মন্মথ রায়

# নাট্য গ্রন্থাবলী

দ্বিতীয় খণ্ড

## পূর্ণাঙ্গ

( প্রথম পর্ব )

মনমথন প্রকাশন
২২৯সি, বিবেকানন্দ রোড
কলিকাতা-৭০০০০৬

Anthology of full length Plays by Manmatha Ray

গ্রন্থ প্রকাশের ক্ষেত্রে লেখকদের জন্য আর্থিক প্রকল্প অনুযায়ী পশ্চিমবঙ্গ সরকারের সহায়তায় প্রকাশিত।

প্রকাশিকা ঃ শ্রীমতী চিত্রলেখা রায়

তত্ত্বাবধায়ক ঃ শ্রীচন্দন রায়



॥ মনমথন ॥

২২৯ সি, বিবেকানন্দ রোড, কলিকাতা-৭০০০০৬

ফোন—৩৫-৯৯৭৭

প্রাপ্তিস্থান ঃ

গুরুদাস চট্টোপাধ্যায় এণ্ড সন্স

২০৩/১/১ বিধান সরণী, কলিকাতা-৭০০০০৬

আনন্দ পাবলিশার্স

১৮ বি, শ্যামাচরণ দে স্ট্রীট, কলিকাতা-৭০০০১২

নবগ্রন্থ কুটির

৫৪/৫এ, কলেজ স্ট্রীট, কলিকাতা-৭০০০৭৩

প্রথম প্রকাশ ঃ জগদ্ধাত্রী পূজা. ১৩৫৮। ২৫শে নভেম্বর ১৯৫১

প্রচ্ছদপট ঃ বিভূতি সেনগুপ্ত

মুদ্রক ঃ শ্রীমুদ্রণ।

১নং খাসমহল রোড, কলিকাতা-৭০০০০৬

# নিবেদন

বেলা শেষের সম্ভাষণ।

না বলে পারছি না, আমার নাটকের বইগুলির বেশির ভাগই বেশ কিছুকাল আগে নিঃশেষিত হয়ে গেছে। পুনর্মুদ্রণ সম্ভব ছিল না। আজ কয়েক বছর আমার কিছু নাটক বিভিন্ন বিশ্ববিদ্যালয়ে বি. এ ও এম. এ ক্লাসের পাঠ্য। বিভিন্ন বিশ্ববিদ্যালয় থেকে আমার নাটকাবলী নিয়ে গবেষণাও চলছে। কিন্তু আমার নাট্যরচনাবলী দুষ্প্রাপ্য হওয়ায় সংশ্লিষ্ট ছাত্র-ছাত্রী ও গবেষকদের খুবই অসুবিধা হচ্ছে। তা ছাড়া নাট্যানুরাগী বন্ধুদের আক্ষেপ তো রয়েছেই।

পশ্চিমবঙ্গ সরকারকে সকৃতজ্ঞ ধন্যবাদ জানিয়ে নিবেদন করছি সরকারী আর্থিক সহযোগিতায় আমার নাট্যগ্রন্থাবলীর প্রথম খণ্ড—'একাঙ্ক' প্রথম পর্ব গত বৎসর প্রকাশিত হয়েছে। এ বৎসর প্রকাশিত হচ্ছে, আমার নাট্যগ্রন্থাবলীর দ্বিতীয় খণ্ড—'পূর্ণাঙ্গ'—প্রথম পর্ব। এতে ৮টি পূর্ণাঙ্গ নাটক রয়েছে। এইভাবেই আমার একাঙ্ক ও পূর্ণাঙ্গ নাটকের খণ্ডগুলি প্রকাশের প্রতীক্ষায় রয়েছে। সব আমি দেখে যেতে পারব কিনা জানিনা।

এই দ্বিতীয় খণ্ড প্রকাশনে আমার পুত্র শ্রীমান চন্দন রায়ের অক্লান্ত কর্ম তৎপরতা, শ্রীমুদ্রণ প্রেসের মালিক শ্রীমান তপন চক্রবর্তী এবং মুদ্রণকলাবিশারদ শ্রীসমর সাহার অপরিসীম যত্ন আমাকে অভিভূত করেছে। আমি তাঁদের প্রত্যেককে আন্তরিক আশীর্বাদ জানাচ্ছি। যাঁদের আনন্দ দানের উদ্দেশ্যে আমার আজীবন নাট্য সাধনা, এক্ষণে তাঁরা তৃপ্ত হলেই আমার সাধনা হবে সিদ্ধ, জীবন হবে ধন্য। নমস্কার।

মন্মথ রায়

# সূচীপত্র

১। সেমিরেমিস ১

২। কারাগার ৩৫

৩। সাবিত্রী ১২৩

৪। মহাভারতী ১৮৯

৫। ধর্মঘট ২৫৭

৬। বন্দিতা ২৯৬

৭। অমৃত অতীত ৩৪৫

৮। লালন ফকির ৪০৪

[সংযোজন]

৯। বাঙলার সাধারণ মঞ্চ ও আমি [প্রবন্ধ] ৪৫২

## ॥ বাসন্তিকা, জগন্নাথ হল ও আমি ॥

"মুক্তির ডাক" [ ১৩৩০ সালের দোল-পূর্ণিমায় সমাপ্ত, ঐ বৎসরই (১৯২৩ সালের) বড় দিনে আর্ট থিয়েটার লিমিটেড্ পরিচালিত ষ্টার থিয়েটারে অভিনীত ]

"সেমিরেমিস" [ ১৩৩০ সালে "মুক্তির ডাকের" পরেই রচিত ], "দেবদাসী [ ১৯২৩ সালে নভেম্বর মাসে জগন্নাথ হল ড্রামাটিক এসোসিয়েসনে অভিনীত ], "ইলা" [ দ্বিতীয় বার্ষিক "বাসন্তিকায়" প্রকাশিত ], "রাজপুরী" [ "ভারতবর্ষ" শ্রাবণ; ১৩৩২ ], "মাধুরী" [ "সবুজপত্র", আশ্বিন ; ১৩৩২ ], "যজ্ঞফল" [ "সবুজপত্র", অগ্রহায়ণ, ১৩৩২ ], "রথচক্র" [ "ভারতবর্ষ", মাঘ ; ১৩৩২ ] এবং "কালরাত্রি" [ "ভারতবর্ষ", ফাল্গুন ; ১৩৩২ ] লইয়া আমার জগন্নাথহল জীবনের নবনাটক গ্রথিত হইল।

"সেমিরেমিস" এতদিন প্রকাশিত হয় নাই, কারণ, কলিকাতার কোন সম্পাদক ইহা প্রকাশ করিতে সাহসী হন নাই। "বাসন্তিকার" সম্পাদক আজ ইহা প্রকাশ করিতে সাহসী হইয়া আমাকে 'উৎসাহ দান করিলেন বটে ; কিন্তু, ভালো করিলেন কিনা তাহা কলিকাতার সম্পাদকগণই বলিবেন।

"মুক্তির ডাক" এবং "সেমিরেমিস" আমি প্রায় এক সঙ্গেই লিখি। "সবুজপত্র" সম্পাদক শ্রীযুক্ত প্রমথ চৌধুরী মহাশয় "মুক্তির ডাক'কে 'একখানি যথার্থ Drama' বলিয়া আমাকে আশীর্বাদ করিয়াছিলেন। কিন্তু আমার এই সৌভাগ্যের পূর্বেই ঐ দুইখানি নাটকের পাণ্ডুলিপি পাঠ করিয়া আমার নিকট আশার বাণী এবং সার্থকতার বারতা বহন করিয়া আনিয়াছিলেন, বিশেষ করিয়া, আমার সতীর্থবন্ধু সাহিত্য-রস-রসিক অধ্যাপক শ্রীযুক্ত পরিমল রায়, এম, এ, অন্তরঙ্গ বন্ধু শ্রীযুক্ত রামসেবক ভট্টাচার্য্য, এম, এ, এবং শ্রদ্ধেয় সর্বাধ্যক্ষ ডাঃ শ্রীযুক্ত নরেশচন্দ্র সেনগুপ্ত, এম, এ, ডি এল। ডাঃ সেনগুপ্ত মহাশয় আমাকে সাহিত্য-সমাজে পরিচিত হইবার প্রথম সুযোগ দেন। তাহার পর হইতে আমাদের বর্তমান সর্বাধ্যক্ষ শ্রদ্ধেয় ডাঃ শ্রীযুক্ত রমেশচন্দ্র মজুমদার, এম, এ, পি আর, এস, পি, এইচ, ডি, মহাশয় আমাকে শুধু উৎসাহ দিয়াই ক্ষান্ত হন নাই, তিনি উপদেশ দিয়াছেন, লাইব্রেরী হইতে বই আনাইয়া দিয়াছেন। শুধু এও তো নয়, "রাজপুরী"র Plotও তিনিই দিয়াছিলেন। ইহাদের ঋণ শোধের নহে, সে দুঃসাহসও যেন আমার কোনদিন না হয়।

জগন্নাথ হলের খাতা হইতে আমার নাম উঠিয়া যাইবার দিন আসিয়াছে। কিন্তু, আমার জীবনের খাতায় জগন্নাথ হলের নাম অক্ষয়-অক্ষরে লেখা রহিয়াছে। আমার প্রথম পাঁচখানি নাটক এই হলের বন্ধুগণের উৎসাহের উৎস হইতেই উৎসারিত হইয়াছে। "সেমিরেমিস" প্রকাশ করিতে বিশেষ করিয়া উদ্যোগী হইয়াছিলেন জগন্নাথ হলের মূর্তিমান উৎসাহ, তরুণ-সাহিত্যিক বন্ধু শ্রীযুক্ত ভূপেন্দ্রকুমার অধিকারী বি, এ। কিন্তু, ধন্যবাদ দেওয়া ঋণস্বীকারের প্রকৃষ্ট পন্থা মনে করি না বলিয়াই আজ তাহা হইতে নীরব রহিলাম।

"সেমিরেমিস" Historians' History of the world-এর একটি আখ্যায়িকার অতি অস্পষ্ট ছায়াচিত্র। কল্পনাই ইহাকে বর্ধিত এবং পুষ্ট করিয়াছে।

১লা ফেব্রুয়ারী, ১৯২৬।<br>জগন্নাথ হল। ঢাকা।

মন্মথ রায়

# সেমিরেমিস

প্রথম প্রকাশ, বাসন্তিকা, জগন্নাথ হল, ঢাকা, ১৩৩২

| | |
|---|---|
| নাইনাস— | এসিরিয়ান সম্রাট। |
| মেনন— | এসিরিয়ান সাম্রাজ্যভুক্ত সিরিয়া দেশের শাসনকর্তা। |
| ষ্টেব্রবেটস— | নাইনাসের পালিত পুত্র [ ভারতীয় নাম সত্যব্রত ]। |
| হাইডাসপেস— | এসিরিয়ান সৈন্যাধ্যক্ষ। |
| সুসানা— | নাইনাসের কন্যা। |
| সেমিরেমিস— | মেননের স্ত্রী। |

## প্রথম অঙ্ক

[ সময় সন্ধ্যা। ব্যাকট্রিয়ার রাজপ্রাসাদে আলোকসমুজ্জ্বল দরবার গৃহ। ব্যাকট্রিয়ার সিংহাসন এসিরিয়ান সম্রাট নাইনাস কর্তৃক অধিকৃত হইয়াছে। আজ তাঁহার বিজয়োৎসব। এসিরিয়ান সম্রাট নাইনাসের আশ্রিত ভারতবর্ষীয় রাজপুত্র ষ্টেব্রবেটস ('সত্যব্রত') এসিরিয়ান সেনাপতি হইলেও, এই ব্যাকট্রিয়া জয়ে, সম্রাট নাইনাসের অধীনস্থ শাসনকর্তা মেননের তথাকথিত এক অন্তরঙ্গ বন্ধুরই কৃতিত্ব পুরস্কারমণ্ডিত করিবার উদ্দেশ্যে সম্রাট নাইনাস এই দরবার আহ্বান করিয়াছেন।

ঐশ্বর্য ও কারুকার্যে দরবার গৃহে রাজোচিত মর্যাদা এবং বিশিষ্টতা সম্যকরূপে আত্মপ্রকাশ করিয়াছে। সুবিশাল স্তম্ভ শ্রেণীর ধারে ধারে এক একজন আপাদমস্তক সুসজ্জিত অস্ত্রধারী রক্ষী মূকমূর্তির মতো দণ্ডায়মান।

সম্রাটকন্যা সুসানা এবং ষ্টেব্রবেটস (সত্যব্রত) দরবারে উপস্থিত হইয়া দেখেন তখনো সেখানে বিশিষ্ট আর কেহ উপস্থিত হয় নাই। ষ্টেব্রবেটস যুদ্ধে আহত হইয়াছিলেন। তাহার চিহ্ন তখনো তাঁহার অঙ্গের নানাস্থানে সুস্পষ্ট রহিয়াছে। সুসানা তাহার শুশ্রূষার ভার লইয়াছিলেন। ]

ষ্টেব্রবেটস ॥ আমরাই দেখ্‌ছি সবার আগে এসে পড়লাম!

সুসানা ॥ সম্রাটও এখুনি এসে পড়বেন। [ ষ্টেব্রবেটসকে সযত্নে একখানা কৌচের সম্মুখে আনিয়া ] তুমি এখানে হেলান দিয়ে বসো। [ ষ্টেব্রবেটস বসিলে পরে সুসানা তাঁহার পার্শ্বস্থ আরেকখানা আসনে বসিয়া ষ্টেব্রবেটসের হাত দুখানি নিজের মুঠোয় ভরিয়া ] ব্যথা আজ রাত্রেই কমে যাবে। ওষুধটা খুব ভালো···

ষ্টেব্রবেটস ॥ ব্যথা আমার কোনদিনই কমবেনা।

সুসানা ॥ না কমেই পারেনা।

ষ্টেব্রবেটস ॥ তুমি আমার ব্যথা কি বুঝবে সুসানা?

সুসানা ॥ কবে না বুঝেছি?

ষ্টেব্রবেটস ॥ সেদিন আজ নেই—

সুসানা ॥ কেন নেই?

ষ্টেব্রবেটস ॥ যদি ব্যথার দরদীই আমার কেউ হতো তবে সে আমাকে আজ এই দরবার কক্ষে কখনই আমার ইচ্ছার বিরুদ্ধে জোর করে নিয়ে আসতো না।

সুসানা ॥ বেশ, তবে চলো…ফিরে চলো—

ষ্টেব্রবেটস ॥ কোথায় ?

সুসানা ॥ চিকিৎসা কক্ষে।

ষ্টেব্রবেটস ॥ তোমায় ছুঁয়ে বলছি, ক্ষতের এতটুকু ব্যথাও আর আমার নেই।

সুসানা ॥ তবে ?

ষ্টেব্রবেটস ॥ আমিও তাই ভাবি আমার এ অশান্তি কেন ? কিসের জন্য ?

সুসানা ॥ অশান্তি ? তোমার অশান্তি ?

ষ্টেব্রবেটস ॥ অশান্তি নয়, আগুন। আমার [ বুকে হাত দিয়ে ] এখানে আগুন জ্বলছে।

সুসানা ॥ হ্যাঁ, বিরহানলের কথা কাব্যে পাঠ করেছি বটে।

ষ্টেব্রবেটস ॥ তুমি পরিহাস করছো, কিন্তু আজ তোমার সাথে কথা বলতে আমার কান্না পাচ্ছে।

সুসানা ॥ এ বুঝি এক নতুন ধরনের প্রেমালাপ ?

ষ্টেব্রবেটস ॥ [ অর্ধোত্থিত হইয়া ] আমাকে ক্ষমা কর তুমি। দরবারে এখনও কেউ আসেনি। যদি আমাকে আর লজ্জায় ফেলতে না চাও, তবে আমাকে এই অবসরে পালিয়ে যেতে দাও।

সুসানা ॥ [ ষ্টেব্রবেটসকে হাত ধরিয়া তুলিয়া লইয়া ] এসো, উঠে এসো। [ সুবৃহৎ বাতায়নের পার্শ্বে যাইয়া তাহার পর্দা সরাইয়া দিলেন। বাহিরে বিজয়োৎসবের বাজী পোড়ান হইতেছিলো ] ঐ দেখো [ অঙ্গুলি নির্দেশ করিয়া দেখাইলেন ]

ষ্টেব্রবেটস ॥ কি ও ?

সুসানা ॥ বিজয়োৎসব।

ষ্টেব্রবেটস ॥ আগুনের ফুলকি ! জ্বলে উঠে নিজেই পুড়ে মরছে।

সুসানা ॥ তারাবাতি…ফুলঝুরি…উঃ কি সুন্দর !

ষ্টেব্রবেটস ॥ সুসানা, সুসানা, তুমি কি আমাকে পুড়িয়ে মারতে চাও ? না সহ্য হয়না—[ পর্দা টানিয়া দিলেন ] আগুন ! আগুন ! আমি জ্বলে পুড়ে মরছি—

সুসানা ॥ কি হয়েছে তোমার ষ্টেব্রবেটস ?

ষ্টেব্রবেটস ॥ জ্বলে উঠে নিজেই পুড়ে মরেছি ! হাঃ হাঃ হাঃ

সুসানা ॥ ষ্টেব্রবেটস—

ষ্টেব্রবেটস ॥ হিংসা—হিংসা—হিংসা…আমি লুকিয়ে থাকি…আমি পালিয়ে যাই—

সুসানা ॥ এই তুমি বীর ! এই তুমি যোদ্ধা ! কার ভয়ে তুমি পালাতে চাও ব্যাকৃট্রিয়া বিজয়ী বীর।

ষ্টেব্রবেটস ॥ কে ব্যাক্‌ট্রিয়া বিজয়ী বীর ?

সুসানা ॥ তুমি ! কেন, নতুন করে শুনতে চাও নাকি ?

ষ্টেব্রবেটস ॥ আমি ব্যাকট্রিয়া বিজয়ী বীর ?—বিদ্রূপ ? হ্যাঁ, তা তো আজ করবেই ?

সুসানা ॥ আমি তোমায় বিদ্রূপ করছি ! কি বিদ্রূপ আমি তোমায় করলাম এসিরিয়ান সেনাপতি ?

ষ্টেব্রবেটস ॥ এসিরিয়ান সেনাপতি !—এককালে ছিলাম বটে, কিন্তু আজ নয়।

সুসানা ॥ আজ নয় ? তবে আজ কে সেনাপতি ?

ষ্টেব্রবেটস ॥ অদৃষ্ট চক্রে ব্যাক্‌ট্রিয়া বিজয়ের জয়-গৌরব যে লাভ করেছে সেই তরুণ যুবক···সেই অজ্ঞাত কুলশীল তরুণ যুবক আজ এসিরিয়ান সেনাপতি। আমি পদচ্যুত হয়েছি।

সুসানা ॥ তুমি পদচ্যুত হয়েছো ?

ষ্টেব্রবেটস ॥ [ চিৎকার করিয়া ] হ্যাঁ, হয়েছি। আর কতবার সে কথা বলব ?

সুসানা ॥ শুনেছি সেই তরুণ যুবক সিরিয়ার শাসনকর্তা মেননের বন্ধু। কিন্তু তিনি যে সেনাপতি হয়েছেন, তা তো শুনিনি—

ষ্টেব্রবেটস ॥ আমি আরও কিছু শুনেছি—[ তীব্র হাস্যে ] তুমি কি তা শোনিনি ?···শুনবে ? বলবো ?

সুসানা ॥ কি ?

ষ্টেব্রবেটস ॥ তা শুনলে তুমি চমকে উঠবে।

সুসানা ॥ চমকে উঠব ?

ষ্টেব্রবেটস ॥ —না, না, আনন্দে নেচে উঠবে।

সুসানা ॥ খুলে বল ষ্টেব্রবেটস।

ষ্টেব্রবেটস ॥ বেশ, আগে তুমি বলো আমাকে এ দরবারে জোর করে নিয়ে এলে কেন ?

সুসানা ॥ এনেছি আজ এই বিজয়োৎসবে সম্রাট যখন তোমার অলৌকিক বীরত্বকে যথাযোগ্য পুরস্কারে অলঙ্কৃত করতে চাইবেন, তখন তুমি তোমার কাম্য কি অলঙ্কার, প্রার্থনা ক'রে তোমার বক্ষে বরণ কর তাই দেখতে।

ষ্টেব্রবেটস ॥ তার আর সুযোগ হবেনা। আমার পূর্বেই আমার সেই মাণিক আর একজনের সুপ্রসন্ন ভাগ্যাকাশে ঐ সন্ধ্যা তারার মত ঝিলিক হানবে।

সুসানা ॥ ষ্টেব্রবেটস, এর অর্থ ?

ষ্টেব্রবেটস ॥ অতি সহজ।

সুসানা ॥ কিরূপ ?

ষ্টেব্রবেটস ॥ এসিরিয়ান সেনাপতি···

সুসানা ॥ সে তো তুমি—

ষ্টেব্রবেটস ॥ ( রুক্ষস্বরে ) আমি নই—আমি নই। সেনাপতি সেই যুবক।

সুসানা ॥ আমি তাকে মানিনা। আমি তাকে চিনিনা, কেউ তাকে জানেনা।

ষ্টেব্রবেটস ॥ কিন্তু সম্রাট তাকে জেনেছেন। সৈন্যগণ তাকে চিনে রেখেছে। সে সিরিয়ার শাসনকর্তা মেননের অন্তরঙ্গ বন্ধু।

সুসানা ॥ হোক সে। তাতে আমার কি ?

ষ্টেব্রবেটস ॥ তাতে তোমার কি ?—সে সম্রাটের মনোনীত ভাবী জামাতা। তোমার ভাবী স্বামী।

সুসানা ॥ সে কি! ষ্টেব্রবেটস, সে কি ?

ষ্টেব্রবেটস ॥ চমকে উঠোনা। সেই কথা ঘোষণা করবার জন্যই আজ এই দরবার আহ্বান!

সুসানা ॥ এ কি সত্য বলে আমাকে বিশ্বাস করতে হবে ?

ষ্টেব্রবেটস ॥ সুসানা, তুমি জানো আমি ভারতের এক নির্বাসিত রাজার অনাথ পুত্র। তোমার পিতার আশ্রয়ে লালিত পালিত হয়ে আমার সত্যিকার নাম "সত্যব্রত" আজ তোমাদের ভাষায় 'ষ্টেব্রবেটস' রূপে রূপান্তরিত হলেও আমার নামের অর্থকে কোনদিন কলঙ্কিত করিনি।

সুসানা ॥ [ নতমুখে কি ভাবিতেছিলেন ]

ষ্টেব্রবেটস ॥ সুসানা—

সুসানা ॥ [ মুখ তুলিয়া, আবেগে ] ষ্টেব্রবেটস—

ষ্টেব্রবেটস ॥ [ বাহিরে ভেরী বাদ্য ] ঐ সম্রাট আসছেন…

[ সম্রাট নাইনাস ও সিরিয়ার শাসনকর্তা মেনন তাঁহাদের পার্শ্বচরগণ সহ দরবার কক্ষে প্রবেশ করিলেন। রক্ষীবর্গ তাঁহাদিগকে যথারীতি সম্মাননা করিল। সুসানা ও ষ্টেব্রবেটস সসম্ভ্রমে তাঁহাদিগকে অভিনন্দিত করিলেন। সম্রাট ধীর পদে আসিয়া সিংহাসনে উপবেশন করিলে অন্যান্য সকলে যথাযোগ্য আসন গ্রহণ করিলেন। বাহিরে বিজয় বাদ্য বাজিয়া উঠিল ]

নাইনাস ॥ মা সুসানা, পুত্র-প্রতিম ষ্টেব্রবেটস, শাসনকর্তা মেনন, আজ আমাদের বিজয়োৎসব। আজ আমার ব্যাক্‌ট্রিয়া বিজয়ের সুখস্বপ্ন সফল। আজ এই বিজয়োৎসব তোমাদের বীরত্বের যথাযোগ্য পুরস্কারে তোমাদের জীবনে চিরস্মরণীয় হোক। মহামতি মেনন, তোমার সেই বন্ধু কোথায় যার অপূর্ব বীরত্ব ও রণচাতুর্যে আজ বিজয়লক্ষ্মী সম্পূর্ণ, অপ্রত্যাশিতভাবে আমার করতলগত ?

মেনন ॥ [ চঞ্চল হইয়া ] বলেছিতো সম্রাট…সে অসুস্থ।

নাইনাস ॥ তার অনুপস্থিতিতে আমার এই জয়োৎসব ম্লান মনে হচ্ছে মেনন। আমি তাঁকে সমগ্র এসিরিয়ান সৈন্যবাহিনীর সেনাপতিত্বে বরণ করেছি। আজ দরবারে উপস্থিত হবার জন্য আমার সনির্বন্ধ অনুরোধ জ্ঞাপন করে পুনরায় তাঁর নিকট দূত প্রেরণ করেছিলাম। এইমাত্র খবর পেলাম—

মেনন ॥ [ উৎকণ্ঠিত হইয়া ] কি খবর সম্রাট ?

নাইনাস ॥ সে দরবারে উপস্থিত হবার জন্য রওনা হয়েছে।

মেনন ॥ [ আগ্রহে ] আমি তাকে এগিয়ে নিয়ে আসি।

নাইনাস ॥ প্রয়োজন নেই। তুমি বরং রাজপুরোহিতকে সসম্ভ্রমে এই দরবারে অভ্যর্থনা করে নিয়ে এসো।

মেনন ॥ সম্রাট ? [ ইতস্ততঃ করিতে লাগিলেন ]

নাইনাস ॥ তোমার বন্ধু এখানে আসা মাত্র আমার পুরোহিতের প্রয়োজন আছে। তুমি যাও মেনন—আর বিলম্ব করোনা [ মেনন ইতস্ততঃ করিয়া পরে অভিবাদনান্তে প্রস্থান করিলেন ]

নাইনাস ॥ ষ্টেব্রবেটস [ ষ্টেব্রবেটস অভিবাদন করিয়া উঠিয়া দাঁড়াইলেন ] যুদ্ধে আমি তোমার একাগ্রচিত্ততা দেখে খুশি হয়েছি। তাঁর নিদর্শন স্বরূপ আমি তোমাকেও পুরস্কৃত করতে চাই···

[ ষ্টেব্রবেটস নীরব রহিলেন। সুসানা ব্যগ্রভাবে তাহার মুখের দিকে তাকাইয়া রহিলেন ]

নীরব রইলে কেন ষ্টেব্রবেটস ? যথাযোগ্য পুরস্কার প্রার্থনা কর।

সুসানা ॥ ষ্টেব্রবেটস—ষ্টেব্রবেটস—এ সুযোগ হেলায় হারিয়োনা তুমি।

ষ্টেব্রবেটস ॥ আমি—আমি কি চাইব সম্রাট ?

নাইনাস ॥ তোমার যোগ্যতা অনুসারে তোমার যা অভিরুচি—

ষ্টেব্রবেটস ॥ আপনি আপনার ভারত অভিযানের প্রতিশ্রুতি রক্ষা করুন। আপনি আমার হৃতরাজ্য পুনরুদ্ধার করে দিন···এই আমার প্রার্থনা।

সুসানা ॥ [ ষ্টেব্রবেটসে প্রতি পরিপূর্ণ ব্যগ্রতায় ]—আর কিছু,—আর কিছু—তার পূর্বে আর কিছু ?

নাইনাস ॥ আর কি সুসানা ?

সুসানা ॥ ষ্টেব্রবেটস, সম্রাট জিজ্ঞাসা করছেন, তুমি আর কি প্রার্থনা কর !

নাইনাস ॥ ষ্টেব্রবেটস !—তোমার প্রার্থনা পূর্ণ করা না করা আমাদের নতুন সেনাপতির পরামর্শ ও অনুমোদন সাপেক্ষ। তোমার দ্বিতীয় প্রার্থনা কি শুনি ?

ষ্টেব্রবেটস ॥ সুসানা আমি পারব না···আমি পারছিনা···তুমি ভাবে পার, ভাষায় পার, ইঙ্গিতে পার···আমার হয়ে তুমি তোমার পিতাকে তা বুঝিয়ে দাও !

সুসানা ॥ [ কি ভাবিলেন, ইতস্ততের পর, ষ্টেব্রবেটসের হাত ধরিয়া তাহাকে সম্রাটের সম্মুখে আনিয়া দুইজনে পাশাপাশি দাঁড়াইয়া ] পিতা, আমাদের দুজনকে আশীর্বাদ করুন—[ দুজনেই নতজানু হইলেন ]।

নাইনাস ॥ [ স্তম্ভিত হইলেন। গম্ভীর স্বরে ডাকিলেন— ] সুসানা—

সুসানা ॥ বাবা ?

নাইনাস ॥ এ হয়না···এ হতে পারেনা···এ হবেনা···।

সুসানা ॥ [ নতমুখে ] কেন হবেনা—বাবা ?

নাইনাস ॥ [ রুক্ষস্বরে ] তুমি আমার কাছে উঠে এসো—এসো।

[ সুসানা নখ খুঁটিতে খুঁটিতে নাইনাসের পার্শ্বে গিয়া দাঁড়াইলেন। সেই সঙ্গে ষ্টেব্রবেটসও তাহার জন্য নির্দিষ্ট স্থানে গিয়া দণ্ডায়মান রহিলেন ]

নাইনাস ॥ [ সুসানার প্রতি কোমলস্বরে ] ষ্টেব্রবেটস আর তুমি, ভ্রাতা-ভগ্নীর মত শৈশব হ'তে একত্রে লালিত পালিত হয়েছো…মনে রেখো ষ্টেব্রবেটস তোমার ভাই। এতে তোমার দুঃখ করবার কিছু নেই…আমি তোমার জন্য রূপে গুণে যোগ্যতর স্বামী মনোনীত করেছি।…এই যে—[ দরবার কক্ষে এই সময়ে মেননের বন্ধু ব্যাকট্রিয়া বিজয়ী সেই বীর যুবক সস্মিত মুখে প্রবেশ করিয়া সম্রাটকে অভিবাদন করিলেন। সম্রাট সিংহাসন হইতে উঠিয়া সাদর অভ্যর্থনায় তাহাকে সিংহাসনের পার্শ্বে লইয়া আসিয়া ] সুসানা, ইনিই ব্যাক্‌ট্রিয়া বিজয়ী সেই বীরশ্রেষ্ঠ যাঁকে এশিয়ার সেনাপতিত্ব দান করেও আমি পরিতৃপ্ত হতে পারছিনা- -

মেননের বন্ধু ॥ এ শুধু সম্রাটের অপূর্ব বিনয় অসাধারণ মহানুভবতা। ব্যাকট্রিয়া জয়ে ঐ বীরশ্রেষ্ঠ ষ্টেব্রবেটসের কৃতিত্ব কিছু কম নয় সম্রাট। নিজের প্রাণ তুচ্ছ করে উনি আমায় রক্ষা করেছেন—

নাইনাস ॥ তোমাকে রক্ষা করতে ষ্টেব্রবেটসের রক্তদান সার্থক হয়েছে। তরুণ যুবক! তুমি আমাকে মন্ত্রমুগ্ধ করেছ। তুমি কি যাদুকর, তুমি কি ইন্দ্রজাল জানো?

মেননের বন্ধু ॥ আপনার কি মনে হয় সম্রাট?

নাইনাস ॥ তুমি জানো। তোমার ঐ তরুণ বাহুতে তুমি সম্মোহন অস্ত্র নিক্ষেপ করেছিলে…সে তীরের আঘাতে দুর্ধর্ষ ব্যাকট্রিয়ানরা ঘুমিয়ে পড়েছিল—

মেননের বন্ধু ॥ কিন্তু সে ঘুম তো তাদের ভাঙ্গেনি সম্রাট।

নাইনাস ॥ আমি দেখেছি। কিন্তু আমার হাতেও নাগপাশ আছে—মায়াবী তুমি? আমাদের মায়া কাটিয়ে যাতে পালিয়ে যেতে না পারো আমি সেইজন্য—[ সুসানার হাতের সহিত তাঁহার হাত যুক্ত করিয়া ধরিয়া ] আজ তোমাকে সেই নাগপাশে বাঁধলাম—

[ রাজপুরোহিত সহ মেননের প্রবেশ। মেনন সিংহাসনের পার্শ্বে ঐ মিলনদৃশ্য দেখিয়া প্রবেশ পথেই থমকিয়া দাঁড়াইলেন ]

সুসানা ॥ [ ষ্টেব্রবেটসের দিকে আকুল নেত্রে তাকাইয়া ] ষ্টেব্রবেটস! ষ্টেব্রবেটস! [ ষ্টেব্রবেটস দুই হাতে মুখ ঢাকিলেন। ]

মেননের বন্ধু ॥ [ সহাস্যে ] মেনন! মেনন! দ্বারে থমকে দাঁড়ালে কেন? ভয় নেই। আমার কাছে এসে এ মিলন উৎসবে যোগ দাও।

নাইনাস ॥ কুলপুরোহিত! আপনি এ মিলনকে মন্ত্রপূত করুন।

[ পুরোহিত অগ্রসর হইলেন ]

সুসানা ॥ [ মেননের বন্ধুর প্রতি মিনতিপূর্ণ স্বরে ] আমার মনপ্রাণ যে পূর্ব হতেই আর একজনকে উৎসর্গ করেছি?

নাইনাস ॥ [ ভ্রূকুটি সহ ] সু—সা—না—

মেননের বন্ধু ॥ ( সুসানার প্রতি হাস্যমুখে ) তবু আমি তোমাকে ত্যাগ করতে পারিনা।

মেনন ॥ (দূর হইতে নতমুখে) সম্রাট! আ—মি—অসুস্থ…আমাকে বিদায় দিন—

মেননের বন্ধু ॥ সম্রাটের সম্মুখে মিথ্যা কথা বলো না বন্ধু।—সম্রাট! আমার এই সৌভাগ্য আপনার ঐ শাসনকর্তার ঈর্ষা হচ্ছে।—হচ্ছে কিনা মেনন?

নাইনাস ॥ যোগ্যতমের সঙ্গে যোগ্যতমের মিলন—এতে ঈর্ষা হতে পারেনা। সভ্যগণ! আপনারা মঙ্গল কামনা করুন! পুরোহিতবর আপনি মন্ত্রপাঠ করুন…

সুসানা ॥ ষ্টেব্রবেটস! ষ্টেব্রবেটস! তুমি কি কাঁদছ?

নাইনাস ॥ ( ষ্টেব্রবেটসের প্রতি তাকাইয়া দেখেন ষ্টেব্রবেটস পরিচ্ছদের অগ্রভাগ দিয়া চোখের জল মুছিতেছেন ) ষ্টেব্রবেটস। এই মুহূর্তে তুমি এ দরবার কক্ষ পরিত্যাগ কর—

[ ষ্টেব্রবেটস নত মুখে প্রস্থান করিতেছিলেন ]

সুসানা ॥ ষ্টেব্রবেটস—শুনে যাও… দাঁড়াও… ( ষ্টেব্রবেটস দাঁড়াইলেন ) মনের চেয়ে মন্ত্র বড় নয়। পুরোহিতের ঐ মন্ত্র মানুষের কথা মাত্র…ও আমাদের অন্তরের সত্যকে স্পর্শও করতে পারবে না। তুমি নির্ভয়ে চলে যাও ষ্টেব্রবেটস।

মেননের বন্ধু ॥ সাবাস! সাবাস!

নাইনাস ॥ কলঙ্কিনী! এতদূর! ( প্রদীপ্ত রোষে তৎক্ষণাৎ তরবারী কোষ বিমুক্ত করিয়া সুসানাকে হত্যা করিতে উঠিলেন— )

মেননের বন্ধু ॥ ( সেই উদ্যত তরবারির সম্মুখ হইতে তৎক্ষণাৎ সুসানাকে সরাইয়া নিজে তৎস্থলে নতজানু হইয়া বসিয়া )—ওকে ক্ষমা করুন সম্রাট।

নাইনাস ॥ ও শুধু আমারই অপমান করেনি—আমাদের ধর্মেরও অপমান করেছে …আমি কিছুতেই ওকে ক্ষমা করতে পারবোনা…তুমি সরে যাও যুবক।

মেননের বন্ধু ॥ ( মুহূর্ত মধ্যে শিরস্ত্রাণ খুলিয়া ফেলিয়া বিনির্মুক্ত ছদ্মবেশে এক অলোক-সামান্যা রূপসীর মূর্তিতে সম্রাটের সম্মুখে দণ্ডায়মান হইয়া ) আমি যুবক নই সম্রাট!

( সকলে স্তম্ভিত হইলেন )

নাইনাস ॥ একি! কে তুমি! তুমি যাদুকরী?

মেননের বন্ধু ॥ আমি সেমিরেমিস।

নাইনাস ॥ মেননের বন্ধু……

সেমিরেমিস ॥—মেননের স্ত্রী।

নাইনাস ॥ মেনন, এর অর্থ?

সেমিরেমিস ॥ এর অর্থ; আপনার ঐ স্ত্রৈণ শাসনকর্তাটি তার স্ত্রীর-বিরহ ক্ষণেকের জন্যও সহ্য করতে পারেন না বলে তাকে পুরুষের ছদ্মবেশে শিবিরে এনে রেখেছিলেন।

নাইনাস ॥ আমায় তুমি অবাক করেছ মেনন! (সেমিরেমিসকে) ততোধিক অবাক করেছ তুমি…তোমা-রি নাম সেমিরেমিস?

সেমিরেমিস ॥ তাইতো জানি সম্রাট।

নাইনাস ॥ তবে তুমিই কি সেই দেশ বিখ্যাত কৃষক-কন্যা যার অপরূপ সৌন্দর্যশ্রীতে সমগ্র এসিরিয়া মাতাল হয়ে উঠেছিল।

সেমিরেমিস ॥ সেই যদি হতাম সম্রাট তবে আপনিও তো এখন মাতাল হয়ে উঠতেন।

নাইনাস ॥ হয়েছি, হয়েছি…আমিও মাতাল হয়েছি!—কে না হয়েছে? শোন মেনন, তবে এই রূপসীই সেই সেমিরেমিস যাকে গত বৎসর দস্যুদল বলপূর্বক এর পিত্রালয় হতে অপহরণ করে নিয়ে গিয়েছিল? তুমি না তোমার সমস্ত ফৌজ নিয়ে রাজ্যশুদ্ধ তোলপাড় করেও এর সন্ধান সম্রাটকে এনে দিতে পারনি?

মেনন ॥ (সম্পূর্ণ অপ্রতিভাবে) আমি—আ-মি…

সেমিরেমিস ॥ আমাকে বলতে দাও মেনন। সম্রাট? ভুলে যাবেন না আমি আমার শৌর্য বীর্য প্রভাবে এই ব্যাক্‌ট্রিয়া জয় করে আজ আপনার নিকট হতে এসিরিয়ার সেনাপতিত্ব লাভ করেছি।…দস্যুদল কি ব্যাক্‌ট্রিয়ান সৈন্যবাহিনীর চাইতেও পরাক্রান্ত ছিল?

*নাইনাস। বুঝলাম সে মিথ্যা জনশ্রুতি…আর তোমার সেই অগৌরবের অপবাদ* রটিয়েছে তোমার ঐ…(মেননের প্রতি অঙ্গুলি নির্দেশ করিতে গিয়াই প্রতিনিবৃত্ত হইয়া সভাসদগণের প্রতি শান্ত স্বরে) বন্ধুগণ! আপনারা প্রমোদভবনের জয়োৎসবে যোগদান করুন। ব্যাক্‌ট্রিয়ান নর্তকীগণ আপনাদের প্রতীক্ষা করছে…যান… (সভাসদগণ অভিবাদনান্তে প্রস্থান করিলেন।) সুসানা! আজকের মত তোমার উচ্ছৃঙ্খলতা আর অবাধ্যতা ক্ষমা করলাম। কিন্তু ভবিষ্যতে সাবধান। যাও।

সুসানা ॥ এসো ষ্টেব্রবেটস… (ষ্টেব্রবেটসের জন্য প্রতীক্ষা করিতে লাগিলেন)।

সেমিরেমিস ॥ ষ্টেব্রবেটস! বন্ধু! তুমি আমার জীবনরক্ষা করেছিলে… তোমাকে আমার ধন্যবাদ দেওয়া হয়নি…একটু দাঁড়াও না তুমি…

সুসানা ॥ ষ্টেব্রবেটস! তোমার ঔষধ লেপনের সময় হয়েছে—

সেমিরেমিস ॥ (সুসানার প্রতি তীব্র দৃষ্টিতে তাকাইয়া) পুরুষের মত যুদ্ধ করতে শিখেছি বটে কিন্তু নারীর সেবাধর্ম সেই সঙ্গে একেবারে ভুলে যাইনি বোন।

সুসানা ॥ বেশ…তবে আমি আসি ষ্টেব্রবেটস। [প্রস্থান]

নাইনাস ॥ ষ্টেব্রবেটস! তুমি মনে রেখো সুসানার সঙ্গে তোমার বিবাহ কিছুতেই হ'তে পারেনা—কোন ক্রমেই নয়। স্মরণ রেখো সে তোমার ভগিনী…

ষ্টেব্রবেটস ॥ সম্রাট ধৃষ্টতা মার্জনা করবেন…ভ্রাতাভগিনীর সম্বন্ধ ভিন্ন কি সংসারে আর কোন প্রীতিময় সম্বন্ধ রচিত হতে পারে না?

নাইনাস ॥ ( ভ্রূকুটি সহ )—মূর্খ তুমি ! যাও আজ আমাকে আর বিরক্ত ক'রো না। অবিলম্বে এস্থান ত্যাগ কর—( ষ্টেব্রবেটস উদ্ধতভাবেই চলিয়া গেলেন। )

সেমিরেমিস ॥ ষ্টেব্রবেটস বীর। ষ্টেব্রবেটস যুবক। ষ্টেব্রবেটস সুন্দর ! অতি সুন্দর ! আপনি ওকে অপমান করে আপনার জয়োৎসব ম্লান করলেন সম্রাট !

নাইনাস ॥ আজ তোমাকে পেয়ে জয়োৎসব শত জ্যোৎস্নার জোয়ারে উচ্ছ্বসিত হয়ে উঠেছে। এস সেমিরেমিস সুরা সৌন্দর্য আর সঙ্গীত দিয়ে আজ এই জয়োৎসব মর্মে মর্মে অনুভব করি…[ দেহরক্ষীকে ইঙ্গিত—সে চলিয়া গেল ]…সেমিরেমিস—

সেমিরেমিস ॥ সম্রাট।

নাইনাস ॥ তুমি ঐ মেননের স্ত্রী ?

সেমিরেমিস ॥ কেন সম্রাট, তাতে ক্ষতি কি ?

নাইনাস ॥ লাভই বা কি,—যখন সিংহাসন তোমাকে ক্রোড়ে ধারণ করবার জন্য আকুল আগ্রহে কাঁদে…যখন রাজমুকুট তোমার শিরে স্থান পেয়ে শত সূর্যের দীপ্তিতে ঝলমল করবার জন্য ব্যাকুল হয়ে ওঠে…তখন…

[ রক্ষী সুরা ও তাহার সাজ সরঞ্জাম আনিয়া নাইনাসের সম্মুখে স্থাপন করিল ]

সেমিরেমিস ॥ তখন…কি সম্রাট ?

নাইনাস ॥ [ সুরাপাত্রে সুরা ঢালিয়া তাহা সেমিরেমিসের অধরে ধরিয়া ] তখন এই আনন্দ মদিরা চুম্বন ক'রে তাদের আকুল আগ্রহ ব্যাকুল বাসনা সার্থক কর…

সেমিরেমিস ॥ [ সুরাপাত্র সশ্রদ্ধভাবে গ্রহণ করিয়া ] মেনন ! স্বামী ! তোমার স্ত্রীর এই রাজসম্মান তুমি সগর্বে গ্রহণ করে আমার রাজ্যজয়ের—বিশ্ব বিজয়ের আনন্দ সার্থক কর—[ ত্রস্ত ত্রস্ত মেনন তাহা গ্রহণ করিলেন বটে, কিন্তু পান করিতে সাহস পাইলেন না—]

নাইনাস ॥ [ মেননের প্রতি ঈর্ষা ] মেনন ! আমি জানতে চাই তুমি কি স্পর্ধায় এক দস্যুদলের আবরণ রচনা করে নিজে এই নারীকে তার পিতৃগৃহ হ'তে লুণ্ঠন করেছ ?

সেমিরেমিস ॥ আমার পিতা স্বেচ্ছায় আমাকে মেননের হাতে তুলে দিয়েছেন। মেননের স্বর্ণমুদ্রায় তিনি আজ গ্রামের মধ্যে সর্বাপেক্ষা ধনবান গৃহস্থ।

নাইনাস ॥ ভালো,…কিন্তু মেনন, সম্রাট আমি…যা সাহস পাইনি…তুমি আমাদের সেই অভিজাত কুলে জন্মগ্রহণ করে এক হীন কুলোদ্ভবা কৃষক-কন্যাকে বিবাহ করেছ কোন সাহসে ?

সেমিরেমিস ॥ আমি কৃষক-কন্যা নই সম্রাট ! গ্রামের পুরোহিত তার সাক্ষ্য দেবেন। আমি সেই কৃষকের পালিতা কন্যা মাত্র।

নাইনাস ॥ থাক্—থাক্ আর শুনতে চাই না। তুমি তো এ তুচ্ছ তর্কের জন্য আজ আমার সম্মুখে উদয় হওনি ? তুমি এসেছ এক রহস্যময় স্বপ্নের মত ! কি অপরূপ মাধুরী তোমার চোখে মুখে ! সর্বাঙ্গে তোমার আনন্দের জোয়ার। বিশ্বের সৌন্দর্য তিল তিল-করে তোমার ঐ যৌবনশ্রী উদ্ভাসিত করেছে। হে বিশ্ববাঞ্ছিতা !

আজ এই বিজয়োৎসবে, ভুলে যাও…একটি রাত্রির জন্য ভুলে যাও…তুমি ঐ মেননের স্ত্রী।—মনে কর আজ আমরা নিখিলের বন্ধনহীন চির স্বাধীন স্বেচ্ছাচারী নরনারী। মনে কর আজ যেন সৃষ্টির আদিম বসন্ত নিশীথ। এসো মেনন, নরনারীর এই প্রথম মিলন মেলায় তুমিও এসে অবাধে আমাদের সঙ্গে যোগ দাও। আজ ভাবো আনন্দ আমাদেরই প্রতিমূর্তি, সৌন্দর্য আমাদেরই রূপ, সুরা আমাদেরই বক্ষ সুধা। [ মদ্যপান ] হে নারী! তোমার ঐ পাগল করা আঁখিতে আমার পানে চাও… তোমার ঐ ব্যাকুল বক্ষের আকুল নর্তনের তালে তালে তুমি নৃত্য কর…আর তোমার ঐ পেয়ালা ভরা জীবনমধু আমার অধরে ধর—[ সিংহাসনে আবেশে হেলিয়া পড়িলেন ]

মেনন ॥ [ ভয় চকিত স্বরে ] সেমিরেমিস!

সেমিরেমিস ॥ কি?

মেনন ॥ এই সময় আমাদের বিদায় প্রার্থনা কর।

সেমিরেমিস ॥ একি আমার জীবনের স্বপ্ন? না স্বপ্নের জীবন? না মেনন! এসো…ঐ আবেশে, ঐ স্বপ্নলোকে আমরাও ভেসে যাই…আমার যুদ্ধ জয়ের ক্লান্তি আজ জীবনের সুধা-সমুদ্রে ডুবে যাক্…আজ দুনিয়ার সকল মধু এসো নিঃশেষে পান করি। কিসের সংসার! কিসের বন্ধন! মুক্ত! মুক্ত! আজ আমি মুক্ত। আজ তোমাকে চিনিনা, সম্রাটকে চিনিনা…কাউকে জানিনা! জানি শুধু সৃষ্টির অগাধ অনন্ত সৌন্দর্য রহস্য…মেনন! মেনন! মানুষের অনন্ত তৃষ্ণা অনুভব করেছ? প্রকৃতির সেই আদিম আহ্বান শুনেছ? [ কি যেন কান পাতিয়া শুনিলেন ] ঐ…শোন…

নাইনাস ॥ [ মুদ্রিত চক্ষে, আবেশে ] নারী! তুমি যে আমার চোখে ধরা পড়ছ না আর!

সেমিরেমিস ॥ [ ছুটিয়া তাহার সম্মুখে যাইয়া ] যুগে যুগে আমি যে তোমার মাঝেই লুকিয়ে রয়েছি।

নাইনাস ॥ তোমার কথা যে আর কানে যায় না—

সেমিরেমিস ॥ তবে আমার গান শোন…

[ সেমিরেমিসের নৃত্যগীত। সে নৃত্যগীতে নাইনাস ক্রমে ক্রমে সচেতন হইয়া উঠিয়া বসিলেন এবং মুগ্ধনেত্রে তাহাকে দেখিতে লাগিলেন। নৃত্যগীত শেষ হইলে সেমিরেমিস সম্রাটকে অপূর্ব ভঙ্গীতে অভিবাদন করিয়া ক্লান্তিজনিত অবসাদে আচ্ছন্ন হইয়া রহিলেন। ]

নাইনাস ॥ [ সিংহাসন হইতে উঠিয়া সোজা মেননের সম্মুখে উপস্থিত হইয়া তাহার চোখের উপর চোখ রাখিয়া ] মেনন, আমি সম্রাট…তুমি প্রজা…আমি ঐ নারীকে তোমার নিকট উপঢৌকন রূপে দাবি করি।

মেনন ॥ সে কি সম্রাট!

নাইনাস ॥ প্রতিদানে তুমি যা চাও, গ্রহণ কর…রাজ্য বল, ঐশ্বর্য বল…

মেনন ॥ আমার আশঙ্কা দেখছি অবিকল সত্য ! হায় সেমিরেমিস। আমি তোমাকে এ দরবারে আসতে নিষেধ করেছিলাম।

নাইনাস ॥ [ সপদদাপে ] বল দেবে কিনা ?

মেনন ॥ ক্ষমা করুন…ক্ষমা করুন সম্রাট।

নাইনাস ॥ এর বিনিময়ে তুমি আমার অপরূপ রূপসী কন্যা সুসানাকে গ্রহণ কর।

মেনন ॥ না।

নাইনাস ॥ এসিরিয়ার সিংহাসন গ্রহণ কর।

মেনন ॥ না।

নাইনাস ॥ না ?

মেনন ॥ না—না—না—।

নাইনাস ॥ অগ্নি স্পর্শ করে তুমি আমার দাসত্ব গ্রহণ করেছিলে।

মেনন ॥ অস্বীকার করি না সম্রাট।

নাইনাস ॥ জীবনে কখনো আমার বিদ্রোহাচরণ করবে না তরবারি স্পর্শ করে শপথ করে সেনানায়কের পদে প্রতিষ্ঠিত হয়েছো…মনে আছে ?

মেনন ॥ আছে।

নাইনাস ॥ আমি এই নারীকে গ্রহণ করছি…দেখি তুমি কেমন করে আমায় বাধা দাও। [ অগ্রসর হইলেন ]

মেনন ॥ [ সেমিরেমিসকে লইয়া চকিতে এক পা সরিয়া গিয়া ] ক্ষণেক অপেক্ষা।

নাইনাস ॥ অপেক্ষা করার ক্ষমতা নেই—

মেনন ॥ প্রতিজ্ঞার কথা আমার মনে আছে… কিন্তু আপনারও বোধ হয় স্মরণে আছে যে আমিও একদিন আপনার জীবনরক্ষা করেছিলাম ?

নাইনাস ॥ স্মরণ আছে…কিন্তু সে জন্য এই নারীর আশা ত্যাগ করতে পারিনা—

মেনন ॥ পারেন না ?

নাইনাস ॥ না, কিছুতেই না।

মেনন ॥ তবে আপনার সম্পদ বিপদের বিশ্বস্ততম ভৃত্যের আশা ত্যাগ করুন। সম্রাট, প্রতিজ্ঞাবদ্ধ হয়ে যেমন আপনার বশ্যতা স্বীকার করেছি, আজ তেমনি মৃত্যুবরণ করে আমার সকল ধর্ম বজায় রাখছি—

[ আত্মহত্যা করিয়া ভূপতিত হইলেন। সঙ্গে সঙ্গে তাহার কণ্ঠলগ্না সেমিরেমিস পড়িয়া যাইতে যাইতে নিদ্রোত্থিতার মত ঠিক দাঁড়াইয়া বিস্ময়-বিস্ফারিত নেত্রে মেননের আর্তনাদময় সেই মুমূর্ষু অবস্থা দেখিলেন। ক্রমে তাহার দুই চোখ জলে ভরিয়া গেল। পরে সেই বিস্ফারিত নেত্রে সম্রাটের পানে তাকাইলেন—দেখিলেন সম্রাট নির্বাক বিস্ময়ে মেননের দিকে তাকাইয়া রহিয়াছেন। ]

নাইনাস ॥ [ সেমিরেমিসের সহিত তাহার দৃষ্টি বিনিময় হইতেই শিহরিয়া ·উঠিয়া ] উঃ! সুরা। সুরা!

[ দেহরক্ষী ছুটিয়া আসিযা মদ্য দান কবিল—সম্রাট পান করিলেন—পরে সেইখানে একখানা কোচের উপর সহসা সশব্দে হঠাৎ বসিয়া পড়িয়া একধারে হেলিয়া পডিলেন—তাহার চোখ দুটি উর্ধ্ব দৃষ্টিতে বহিল। মুহূর্ত পরে ডাকিলেন ]

—সেমিরেমিস! যাদুকরী!

সেমিরেমিস ॥ [ ক্রুদ্ধদৃষ্টিতে সেইখানেই নিশ্চলভাবে দাঁড়াইয়া ]—কি সম্রাট!

নাইনাস ॥ তোমার জন্য, শুধু তোমার জন্য···

সেমিরেমিস ॥ ( তখন মেননের দেহ অসাড় হইয়াছে। নাইনাসের কথা শুনিয়া মেননের মৃতদেহের প্রতি শেষ দৃষ্টিপাত করিয়া দ্রুত পদক্ষেপে সম্রাটের সম্মুখে উপস্থিত হইয়া ) ···আমার জন্য?

নাইনাস ॥ তবে আর কার জন্য!

সেমিরেমিস ॥ ঐ সিংহাসন আমাকে ক্রোড়ে ধারণ করবার জন্য আকুল আগ্রহে কাঁপছিল—ঐ রাজমুকুট আমার মাথায় উঠবার জন্য ব্যাকুল আবেগে দুলছিল —না?

নাইনাস। সেমিরেমিস! সেমিরেমিস! দয়া কর—

সেমিরেমিস ॥ আমার আপত্তি নেই···হ্যাঁ, কিন্তু···যাক্

নাইনাস ॥ ( উঠিয়া দাঁড়াইয়া আলিঙ্গনোদ্যত বাহুতে ) কোথায় তুমি! এই জমাট রক্তের অন্ধকারের মাঝে কোথায় তুমি? অগ্নিশিখার মত তোমার রূপের সে দীপ্ত আলো কই?

সেমিরেমিস ॥ ( শূন্য দৃষ্টিতে ) নিভে গেছে—

নাইনাস ॥ না—না—তোমার সে আগুন আবার জ্বলে উঠুক।

সেমিরেমিস ॥ ( বিজয়দৃপ্তার মত সিংহাসনের পাশে আসিয়া মহীয়সী সম্রাজ্ঞীর মত দাঁড়াইয়া ) বেশ—তবে তাই হোক। কিন্তু শোন···বিজয়ী হয়ে যেমন এই রাজপ্রাসাদে প্রবেশ করেছিলাম···তেমনি বিজয়িনীর মতই যদি এখানে আমার রাজত্বের অধিকার দাও—আমার জীবনের জয় পরাজয়ের লীলা-ক্ষেত্র এই ব্যাকৃট্রিয়ায়, যদি আমার স্বেচ্ছাচারীর মত রাজদণ্ড পরিচালনার ক্ষমতা দিতে প্রতিশ্রুত হও—যদি আমার শাসন···আমার আদেশ···বিধান অক্ষুণ্ণ চিত্তে মাথা পেতে নিতে স্বীকৃত হও—তবে উঠে এসে এই বিজয়িনী সম্রাজ্ঞীর হাত ধর।

[ বাহু প্রসারণ করিয়া দিলেন···নাইনাস ধীরে ধীরে তাহার দিকে অগ্রসর হইয়া তাহার হস্ত ধারণ করিয়া সেই করপদ্মে নতজানু হইয়া সশ্রদ্ধ চুম্বনরেখা অঙ্কিত করিলেন। ]

## দ্বিতীয় অঙ্ক

[ ব্যাক্ট্রিয়ান রাজপ্রাসাদ মধ্যস্থিত সিংহাসন সমন্বিত নাট-মন্দির। সম্মুখের প্রাঙ্গণে কুঞ্জবীথি। মাঝে মাঝে ফোয়ারা। প্রাঙ্গণে তৎকালীন বহু চেয়ার, শোফা ও টেবিল স্তরে স্তরে সজ্জিত। টেবিলের উপর পুষ্পাধারে পুষ্প, মদ্যাধারে মদ্য। প্রত্যেকটি বসিবার আসন ব্যাক্ট্রিয়া-বিজয়ী এসিরিয়ান রাজপুরুষগণ কর্তৃক অধিকৃত।

পূর্ণিমা রাত্রি হইলেও আলোক-সজ্জার মহাসমারোহ। আজ এসিরিয়ান সম্রাট নাইনাস কর্তৃক ব্যাকট্রিয়া বিজয়ের শেষ উৎসব আয়োজন। বিলাসের সকল উপকরণ সুসজ্জিত।

নাটমন্দিরে নর্তকীগণ নৃত্যগীত করিতেছিলেন। রাজপুরুষগণ মদ্যপান করিতেছিলেন এবং পরিপূর্ণভাবে সুরা সৌন্দর্য ও সঙ্গীতে মত্ত ছিলেন। সহসা ঘন্টাধ্বনি হইতে লাগিল। সকলেই সন্ত্রস্ত হইয়া উঠিলেন। নৃত্যগীত থামিয়া গেল, রাজপুরুষগণ সংযত হইলেন। সকলেই অস্ফুটস্বরে গুঞ্জন করিতে লাগিলেন— 'সম্রাট"। "সম্রাট"। অবশেষে নাটমন্দিরের পশ্চাতের দিকের একটি দরজা খুলিয়া গেল। সম্রাট নাইনাস ও তাহার পশ্চাতে ষ্টেব্রবেটস প্রবেশ করিলেন। ষ্টেব্রবেটস উচ্চকণ্ঠে ঘোষণা করিলেন, "বন্ধুগণ। আপনারা অবিলম্বে এসিরিয়া প্রত্যাবর্তনের জন্য প্রস্তুত হন। আজিকার মত উৎসব শেষ।" তৎক্ষণাৎ প্রত্যেক দীপ নির্বাপিত হইল। ক্রমে ক্রমে পূর্ণিমার জ্যোৎস্না আত্মপ্রকাশ করিল, তখন দেখা গেল সম্রাট নাইনাস ও ষ্টেব্রবেটস ভিন্ন নাটমন্দির ও প্রাঙ্গণ জনশূন্য। তাঁহারা দুইজনে জ্যোৎস্না-স্নাত প্রাঙ্গণে উপস্থিত হইলেন। সম্রাট তাঁহার জন্য রক্ষিত আসনে উপবেশন করিলেন। ক্রীতদাসীরা আসিয়া মদ্য ও পুষ্পগুচ্ছ রাখিয়া গেল। ]

নাইনাস ॥ ( ষ্টেব্রবেটসকে ) সব প্রস্তুত ?

ষ্টেব্রবেটস ॥ হ্যাঁ, সব প্রস্তুত। একশত রথ এই প্রাসাদের অঙ্গনে এখনই যাত্রার জন্য সুসজ্জিত।

নাইনাস ॥ এখন রওনা হলে এসিরিয়াতে কখন আমরা পৌঁছাব ?

ষ্টেব্রবেটস ॥ পরশু রাত্রে।

নাইনাস ॥ সম্রাজ্ঞী যাত্রার জন্য প্রস্তুত হতে গেছেন—তুমিও প্রস্তুত হয়ে এসো।

ষ্টেব্রবেটস ॥ আমি…না আমি তো যাব না—

নাইনাস ॥ সে আবার কি ?

ষ্টেব্রবেটস ॥ আমাকে বিদায় দিন সম্রাট…

নাইনাস ॥ এর অর্থ ?

ষ্টেব্রবেটস ॥ এসিরিয়ায় আমার ফিরে গিয়ে লাভ ?

নাইনাস ॥ বুঝলাম তোমার অভিমান হয়েছে…কিন্তু শোন…( মদ্যপান ) দাঁড়িয়ে রইলে কেন ?…বসো…

ষ্টেব্রবেটস ॥ আমার উপর যে কাজের ভার দিয়েছিলেন তার একটু বাকী আছে—

নাইনাস। ( মদ্যপান করিতে করিতে ) সে থাক এখন। তোমাকে এ বিজয়োৎসবে মন খুলে যোগদান করতে দেখলাম না। আজ তুমি আমার অনুরোধে

এই শেষ সময়ে উৎসবে যোগ দাও—বসো ষ্টেব্রবেটস—এসো…গল্প করা যাক্।
তোমার অভিমান আমাকে আজ দূর করতেই হবে (ষ্টেব্রবেটসকে হাত ধরিয়া আসনে বসাইলেন) গল্প শুনবে?

ষ্টেব্রবেটস॥ (নিরুপায় হইয়া) বলুন।

নাইনাস॥ কি গল্প তুমি ভালবাসো?

ষ্টেব্রবেটস॥ (বিপদে পড়িয়া) আপনার যা ভালো লাগে বলুন?

নাইনাস॥ যুবক তোমরা…নারী চরিত্রের একটা গল্পই তবে বলি, কি বল?

ষ্টেব্রবেটস॥ বলুন…

নাইনাস॥ দাঁড়াও—(মদ্যপান) হ্যাঁ, এইবার শোন—এসিরিয়ার এক নীল পাহাড়ের ধারে এক হ্রদের পাশে এক দেবমন্দির ছিল। দেবমন্দিরের পূজারিণী ছিল এক তরুণী…দেবকন্যার মত ছিল তার রূপ…লোকে তাকে হ্রদের পরী বল্‌তো। দেবতাকে পূজা দিতে মনে থাক আর না থাক্…লোকে তাকে প্রীতির অর্ঘ দিতে ভুলতো না। সেই দেশের রাজা একদিন সেই মন্দিরে পূজা দিতে গেছেন…গিয়ে দেখেন মন্দিরের অঙ্গনে এক বিদেশী পুরুষ,সঙ্গে তার সুন্দরী স্ত্রী আর তাদের শিশুপুত্র।—তিনজনেই অনাহারে মুমূর্ষুপ্রায়।—তারপর কি হ'ল বলতো? (মদ্যপান)

ষ্টেব্রবেটস॥ আমি কি ক'রে জানব!

নাইনাস॥ তারপর কি হ'লে তুমি সুখী হও?

ষ্টেব্রবেটস॥ যাই হোক না কেন! গল্প তো।

নাইনাস॥ তবু ষ্টেব্রবেটস…তবু—

ষ্টেব্রবেটস॥ যদি ঐ মুমূর্ষুরা বেঁচে ওঠে, তবে আমি কেন, সকলেই খুশী হয়।

নাইনাস॥ সকলেই?

ষ্টেব্রবেটস॥ হ্যাঁ, তা—ই বই কি।

নাইনাস॥ আমি গল্পের শেষ দিকটা জানি…জেনে শুনে আমি বলছি…যদি তারা তখনই মরে যেত, তবে আমি শুধু খুশি হতাম না…হাঁফ ছেড়ে বাঁচতাম। উঃ! শেষের দিকটা…সে কি ভয়ঙ্কর! —না, আজ এই পর্যন্তই থাক।

ষ্টেব্রবেটস॥ কেন, শেষে কি হলো?

নাইনাস॥ না, সে আর তোমার শুনতে হবে না…বরং চল আমরা ওখানে গিয়ে গান শুনি—

ষ্টেব্রবেটস॥ গল্পটা শেষই করে নিন।

নাইনাস॥ না না না, শেষের দিকটা তুমি সহ্য করতে পারবে না—সে শক্তি তোমার নেই।

ষ্টেব্রবেটস॥ [তাচ্ছিল্যপূর্ণস্বরে]—বলছিলেন তো মাত্র একটা ঘুম-পাড়ানী গল্প।

নাইনাস॥ যা-ই বলি না কেন, এর শেষ অংশ তোমার ধারণার অতীত…

তোমার সহ্যেরও অতীত। যদি সহ্য করতে পারতে তবে···না···বৃথা কেন বাজে বকছি! তুমি পারবে না—

ষ্টেব্রবেটস ॥ হাঃ হাঃ হাঃ!

নাইনাস ॥ তুমি হাসছো? ষ্টেব্রবেটস! তুমি হাসছো? বেশ···যদি তুমি পার সহ্য করতে তবে—

ষ্টেব্রবেটস ॥ তবে··· ?

নাইনাস ॥ আমি প্রতিজ্ঞা করছি···

ষ্টেব্রবেটস ॥ [ বিস্ময়ে ] প্রতিজ্ঞা করছেন?

নাইনাস ॥ হ্যাঁ, প্রতিজ্ঞা করছি যে আমার কন্যা সুসানাকে তোমার হস্তে সমর্পণ করবো।

ষ্টেব্রবেটস ॥ [ পরিপূর্ণ বিস্ময়ে···পরিপূর্ণ আবেগে ] সম্রাট,—সম্রাট আপনি প্রতিজ্ঞা করছেন?

নাইনাস ॥ [ প্রতি কথায় জোর দিয়া···সুস্পষ্টস্বরে ] হ্যাঁ আমি প্রতিজ্ঞা করছি··· ঈশ্বরের নামে আমি শপথ করছি···কিন্তু, এক শর্তে। যদি তুমি আমার গল্পের শেষাংশ সহ্য করতে না পার তাহলে শুধু যে তুমি সুসানার আশা পরিত্যাগ করবে—তা নয়···তোমাকে তখনি অস্ত্র ত্যাগ করে সম্পূর্ণ নিরস্ত্র হতে হবে···যেহেতু ধৈর্যধারণের ক্ষমতার উপর বীরত্বের নিদর্শন—অস্ত্রধারণের যোগ্যতা নির্ভর করে। কেমন, এতে তুমি সম্মত?

ষ্টেব্রবেটস ॥ [ সোল্লাসে ]—নিশ্চয় সম্মত।

নাইনাস ॥ তবে আর আমার দোষ নেই—[ মদ্যপান ]—বলব?

ষ্টেব্রবেটস ॥ বলুন—বলুন -শীঘ্র বলুন···

নাইনাস ॥ হ্যাঁ শীঘ্রই বলছি। তারপর···তারপর মরণের দুয়ার হতে সেই তিন মুমূর্ষু প্রাণীকে ফিরিয়ে নিয়ে এল, মন্দিরের সেই পূজারিণী। পুরুষটি সুস্থ হয়ে রাজার নিকট পত্নীপুত্র নিয়ে আশ্রয় ভিক্ষা করল—সেই পূজারিণীও তাদের দুর্দশায় কাতর হয়ে অশ্রুসিক্ত চোখে তাদের আশ্রয় দেওয়ার জন্য রাজাকে অনুরোধ করল—কিন্তু ঐ বিদেশীদের পশ্চাতে শত্রু রয়েছে জেনে রাজা অনর্থক এই বিপদকে বরণ করতে প্রথমে অনিচ্ছুক হলেও, শেষে রমণীর অশ্রুভারাবনত মুখশ্রী রাজাকে জয় করল···

ষ্টেব্রবেটস ॥ রাজাও বোধ হয় সেই পূজারিণীর পূজারী ছিলেন—

নাইনাস ॥ পূজারী হ'লেন···কিন্তু তার নয়—সেই আশ্রিতা বিদেশিনীর অনিন্দ্য রূপ রাশির। কিন্তু, সে ছিল সতী। তাঁর মধ্যে সতীত্বের এমন একটা দীপ্ত তেজ ছিল যে রাজা তাঁর চোখে চোখ রাখতেও সাহস পেতেন না।

ষ্টেব্রবেটস ॥ তারপর?

নাইনাস ॥ বলছি—[ মদ্যপান ]—তুমিও আজ একটু পান কর না ষ্টেব্রবেটস?

ষ্টেব্রবেটস ॥ পান করছি—কিন্তু, আপনি গল্প শেষ করুন—[ মদ্যপান ]

নাইনাস ॥ ষ্টেব্রবেটস! জানি না কেন, এই গল্পও শেষ হয়ে আসছে—

আর আমার চোখের সম্মুখে গাঢ় অন্ধকার জমাট হয়ে [ সহসা ] ষ্টেব্রবেটস—আজ কি অমাবস্যা ?

ষ্টেব্রবেটস ॥ আজ পূর্ণিমা। আপনি বলুন, শীঘ্র শেষ করুন।

নাইনাস ॥ তোমার প্রতিশ্রুতির কথা মনে আছে ?

ষ্টেব্রবেটস ॥ আপনার প্রতিশ্রুতির কথা মনে আছে ?

নাইনাস ॥ আছে।

ষ্টেব্রবেটস ॥ আমারও আছে।

নাইনাস ॥ তারপর প্রায় এক বৎসর পর রাজার পক্ষে এক সুযোগ উপস্থিত হলো। সেই বিদেশী পুরুষটি আর মন্দিরের সেই পূজারিণী গুপ্ত প্রেমের নাগ-পাশে ধরা দিয়েছিল। রাজপ্রাসাদে স্ত্রী ঘুমিয়ে পড়লে পুরুষটি গভীর রাত্রে স্ত্রীর অজ্ঞাতে চুপি চুপি শয়ন কক্ষ ত্যাগ করে পূজারিণীর নিকট সেই মন্দিরে চলে যেত। রাজা সুযোগ খুঁজতে খুঁজতে কিছুদিন পর এই ফাঁক দেখতে পেলেন—শেষে এক রাত্রে··· ষ্টেব্রবেটস, মদে কি নেশা হয় ?

ষ্টেব্রবেটস ॥ আপনিই জানেন—

নাইনাস ॥ আমার বোধ হয়, হয় না। আমার মনে হচ্ছে সেই বিচিত্র রজনীর অভূতপূর্ব পাপাচার আমি তোমার কাছে শুধু গল্পে বলছি না— ···আজ আমি স্বচক্ষে দেখছি···আর শিউরে উঠছি।

ষ্টেব্রবেটস ॥ আপনি থামবেন না—

নাইনাস ॥ শেষে এল এক অমাবস্যা রাত্রি, ঠিক আজকের মত গাঢ় অমাবস্যা।

ষ্টেব্রবেটস ॥ আজ পূর্ণিমা।

নাইনাস ॥ হোক পূর্ণিমা। সেই অমাবস্যা রাত্রে সেই আশ্রিতা বিদেশিনীর স্বামী যখন অভিসারে গেল, তখন—

ষ্টেব্রবেটস ॥ হ্যাঁ তখন···

নাইনাস ॥ তখন সেই বিদেশিনী জেগে উঠলেও অনুভব করত সে বুঝি তার স্বামীর পাশেই শুয়ে আছে—

ষ্টেব্রবেটস ॥ [ সবিস্ময়ে ] তার অর্থ— ?

নাইনাস ॥ ···হ্যাঁ, শুধু সেই অমাবস্যার এক রাত্রি নয়···তারপর বহু রাত্রি··· তার স্বামীর অনুপস্থিতিতে সেই আশ্রিতা বিদেশিনী তার সেই অন্ধকার কক্ষে নীরব এক শয়তান কর্তৃক প্রবঞ্চিতা হয়ে মনে করেছে, সে তার স্বামীর গাঢ় আলিঙ্গনেই রাত্রি যাপন করেছে।

ষ্টেব্রবেটস ॥ এ গল্প কে রচনা করেছে সম্রাট ?

নাইনাস ॥ [ সহসা অট্টহাস্যে ] হাঃ হাঃ হাঃ—আমি। এখনো বল ষ্টেব্রবেটস ···এইখানেই থামব···না শেষ পর্যন্তই শুনবে ?

ষ্টেব্রবেটস ॥ শেষ—শেষ—শেষ চাই—

নাইনাস ॥ বেশ্। দাঁড়াও, শ্রান্ত হয়েছি···একটু পান করে নি [ মদ্য পান ] হ্যাঁ তারপর, তারপর একদিন প্রাতে সেই মন্দিরের বৃদ্ধ পুরোহিত রাজার কাছে শশব্যস্তে উপস্থিত। খবর দিলেন, প্রত্যুষে উঠে মন্দিরের প্রভাতী আরতি শুনতে না পেয়ে কারণ অনুসন্ধানে গিয়ে দেখেন মন্দিরের প্রাঙ্গণে সেই বিদেশী পুরুষ রক্ত শয্যায় চিরনিদ্রিত—তার বুকে শাণিত এক ছুরিকা আমূল বিদ্ধ। আর সবার চাইতে যা আশ্চর্য সে হচ্ছে মৃতদেহের পাশে এক সদ্যোজাত শিশুকন্যা—অগণ্য শ্বেত-পারাবত ঠোঁটে করে জল এনে তার মুখে দিয়ে তাকে বাঁচিয়ে রেখেছে। পুরোহিত সেই শিশুর বুকের মাঝে এক পারাবত চিহ্ন উল্কি দিয়ে এঁকে তাকে ভগবানের দয়ার উপর রেখে দিয়ে ছুটে এসেছেন রাজার কাছে—তাঁকে সেখানে নিয়ে গিয়ে সেই অদ্ভুত দৃশ্য দেখাতে—

ষ্টেব্রবেটস ॥ আর সেই পূজারিণী ?

নাইনাস ॥ পরে জানা গেল লোক লজ্জার ভয়ে সেই রাক্ষসী সন্তান প্রসবের সেই রাত্রিতেই তার ঐ বিদেশী গুপ্ত প্রণয়ীকে হত্যা করে সদ্যজাত শিশুকে নিষ্ঠুরভাবে পরিত্যাগ করে সেই হ্রদে ডুবে মরেছে।

ষ্টেব্রবেটস ॥ তারপর ?

নাইনাস ॥ তারপর···এদিকে রাজপ্রাসাদে সেই বিদেশিনী জানত সে তার স্বামীর পাশেই ছিল। কিন্তু, সে নিজে যখন সেই মৃতদেহ দেখে এল, তখন গত রাত্রিতে তার ধর্মনাশের ক্ষোভে, লজ্জায় সে আত্মহত্যা করতে উঠেছে এমন সময় তার বালক পুত্র কেঁদে উঠল...সঙ্গে সঙ্গে তার হাতের ছুরি মাটিতে পড়ে গেল—

ষ্টেব্রবেটস ॥ উঃ কি মর্মান্তিক ! কি করুণ !

নাইনাস ॥ ষ্টেব্রবেটস ! ষ্টেব্রবেটস ! এখনো শেষ হয়নি...এরই মধ্যে কাতর হচ্ছো ?

ষ্টেব্রবেটস ॥ [ সপ্রতিভ হইয়া ] না—না—না—আমার কিছুই হয়নি। আমি প্রাণ খুলে হাসতে পারি—আমি এখনো মদ খেয়ে স্ফূর্তি করতে পারি।

নাইনাস ॥ এই নাও...মদ খাও...

ষ্টেব্রবেটস ॥ দিন [ মদ্য গ্রহণ ও পান ]—তারপর ?

নাইনাস ॥ তারপর দশমাস পরে সেই মনে প্রাণে শুদ্ধা সতী এক কন্যা প্রসব করে তার শুদ্ধতার গৌরব নিয়ে চিরকালের জন্য পরমাত্মার মাঝে শান্তি লাভ করলো।

ষ্টেব্রবেটস ॥ [ সোল্লাসে লাফাইয়া উঠিয়া ] সম্রাট...এইবার আপনার প্রতিশ্রুতি রক্ষা করুন। [ উচ্চৈস্বরে ] সুসানা—সুসানা—সুসানা কোথায় সম্রাট ?

নাইনাস ॥ [ ধীর গম্ভীর স্বরে ] প্রতিশ্রুতি রক্ষা করবার সময় এখনো কার-ই আসেনি।...গল্প এখনো শেষ হয়নি—।

ষ্টেব্রবেটস ॥ [ অধীর ভাবে ] আর কি বাকী ? আর কত বাকী ?—আমি সুসানাকে ডেকে নিয়ে আসি সম্রাট...

নাইনাস ।। [ ধীর গম্ভীর স্বরে ] এত অধীর তুমি ! ছিঃ ! লজ্জা করে না যে তুমি সুসানার ভাইএর মত প্রতিপালিত হয়েও তাকেই বিবাহ করবার জন্য উন্মত্ত হয়ে উঠেছ ?

ষ্টেব্রবেটস ।। [ উন্মত্তবৎ ] তা আমি জানিনা—সে আমি বুঝিনা—। আপনি গল্প শেষ করে আপনার প্রতিশ্রুতি রক্ষা করুন ।

নাইনাস ।। তবে শোন ষ্টেব্রবেটস !—এ মিথ্যা গল্প নয়...এ সত্য...আমি যা বলেছি, ঈশ্বরের দিব্য করে বলছি তা সম্পূর্ণ সত্য ।

ষ্টেব্রবেটস ।। —সত্য ?

নাইনাস ।। প্রত্যেকটি অক্ষর সত্য ।

ষ্টেব্রবেটস ।। বেশ তো···ভালো কথা !—সেই রাজার নাম কি ছিল ?

নাইনাস ।। 'নাইনাস' ।

ষ্টেব্রবেটস ।। [ চমকিয়া উঠিয়া ]...আপনি ?

নাইনাস ।। আমি । ষ্টেব্রবেটস চমকে উঠলে কেন ?...ঠিক আছো তো ?

ষ্টেব্রবেটস ।। [ বিচলিত হইয়াও ] ঠিক আছি সম্রাট !...তারপর ?

নাইনাস ।। এই গল্পের যারা জীবিত আছে শুধু তাদের পরিচয় দিলেই যথেষ্ট হবে । সেই পূজারিণীর সদ্যজাত কন্যাকে মন্দিরে ফিরে গিয়ে আর দেখতে পাইনি —কারা তাকে এরই মধ্যে চুরি করে নিয়ে গিয়েছিল...উল্কি দিয়ে তার বুকে পারাবত চিহ্ন আঁকা আছে, এইমাত্র তার সন্ধান জানি—

ষ্টেব্রবেটস ।। তারপর ?

নাইনাস ।। প্রতিশ্রুতির কথা মনে আছে ষ্টেব্রবেটস ?

ষ্টেব্রবেটস ।। বেশ আছে সম্রাট । আপনি শেষ করুন—আমি সুসানাকে আজ সারাটি দিন দেখিনি ।

নাইনাস ।। আশ্চর্য হচ্ছি ভগ্নীকে বিবাহ করবার তোমার অস্বাভাবিক প্রবৃত্তি দেখে ।

ষ্টেব্রবেটস ।। আমি তাকে আর ভগ্নীর চোখে দেখিনা—সে আমার ভগ্নী নয় ।

নাইনাস ।। ষ্টেব্রবেটস...সেই তোমার ভগ্নী । আমি বলছি সেই তোমার ভগ্নী ।

ষ্টেব্রবেটস ।। আমি তা মানিনা—

নাইনাস ।। তুমি না মানতে পারো...কিন্তু, আজ যদি তোমার মা বেঁচে থাকতেন ...তিনি মানতেন । তুমি আর সুসানা একই মায়ের গর্ভে জন্মলাভ করেছ । তোমার পিতা আমার আশ্রিত ভারতের সেই বেদেশী রাজা ; ভারতবর্ষ হতে তুমি তাঁদের সঙ্গেই এসেছিলে...আর সুসানার জন্ম আমার রাজপ্রাসাদে—তোমারই মায়ের গর্ভে, কিন্তু তার পিতা তোমার পিতা নন—

ষ্টেব্রবেটস ।। তবে ?

নাইনাস ।। অন্ধকার কক্ষে নীরব এক শয়তান !—তাকে কি চেনা যায় ?

ষ্টেব্রবেটস ।। বল···সুসানার পিতা—?

নাইনাস ॥ আমি। হাঃ হাঃ হাঃ…[ বিরাট হাস্য ]

ষ্টেব্রবেটস ॥ [ তৎক্ষণাৎ অসি কোষমুক্ত করিয়া নাইনাসের প্রতি লক্ষ্য করিয়া ] শয়তান !—সুসানার জন্মের কলঙ্ক নিশান !—মৃত্যুর জন্য প্রস্তুত হও—

নাইনাস ॥ ষ্টেব্রবেটস তোমার প্রতিশ্রুতি রক্ষা কর—অবিলম্বে অস্ত্র পরিত্যাগ কর—তুমি আমার গল্প সহ্য করতে পারনি।

[ ষ্টেব্রবেটসের উদ্যত অসি কাঁপিতে লাগিল—তাঁহার মুখ চোখ বিবর্ণ হইয়া গেল। কাঁপিতে কাঁপিতে তাঁহার হাত নামিয়া পড়িল। ]

নাইনাস ॥ যাক্…সত্যব্রতের মতই তুমি সত্য রক্ষা করেছ। তোমার উদ্যত তরবারি নমিত করে তোমার প্রতিশ্রুতি রক্ষা করেছ। কিন্তু তবে কি আমার গল্পের শেষাংশ সহ্য করে, সুসানার জন্মের ইতিহাসও অনায়াসে হজম করে তার পাণি গ্রহণই স্থির করলে নরাধম ?

ষ্টেব্রবেটস ॥ [ এই খোঁচা খাইয়া পুনরায় নাইনাসকে লক্ষ্য করিয়া তরবারি উত্তোলন করিয়া ] কুক্কুর তোর ঐ পাপ রসনা জন্মের মত স্তব্ধ হোক।

নাইনাস ॥ [ আত্মরক্ষার্থ এক পা সরিয়া গিয়া ] তুমি তবে আমার বর্ণিত কাহিনী সহ্য করতে পারছ না—

ষ্টেব্রবেটস ॥ কোন সন্তানই সহ্য করতে পারেনা।

নাইনাস ॥ তবে এই মুহূর্তে প্রতিশ্রুতি মত অস্ত্র ত্যাগ কর।

ষ্টেব্রবেটস ॥ হ্যাঁ অস্ত্র ত্যাগ করছি—[ অতি উত্তেজনায় অস্ত্র ভূতলে নিক্ষেপ করিলেন—কিন্তু বেগ সামলাইতে না পারিয়া নিজেও ভূতলশায়ী হইলেন—পড়িয়া যাইতে যাইতে—] কিন্তু নিরস্ত্র হলেও এর প্রতিশোধ একদিন নেবই—নেব।

[ নাইনাস কপালের ঘাম মুছিয়া ফেলিলেন। স্থান ত্যাগ করিতে গিয়া ঘুরিয়া দাঁড়াইতেই দেখিলেন প্রত্যেকটি দীপ জ্বলিয়া উঠিল। নাটমন্দিরের পার্শ্বে সম্রাজ্ঞী সেমিরেমিস দাঁড়াইয়া তাঁহার পানে স্থির দৃষ্টিতে তাকাইয়া রহিয়াছেন। নাইনাস দ্রুতগতিতে সেমিরেমিসের সম্মুখীন হইয়া তাঁহাকে আভূমিনত হইয়া অভিবাদন করিলেন। ]

সেমিরেমিস ॥ [ শির ঈষৎ নত করিয়া হাস্যমুখে নাইনাসের অভিবাদন গ্রহণ করিয়া। ] কে ঐ অসম সাহস স্পর্ধিত যুবক…তোমার পানে অস্ত্র নিক্ষেপ করে "প্রতিশোধ নেব" বলে চীৎকার করে উঠল ?

নাইনাস ॥ দুরাত্মা ষ্টেব্রবেটস। মদ্যপানে আজ তার উচ্ছৃঙ্খলতা চরমে উঠেছে।

সেমিরেমিস ॥ কিন্তু ওর চোখে মুখে কি একটা জ্বলন্ত জ্যোতি দেখলাম যা দেখে আমি স্তম্ভিত হয়ে ঐ প্রবেশ পথে থমকে দাঁড়িয়েছিলাম।—সে জ্যোতি তো আমি তোমাতে দেখিনি—নাইনাস !

নাইনাস ॥ আমার দুর্ভাগ্য প্রেয়সী !—কিন্তু, এসিরিয়া যাত্রার বড় বিলম্ব হয়ে যাচ্ছে ! এদিকে যাত্রার সমস্ত আয়োজনই প্রস্তুত।

সেমিরেমিস ॥ দাঁড়াও নাইনাস। আজ আমার ব্যাকট্রিয়া রাজত্বের শেষ রজনী। আজ আমাকে আমার মহিমার পূর্ণ গৌরবে উদ্ভাসিত হতে দাও…এসো…ঐ সিংহাসন তলে এসো।

[ বিজয়িনীর মত সিংহাসনে হেলান দিয়া গ্রীবা উন্নত করিয়া দাঁড়াইলেন। নাইনাস বেদীতলে দাঁড়াইয়া রহিলেন। ]

সেমিরেমিস ॥ নাইনাস! এমন রূপ কখন দেখেছ? এমন প্রতিভা কখন দেখেছ?

নাইনাস ॥ বিশ্ববিজয়িনী হয়ে তুমি জন্মেছ নারী!

সেমিরেমিস ॥ নাইনাস! নাইনাস! অথচ আমার তৃপ্তি নেই! তৃপ্তি নেই! পূজা পেয়ে অবসাদ এসেছে…এখন পূজা করবার উন্মাদনায় আমি মরছি নাইনাস! [ হস্তস্থিত দর্পণ সম্মুখে ধরিয়া ] কিন্তু পূজা করব কাকে? আত্মসমর্পণ করব কার কাছে? আমারও চাইতে সুন্দর…সে কে? নাইনাস বলতো সে কে?

নাইনাস ॥ কেউ নয়। কেউ নাই।

সেমিরেমিস ॥ কিন্তু আমি যেন কাউকে দেখছি। আমার এই দর্পণে আমার যে ছবি পড়ে…আজ যদি এখনি সেই জীবন্ত মূর্তি আমার সম্মুখে এসে দাঁড়াতো তবে আমার এই সৌন্দর্য নিবেদন করে সার্থকতার তৃপ্তি লাভ করতে পারতাম। নাইনাস! নাইনাস! সম্মুখে এসে দাঁড়াও দেখি তুমি কি আমার সেই দেবতা? নাইনাস! কে সে? কোথায় সে?

নাইনাস ॥ সে এখনো জন্মগ্রহণ করেনি। তুমি শুধু দয়া করে আমাকে তোমার দাসানুদাস করেছ—

সেমিরেমিস ॥ দয়া করে! [ কুটিল হাস্য ] নাইনাস! নাইনাস! এই চোখে কি দয়ার রেখা কখনও চকিতেও কি বিদ্যুৎ রেখার মত ঝলসে উঠতে দেখেছ? ঠিক বল…সত্যি করে বল?

নাইনাস ॥ দেখেছি।

সেমিরেমিস ॥ [ রাগিয়া ] মিথ্যা কথা! মিথ্যা কথা!

নাইনাস ॥ [ ভয় পাইয়া ] সেমিরেমিস! সেমিরেমিস!

সেমিরেমিস ॥ সেমিরেমিস মরে গেছে। সে আত্মহত্যা করেছে। বুঝলে নাইনাস! সেমিরিমিস সেদিন আত্মহত্যা করেছে। আজ আমি শুধু বিশ্ব-বিজয়িনী সম্রাজ্ঞী মাত্র। আমি বিচার করব—

নাইনাস ॥ কার বিচার করবে?

সেমিরেমিস ॥ তোমার।

ষ্টেব্রবেটস ॥ [ তাঁহার মূর্চ্ছা ভাঙ্গিয়া গিয়াছিল। বিচারের কথা শুনিয়া তৎক্ষণাৎ উঠিয়া আসিয়া সেমিরেমিসের সম্মুখে নতজানু হইয়া বসিয়া ] হ্যাঁ, সম্রাজ্ঞী! বিচার কর—

নাইনাস ॥ সাবধান ষ্টেব্রবেটস—

সেমিরেমিস ॥ সাবধান নাইনাস—আমার সম্মুখে চোখ রাঙিয়ো না—। কিন্তু, একি ! ষ্টেব্রবেটস ! উঠে দাঁড়াও দেখি—

[ ষ্টেব্রবেটস উঠিয়া দাঁড়াইলেন। সেমিরেমিস একবার দর্পণে তাহার নিজের মুখ দেখিতে লাগিলেন আবার ষ্টেব্রবেটসকে তীক্ষ্ণ দৃষ্টিতে নিরীক্ষণ করিতে লাগিলেন ]

ষ্টেব্রবেটস ! ষ্টেব্রবেটস। আর একটু কাছে এসো—[ ষ্টেব্রবেটস দুই পা অগ্রসর হইলেন। এই দর্পণ নাও [ ষ্টেব্রবেটস সসম্ভ্রমে দর্পণ গ্রহণ করিলেন ] এই দর্পণে তোমার মুখ দেখে আমার দিকে তাকাও দেখি—[ ষ্টেব্রবেটসের তথা করণ ] তুমি কে ষ্টেব্রবেটস ?

ষ্টেব্রবেটস ॥ সম্রাজ্ঞীর দাসানুদাস—

সেমিরেমিস ॥ সম্রাজ্ঞীর দর্পণ। তোমার ঐ মুখে তোমার ঐ চোখে আমার প্রতিবিম্ব দেখছি মনে হচ্ছে। তুমি কি সুন্দর ষ্টেব্রবেটস !

ষ্টেব্রবেটস ॥ [ দর্পণে তাহার প্রতিবিম্ব ও সেমিরেমিসের মুখ চোখ স্থির সংবদ্ধ দৃষ্টিতে পরীক্ষা করিয়া দেখিয়া ধীরে ধীরে সেমিরেমিসের দিকে অগ্রসর হইলেন—পরে, হঠাৎ তাহার পার্শ্বে গিয়া ] তোমার বুকের বসনখানি একবার খোলো দেখি—

সেমিরেমিস ॥ [ চমকিয়া উঠিয়া ] নাইনাস ! এই মুহূর্তে এই বর্বরকে হত্যা কর—

[ নাইনাস ক্ষুধিত ব্যাঘ্রের মত ছুটিয়া আসিয়া ষ্টেব্রবেটসের হাত ধরিয়া তাহাকে এক টানে বেদীতলে আনিয়া তাহার তরবারি উত্তোলন করিলেন। ]

ষ্টেব্রবেটস ॥ [ সেমিরেমিসের প্রতি চাহিয়া ]—এই কি বিচার ?

সেমিরেমিস ॥ ও···হ্যাঁ, বিচার !—নাইনাস, তরবারি নামাও—[ নাইনাস তরবারি নামাইলেন। ] বিচার ! বিচার !—আমার বিচার ? [ সহসা ষ্টেব্রবেটসকে ] ষ্টেব্রবেটস !—তোমার অস্ত্র কোথায় ?

ষ্টেব্রবেটস ॥ এই নাইনাস আমাকে নিরস্ত্র করেছে সম্রাজ্ঞী !

সেমিরেমিস ॥ [ তাঁহার কটিদেশ হইতে শাণিত ছুরিকা বাহির করিয়া ষ্টেব্রবেটসের প্রতি নিক্ষেপ করিয়া ] তুলে নাও [ ষ্টেব্রবেটস অস্ত্র তুলিয়া নিলেন ] [ বাহিরে ভেরী বাজিয়া উঠিল ]

নাইনাস ॥ প্রাসাদ ত্যাগ করে যাত্রা করবার মঙ্গল-মুহূর্ত উপনীত। বিলম্ব হলে আজ আর যাত্রা করা হবেনা সম্রাজ্ঞী !

সেমিরেমিস ॥ তার প্রয়োজনও নেই। ঐ ভেরী আমার বিচার-কাহিনী বিশ্বভুবনে প্রচার করুক। [ সহসা ] ষ্টেব্রবেটস ! নাইনাসের বুকে আমার স্বামী মেননের ঐ বিষাক্ত ছুরিকা অবিলম্বে বিদ্ধ কর।

[ আদেশ তৎক্ষণাৎ প্রতিপালিত হইল—নাইনাস আর্তনাদ করিয়া ভূপতিত হইলেন ]

সেমিরেমিস ॥ [ সিংহাসন হইতে বেদী তলে উন্মত্তবৎ লাফাইয়া পড়িয়া নাচিতে নাচিতে নাইনাসের সম্মুখে আসিয়া তাহার মৃত্যু-মলিন নেত্রের উপর ঝুঁকিয়া পড়িয়া ] হাঃ হাঃ হাঃ—

# তৃতীয় অঙ্ক

[ সিন্ধুতটে এসিরিয়ান শিবিরশ্রেণী। উহাদের মধ্যস্থলে সম্রাজ্ঞী সেমিরেমিসের বৃহৎ বিচিত্র শিবির। তাহার সম্মুখস্থ প্রাঙ্গণে বিচিত্র কারুকার্যমণ্ডিত গালিচা বিস্তৃত। তদুপরি উপবেশন উদ্দেশ্যে তৎকালীন আসনশ্রেণী সন্নিবিষ্ট। সূর্যাস্তের বিলম্ব নাই। তাহার কনককিরণ আভা সিন্ধুতটকে স্বর্ণমণ্ডিত করিয়া সিন্ধুবক্ষে ঝলমল করিতেছে। সম্রাজ্ঞী সেমিরেমিসও ষ্টেব্রবেটস সেই শিবির সম্মুখস্থ প্রাঙ্গণে দাঁড়াইয়া অস্তায়মান সূর্যের অপূর্ব দৃশ্য নিরীক্ষণ করিতেছিলেন। শুক্লপক্ষের চন্দ্র ইতিমধ্যেই আকাশে দেখা দিয়াছে। রক্ষীদল চতুষ্পার্শ্বে দণ্ডায়মান। দৃশ্যের একধারে সিন্ধুতটে পল্লীবালাগণ কলসী লইয়া জল লইতে আসিয়াছিল। নদীতটে কলসী রাখিয়া তাহারা প্রদীপ জ্বালাইল—ও গাহিতে গাহিতে একযোগে সেই প্রদীপের আলো নদীবক্ষে ভাসাইয়া দিয়া কলসীতে জল ভরিয়া লইয়া যেদিক দিয়া আসিয়াছিল সেই দিকেই চলিয়া গেল। ]

সেমিরেমিস ॥ ষ্টেব্রবেটস! সোনার ভারত তোমার এই দেশ আমার হবে! এই কল্পনার স্বর্গ জয় করেছি, কেন, জানো তুমি?

ষ্টেব্রবেটস ॥ আমার সে কৃতজ্ঞতা জ্ঞাপনের ভাষা খুঁজে পাই না সম্রাজ্ঞী।

সেমিরেমিস ॥ তোমাকে তোমার পিতৃরাজ্যে পুনঃ প্রতিষ্ঠিত করতে—এই কথা তো ষ্টেব্রবেটস?—কিন্তু শুধু তাই নয়। প্রথমে হয়ত সেই উদ্দেশ্যই ছিল—কিন্তু এখন যে নিজেরই লোভ হচ্ছে ষ্টেব্রবেটস।

ষ্টেব্রবেটস ॥ রাজত্ব তো তুমিই করবে সম্রাজ্ঞী।

সেমিরেমিস ॥ ভুল-ভুল! আমি এদেশে রাজত্বের তৃষ্ণা নিয়ে আসিনি, সে তৃষ্ণা নিয়ে এসেছো তুমি, আমি এসেছি কেন জানো?

ষ্টেব্রবেটস ॥ তুমিই বল সম্রাজ্ঞী?

সেমিরেমিস ॥ আমি এসেছি ভোগের পিপাসা নিয়ে।—কি ভোগ করবো জানো?

ষ্টেব্রবেটস ॥ কি সম্রাজ্ঞী?

সেমিরেমিস ॥ ঐ সিন্ধুবক্ষে অস্তায়মান সূর্যের রক্ত রাঙা আলো···। ওকি শুধু আলো? ওকি শুধু রং? বল দেখি ষ্টেব্রবেটস?

ষ্টেব্রবেটস ॥ তোমার মুখেই শুনি সেমিরেমিস।

সেমিরেমিস ॥ ও আলো প্রেমের সেই সোনালী আলো,—ও রং, আকাঙ্ক্ষার রক্তরাগ। অনুভব করতে পার ষ্টেব্রবেটস?

ষ্টেব্রবেটস ॥ এখন হয়ত পারছি···

সেমিরেমিস ॥ না, তুমি পারো না। আমি পারি কেন জানো?

ষ্টেব্রবেটস ॥ কেন?

সেমিরেমিস ।। ও ছবি আমি এঁকেছি। আমি ওতে রং দিয়েছি। আর কি উপভোগ করবো জানো ?

ষ্টেব্রবেটস ।। তোমার যা খুশি সম্রাজ্ঞী।

সেমিরেমিস ।। আমার যা খুশি !—দিতে পারবে ষ্টেব্রবেটস ?

ষ্টেব্রবেটস ।। সম্রাজ্ঞীকে দানের স্পর্ধা রাখি না আমি।

সেমিরেমিস ।। সে স্পর্ধা তবে কে রাখে ষ্টেব্রবেটস ?

ষ্টেব্রবেটস ।। আমি তোমায় শুধু আমার পূজার অর্ঘ নিবেদন করতে পারি—

সেমিরেমিস ।। [ বিরক্ত হইয়া ] পূজা ! অর্ঘ ! নিবেদন !—ষ্টেব্রবেটস, আমি যেন আর কখনও তোমার নিকট এ স্তুতি গাথা শুনতে না পাই—সাবধান !

ষ্টেব্রবেটস ।। তবে আমি আর কি দিতে পারি ?

সেমিরেমিস ।। একজন সম্রাট তার তুল্য একজন সম্রাজ্ঞীকে যা দিতে পারে…

ষ্টেব্রবেটস ।। কিন্তু, আমি কি সম্রাট, সেমিরেমিস ?

সেমিরেমিস ।। যদি আমি সম্রাজ্ঞী, তবে তুমিও সম্রাট। তা কি—হয় না ষ্টেব্রবেটস ?

ষ্টেব্রবেটস ।। [ হাসিয়া ] কি রূপ ?

সেমিরেমিস ।। কেন—তোমার পিতৃশত্রু সিন্ধুরাজ কি আজ প্রভাতে বশ্যতা স্বীকার করে যাননি ?

ষ্টেব্রবেটস ।। তা গেছেন বটে…

সেমিরেমিস ।। কাল প্রভাতে আমি প্রকাশ্য দরবারে—তোমাকে পারস্য ও পাঞ্জাবের অধীশ্বররূপে অভিষিক্ত করব, আর আজ এই গোধূলি লগ্নে, দিবস-রজনীর এই শুভ মিলন মুহূর্তে, তার সূচনা স্বরূপ এই অঙ্গুরীয়ক আর এই মুক্তাহার দিয়ে তোমাকে অভিনন্দিত করছি।

[ ষ্টেব্রবেটসকে অঙ্গুরীয়ক ও হার পড়াইয়া দিলেন ]

ষ্টেব্রবেটস ।। সেমিরেমিস ! সেমিরেমিস !—তুমি আমার কে ?

সেমিরেমিস ।। বল—বল—আমি তোমার কে ?

ষ্টেব্রবেটস ।। দেবতা।

সেমিরেমিস ।। [ উত্তর শুনিয়া পুনরায় বিরক্ত হইয়া ] না ষ্টেব্রবেটস ! বল আমি তোমার কে ?

ষ্টেব্রবেটস ।। তুমি আমার স্নেহময়ী ভগিনী।

সেমিরেমিস ।। [ আরো বিরক্ত হইয়া ] মূর্খ ! [ পরে শান্ত কোমল স্বরে, আবেগে ] বোঝ নাকি ষ্টেব্রবেটস ! কিসের জন্য কোন সুদূর ব্যাকট্রিয়া হতে—কত সহস্র বিপদকে তুচ্ছ করে—কত রক্ত নদী পার হয়ে আমি এসেছি এই শান্ত শীতল ভারতের কুঞ্জ কাননে ?

ষ্টেব্রবেটস ।। তুমি আমার মহামাহমাময়ী অতিথি—যদি অনুমতি কর—

সেমিরেমিস ॥ [ স্বীকার ভিন্ন গত্যন্তর না দেখিয়া ] বেশ তবে আমি অতিথি-ই। আতিথেয়তার জন্য ভারত চিরপ্রসিদ্ধ। কি শ্রেষ্ঠ সম্পদ দিয়ে তুমি আমাকে অভ্যর্থনা করছ ?

ষ্টেব্রবেটস ॥ যদি অনুমতি কর, তবে পাঞ্জাবের-রাজকোষের সর্বশ্রেষ্ঠ রত্নহার তোমাকে দক্ষিণা দেব।

সেমিরেমিস ॥ ষ্টেব্রবেটস ! তুমি এত অবোধ !—ভাল, [ রক্ষীকে ইঙ্গিত। সে তৎক্ষণাৎ তাঁহার সম্মুখে আসিয়া অভিবাদন করিয়া দাঁড়াইল ]···সেনাপতি হাইডাসপেস। [ রক্ষী অভিবাদনান্তে চলিয়া গেল ] ষ্টেব্রবেটস ! তুমি কি জানো না যে মানুষের নিজস্ব কি শ্রেষ্ঠদান ?

ষ্টেব্রবেটস ॥ [ নীরব রহিলেন। ]

সেমিরেমিস ॥ [ ক্রুর হাস্য ] বুঝেছি ষ্টেব্রবেটস !—তুমি জেনেও তা মুখ ফুটে বলবে না··· হয়ত···কেন ···হুঁ ···আচ্ছা, দাঁড়াও—[ সেনাপতি হাইডাসপেস প্রবেশ করিয়া অভিবাদন করিলেন। ] সেনাপতি হাইডাসপেস ! নাইনাস নন্দিনী সুসানাকে এইখানে নিয়ে এস—[ সেনাপতির প্রস্থান ]

ষ্টেব্রবেটস ॥ বিদ্রোহিনী সুসানা বন্দিনী ?—কখন সে ধরা পড়েছে সম্রাজ্ঞী ?

সেমিরেমিস ॥ কাল রাত্রে—

ষ্টেব্রবেটস ॥ আমি তো তার কিছুই জানিনা !

সেমিরেমিস ॥ ইচ্ছাকরেই আমি তা তোমার নিকট গোপন রেখেছি। জানালে হয়ত তার মুক্তির জন্য আবেদন শুনতে শুনতে আমাকে অস্থির হয়ে উঠতে হতো···

ষ্টেব্রবেটস ॥ [ শুনিয়া স্তম্ভিত হইলেন, পরে ক্ষুব্ধচিত্তে কহিলেন ] সম্রাজ্ঞী ! —যে ষ্টেব্রবেটস শুধু তোমার একটিমাত্র অঙ্গুলি হেলনে সম্রাট নাইনাসের বুকে ছুরি বসিয়ে দিতে দৃকপাত করেনি···যে জন্য তার কন্যা বিদ্রোহিনী হয়ে দস্যু সৈন্যসহ গুপ্তভাবে এসিরিয়ান সৈন্যবাহিনীর পশ্চাদ্ধাবন করলে···তোমার জীবন নিরাপদ করতে গিয়ে যে ষ্টেব্রবেটস তোমার দেহরক্ষীর দায়িত্ব আনন্দে বরণ করে নিয়েছে··· তুমি কি তাকে লক্ষ্য করে তোমার ঐ শ্লেষপূর্ণ কটাক্ষপাত করলে ?

সেমিরেমিস ॥ তা এখনি বোঝা যাবে ষ্টেব্রবেটস।

[ সেনাপতি হাইডাসপেস কর্তৃক পরিচালিত হইয়া সুসানার প্রবেশ। সুসানা অভিবাদন করিলেন না···সেমিরেমিস ও ষ্টেব্রবেটসকে একসঙ্গে দেখিয়া ঘৃণায় মুখ ফিরাইলেন। ]

সেমিরেমিস ॥ নাইনাস-নন্দিনী সুসানা ! আমি নিতান্ত দুঃখিত যে আজ তোমাকে আমার নিকট বন্দিনীর সাজে আসতে হ'ল—তুমি আমার স্নেহের পাত্রী··· স্নেহের পাত্রী কেন···একদিন তুমি আমার বিবাহের বধূ হয়েছিলে !

সুসানা ॥ ব্যঙ্গের কোন প্রয়োজন দেখি না সেমিরেমিস—পিতৃহত্যার প্রতিশোধ নেবার জন্য আমি বিদ্রোহ করেছিলাম···আজ ধরা পড়েছি। শাস্তি দিতে হয়— শাস্তি দাও, ব্যঙ্গের কি প্রয়োজন ?

সেমিরেমিস ॥ বেশ…তবে বিচারই হোক। অপরাধ তুমি নিজেই স্বীকার করেছ…এ অপরাধের কি যোগ্য দণ্ড সেটাও না হয় তোমার নিজের মুখেই শুনি…

সুসানা ॥ আমার মুখে শুনে লাভ ?

সেমিরেমিস ॥ আমি দেখব তুমি আমার নিকট হতে কিরূপ শাস্তি প্রত্যাশা কর। এ আমার একটা খেয়াল মাত্র! জীবনটাই যে শুধু খেয়ালের উপর চালিয়ে এল তার পক্ষে এ বিচিত্র নয়।

সুসানা ॥ এখানে আমি তোমার সাথে খেলতে আসিনি সেমিরেমিস্।

সেমিরেমিস ॥ সম্রাজ্ঞী সেমিরেমিসের খেয়াল তুচ্ছ নয়। তোমাকে আমি শাস্তি দিতে চাই—আমার শুধু দেখতে ইচ্ছা…তার গুরুত্ব, তার ভীষণত্ব…তুমি আমার নিকট হতে যে শাস্তি প্রত্যাশা কর…তারও উপরে ওঠে কিনা। অস্ত্র ধরতে আমিও জানি…তুমিও জানো…। আমিও যুদ্ধ করেছি তুমিও যুদ্ধ করেছ…নারী হয়েও নরহত্যা কেউ বাদ রাখিনি। আজ এখন কল্পনার শক্তি পরীক্ষা হোক। এসো… দুইজনে দুই বিভিন্ন কাগজে দুইজনের কল্পিত শাস্তি বিধান লিপিবদ্ধ করি [রক্ষীকে ইঙ্গিত…রক্ষী লিখিবার উপকরণ আনিল] আমি সম্রাজ্ঞী সেমিরেমিস প্রতিজ্ঞা করছি…তোমার দণ্ডদান সম্বন্ধে যদি আমাদের দুইজনের বিধান বিভিন্ন হয়… তবে এই ষ্টেব্রবেটস যার লিখিত শাস্তি অনুমোদন করবে…তোমাকে তাই বরণ করে নিতে হবে!

সুসানা ॥ এই তুমি প্রতিজ্ঞা করছ ?

সেমিরেমিস ॥ হ্যাঁ, আমি এই প্রতিজ্ঞা করছি…

সুসানা ॥ তবে দাও লিখবার উপকরণ [ সুসানা ও সেমিরেমিসকে রক্ষী লিখিবার উপকরণ দিল। ]

[ সুসানা একবার ষ্টেব্রবেটসের প্রতি তীব্র দৃষ্টিতে তাকাইয়া পরে লিখিতে লাগিলেন। সেমিরেমিসও লিখিতে লাগিলেন। উভয়ের লেখা শেষ হইল। ]

সেমিরেমিস ॥ [ সুসানাকে ] লেখা হয়েছে ?

সুসানা ॥ হয়েছে—

সেমিরেমিস ॥ ঐ ষ্টেব্রবেটসের হাতে দাও—[ সুসানা নিশ্চল রহিলেন—তাহার চক্ষু অশ্রুসিক্ত হইয়া উঠিল ] হুঁ আচ্ছা, বেশ…আমার হাতে দাও—[ সুসানার লেখা গ্রহণ ও দুখানা কাগজই ষ্টেব্রবেটসের হাতে প্রদান। ] ষ্টেব্রবেটস!—সুসানা তার অপরাধের জন্য কি রূপ শাস্তি প্রত্যাশা করে তা সে নিজে তার ঐ কাগজে লিখেছে— তুমি পাঠ কর।

[ ষ্টেব্রবেটস মনে মনে পড়িলেন—পড়িয়াই চমকিত হইলেন…তাহার সর্বশরীর কাঁপিতে লাগিল। ]

সেমিরেমিস ॥ পাঠ কর ষ্টেব্রবেটস…

[ ষ্টেব্রবেটস পড়িতে সমর্থ হইলেন না। ]

সেমিরেমিস ॥ ষ্টেব্রবেটস—তুমি কি আমার কথা শুনতে পাচ্ছনা ?—পড়, অবিলম্বে পড়—

ষ্টেব্রবেটস ॥ [ কাঁপিতে কাঁপিতে পড়িলেন ] সেমিরেমিসের আদেশে ষ্টেব্রবেটস সুসানাকে বুকে ছুরিকাঘাত করিয়া হত্যা করিবে—[ পড়া শেষ হইতে না হইতেই তাঁহার হাত হইতে দুইখানি কাগজই পড়িয়া গেল। ভীত কম্পিত স্বরে বলিয়া উঠিলেন···] আমি পারবোনা সম্রাজ্ঞী, আমি কিছুতেই পারবোনা।

সুসানা ॥ সম্রাট নাইনাসের বুকের চেয়ে আমার বুক কঠিন নয়, ষ্টেব্রবেটস! তোমার ক্ষুধার্ত ছুরিকা সহজেই তাতে আমূল বিদ্ধ হবে। তবে আর তোমার আপত্তি কেন বল!

ষ্টেব্রবেটস ॥ ( দুই হাতে মুখ ঢাকিয়া রহিলেন )

সেমিরেমিস ॥ তবে তুমি বন্দিনীর লিখিত বিধান অনুমোদন করনা ?

ষ্টেব্রবেটস ॥ না, করিনা।

সেমিরেমিস ॥ কথা আছে যদি আমাদের দুইজনের লিখিত বিধান একরূপ না হয়, তবেই তোমার যে কোনটা অনুমোদন বা অননুমোদনের ক্ষমতা—কিন্তু ষ্টেব্রবেটস! যদি দুইজনের বিধান এক হয় তবে তোমাকে অবশ্যই আমার বিচার মান্য করতে হবে। সেনাপতি হাইডাসপেস! রক্ষীবর্গ! আমার প্রতিজ্ঞা যাতে রক্ষা হয়, তার জন্য প্রস্তুত থাক। এইবার সুসানার অপরাধের জন্য আমি তার কি শাস্তি বিধান করেছি—আমার ঐ কাগজে তা লেখা রয়েছে—পাঠ কর ষ্টেব্রবেটস···

[ ষ্টেব্রবেটস নিশ্চল রহিলেন ]

সেমিরেমিস ॥ [ গম্ভীর স্বরে ] প-ড়।

[ ষ্টেব্রবেটস ভয়-কম্পিত হস্তে সেমিরেমিসের কাগজখানা তুলিয়া নিলেন। পড়িতে গিযা আবার নামাইলেন—আবার তুলিলেন—আবার নামাইলেন। ]

সেমিরেমিস ॥ [ সপদদাপে চীৎকার ] ষ্টেব্রবেটস,—অবিলম্বে পড়।

ষ্টেব্রবেটস ॥ [ পড়িলেন ] এতদ্বারা সম্রাজ্ঞী সেমিরেমিস অদ্য নাইনাস নন্দিনী সুসানাকে পারস্য ও পাঞ্জাব ভিন্ন সমগ্র এসিরিয়ান সাম্রাজ্য দান করিলেন।

[ এই পর্যন্ত পড়িতেই বিস্ময়ে ষ্টেব্রবেটসের হাত হইতে কাগজখানি পড়িয়া গেল—বিস্ময় বিস্ফারিত নেত্রে তিনি বলিয়া উঠিলেন— ]

সেমিরেমিস! সেমিরেমিস! এ স্বপ্ন না সত্য ?

সুসানা ॥ সেমিরেমিস! এ বুঝি তোমার পর্বত প্রমাণ পাপের যৎকিঞ্চিৎ প্রায়শ্চিত্ত অনুষ্ঠান—তবে বিবেকের দংশনে অনুতাপ আরম্ভ হয়েছে তোমার ?

সেমিরেমিস ॥ [ সহাস্যে ] ভুল—ভুল—ভুল বুঝেছ সুসানা—আমি পাপ করিনি। এই বুকে হাত দিয়ে বলছি—আমি বিচার করেছি।

সুসানা ॥ সেমিরেমিস, তবে ইণ্ডিয়ার প্রেমে পড়ে এসিরিয়া ত্যাগ করছ! কিন্তু, শোন···আমি তোমার প্রদত্ত এসিরিয়া আমার দেহ মনের সমস্ত অবজ্ঞায় প্রত্যাখ্যান করছি। ইণ্ডিয়া কে না ভালবাসে সেমিরেমিস ?

সেমিরেমিস ॥ তুমি তবে আমার এ দান প্রত্যাখ্যান করছ ?

সুসানা ॥ হ্যাঁ, করছি।

সেমিরেমিস ॥ বুঝে দেখ—বেশ ভাল করে বুঝে দেখ—

সুসানা ॥ আমি বেশ ভাল করেই বুঝে দেখলাম···

সেমিরেমিস ॥ ষ্টেব্রবেটস! আমার কাগজখানা তুলে নাও—তুলে নাও··· [ ষ্টেব্রবেটস কাগজ তুলিয়া নিলেন ] তুমি ওর প্রথমাংশ মাত্র পড়েছ। এখন দ্বিতীয়াংশ পাঠ কর—

[ ষ্টেব্রবেটস এক নিঃশ্বাসে মনে মনে কাগজখানি পাঠ করিয়া নীরব রহিলেন ]

সেমিরেমিস ॥ ষ্টেব্রবেটস!—নীরব কেন ?—পাঠ কর···[ ষ্টেব্রবেটস তবু নীরব রহিলেন। ] বিলম্ব করলে চলবে না— [সপদদাপে ] পাঠ কর—

ষ্টেব্রবেটস ॥ [ পাঠ করিলেন··· ] যদি সুসানা এসিরিয়ার সিংহাসন গ্রহণ না করে, তবে সম্রাজ্ঞী সেমিরেমিসের বিধান—তার অন্যতর শাস্তি প্রাণদণ্ড—[ সকলেই ক্ষণকাল চুপ করিয়া রহিলেন—পরে, সেমিরেমিস সেই নীরবতা ভঙ্গ করিলেন ]

সেমিরেমিস ॥ মৃত্যুর জন্য প্রস্তুত হও নাইনাস নন্দিনী।

সুসানা ॥ আমি প্রস্তুত হয়েই এখানে এসেছি।

ষ্টেব্রবেটস ॥ সম্রাজ্ঞী। দয়া কর—দয়া কর তুমি—

সেমিরেমিস ॥ হাঃ হাঃ হাঃ—নাইনাসকে হত্যা করবার সময় তো তোমার এ দয়ার কথা মনে ছিল না ষ্টেব্রবেটস! এখন বুঝে দেখ সুসানাকে বন্দী করতে পেরেও···সে সংবাদ তোমার নিকট গোপন রেখেছিলাম কেন! [ সহসা ] ঘাতক— [ ঘাতকের প্রবেশ ও অভিবাদন ]—ঐ নারীকে অবিলম্বে হত্যা কর—

[ ঘাতক সুসানার পার্শ্বে গিয়া দাঁড়াইল। ]

সুসানা ॥ [ পরিপূর্ণ আবেগে ] ষ্টেব্রবেটস। তুমি আমায় হত্যা কর—

ষ্টেব্রবেটস ॥ [ চমকিয়া উঠিয়া ]—আমি ?

সুসানা ॥ হ্যাঁ, তুমি! তবেই আমার এ মৃত্যুতে সান্ত্বনা থাকবে। ষ্টেব্রবেটস—ষ্টেব্রবেটস—[ ষ্টেব্রবেটস নীরব রহিলেন ] ষ্টেব্রবেটস [ নতজানু হইয়া ] তুমি আমায় নিরাশ করো না—

ষ্টেব্রবেটস ॥ [ মুহূর্তকাল কি ভাবিলেন, পরে সুসানাকে হাত ধরিয়া তুলিলেন। ] ঘাতক···ছুরি দাও··· [ ঘাতকের হাত হইতে ছুরি লইলেন ] [ সুসানাকে ] এসো নারী [ সুসানাকে হাতে ধরিয়া লইয়া প্রাঙ্গণের পার্শ্বদেশে গেলেন। ]

[ সেমিরেমিস বিস্মিত ভাবে তাহার কার্যকলাপ দেখিতে লাগিলেন। ষ্টেব্রবেটস সহসা সুসানাকে একহাতে জড়াইয়া ধরিয়া এক লম্ফে তাহার অশ্বে উঠিয়া পলায়ন করিলেন—চক্ষের নিমেষে এই কাণ্ড ঘটিল। ]

সেমিরেমিস ॥ [ তাঁহার চমক ভাঙ্গিলে সেনাপতি হাইডাসপেসকে লক্ষ্য করিয়া ] ছবির মত দাঁড়িয়ে দেখছ কি অকর্মণ্যের দল ?—পশ্চাদ্ধাবন কর—সমগ্র

অশ্বারোহী সৈন্য নিয়ে তীরের মত ছোট···এক ঘণ্টার মধ্যে আমি দুজনকে আমার সম্মুখে শৃঙ্খলিত দেখতে চাই—যদি পার রাজ্যখণ্ড পুরস্কার, আর যদি না পারো—

সেনাপতি হাইডাসপেস ॥ নিজের ছিন্ন শির তোমার নিকট পাঠিয়ে দেব সম্রাজ্ঞী। [ দ্রুত প্রস্থান ]

[ মুহূর্ত পরে দামামা বাজিয়া উঠিল—সঙ্গে সঙ্গে শত অশ্বের ক্ষুরোত্থিত শব্দ শোনা গেল। দামামা ধ্বনি সিন্ধুতটে প্রতিধ্বনিত হইতে লাগিল। সেমিরেমিস বিচলিত হৃদয়ে চঞ্চল চরণে এদিক ওদিক দেখিতে লাগিলেন···উৎকর্ণ হইয়া কি শুনিতে লাগিলেন। আবার পরক্ষণেই মাটির দিকে তাকাইয়া কি ভাবিতে লাগিলেন। ]

সেমিরেমিস ॥ [ হঠাৎ হাত তুলিয়া ইঙ্গিত করিলেন—এক দেহরক্ষী তৎক্ষণাৎ তাহার সম্মুখে আসিয়া অভিবাদন করিয়া দাঁড়াইল ]—ভেরী বাজাও—প্রাণপণে বাজাও—ঐ ভেরীর শব্দ দামামা ধ্বনিকে স্তব্ধ করে দিক্—বাজাও—প্রাণপণে বাজাও যদি আমার কার্যসিদ্ধ হয়,—শত স্বর্ণমুদ্রা তোমার পুরস্কার—

*[ রক্ষী তৎক্ষণাৎ ভেরী বাজাইল—আকাশ বাতাস প্রকম্পিত করিয়া ভেরীর শব্দ বাজিয়া উঠিল। সেমিরেমিস পুনরায় চঞ্চলভাবে চতুর্দিকে চাহিয়া ভেরী বাদ্যের ফলাফল পরীক্ষা করিতে লাগিলেন। অল্পক্ষণ পরেই সেনাপতি হাইডাসপেস অশ্বারোহণে ছুটিয়া আসিয়া অশ্ব হইতে লাফ দিয়া পড়িয়া সেমিরেমিসের সম্মুখে দাঁড়াইয়া হাঁপাইতে লাগিলেন। সেমিরেমিস হাইডাসপেসকে দূর হইতে আসিতে দেখিয়া, উন্মত্তের মত বিজয় নৃত্যে সেনাপতির সম্মুখে আসিয়া তাঁহার দক্ষিণ হস্ত প্রসারিত করিয়া দিলেন। ]*

সেমিরেমিস ॥ ভেরীর শব্দে তোমাকে অবিলম্বে আমার এখানে ফিরে আসবার জন্য সঙ্কেত করেছিলাম—আমার হস্ত চুম্বনের সৌভাগ্য অর্জন করেছ হাইডাসপেস—

[ সেনাপতি সশ্রদ্ধায় তাঁহার হস্ত চুম্বন করিলেন ]

ঐ ভেরীবাদককে শত স্বর্ণমুদ্রা পুরস্কার দিয়ো—

হাইডাসপেস ॥ অনুসরণ করে তাদের বন্দী করে আনবার আদেশ দিয়ে পুনরায় ভেরী সঙ্কেতে আমায় প্রত্যাবর্তনের আদেশ দিলেন কেন সম্রাজ্ঞী ? নাইনাস নন্দিনীর পক্ষীয় বিদ্রোহী সৈন্যদল আমাদিগকে অতর্কিতে আক্রমণ করেছে— [ নেপথ্যে—'রাণী সুসানার জয়' ]—ঐ শুনুন তাদের জয়ধ্বনি—

সেমিরেমিস ॥ করুক আক্রমণ। আমি যুদ্ধ করবো না।

হাইডাসপেস ॥ যুদ্ধ হবে না ? সে কি ?

সেমিরেমিস ॥ হ্যাঁ যুদ্ধ হবে না। যুদ্ধ করে লাভ কি হাইডাসপেস ? যুদ্ধ কি আমি করিনি ? আর কোন যুদ্ধে আমি জয়লাভ না করেছি ?

হাইডাসপেস ॥ তবে আজই বা এই অভিনব ব্যবস্থা কেন সম্রাজ্ঞী ? সেই বিদ্রোহিনী আর সেই বিশ্বাসঘাতককে ধরতে যখন মুহূর্ত মাত্র বিলম্ব ছিল—তখন আপনি আমাদের ফিরিয়ে আনলেন—আবার এখন তাদের আক্রমণকেও প্রতিহত করতে নিষেধ করছেন—এর অর্থ কি সম্রাজ্ঞী ?

সেমিরেমিস ॥ [ ম্লান হাস্যে ] তুমি তা বুঝবে না সেনাপতি !

[ নেপথ্যে সুসনার জয়ধ্বনি ]

হাইডাসপেস ॥ তবে বিনা যুদ্ধে পরাজয় বরণ করবেন ?

সেমিরেমিস ॥ হ্যাঁ পরাজয় বরণ করবো ! সমগ্র বিশ্ব আমার এ অভূতপূর্ব পরাজয়ে বিস্ময় প্রকাশ করবে…কিন্তু একজন বুঝবে যে, এ পরাজয় অভিমানের পরাজয়…আমি এর বেশী আর কিছু চাইনা, হাইডাসপেস !

[ নেপথ্যে সুসানার জয়ধ্বনি ]

হাইডাসপেস ॥ কিন্তু—তাদের জয়ধ্বনি ঐ যে আমাদের শিবিরের সম্মুখে বিঘোষিত হচ্ছে।

সেমিরেমিস ॥ হোক…এইখানে…আমার এই চোখ দুটির সম্মুখে…আমার এই মর্মের মাঝখানে হোক না কেন—কিছুমাত্র ক্ষতি নেই। ও জয়ধ্বনিতে তার অধিকার আছে। সে যুদ্ধজয়ের চাইতেও সহস্র গুণে গৌরবময় জয়লাভ করেছে—সে হৃদয় জয় করেছে…আমি তা পারিনি !

হাইডাসপেস ॥ তবে অধীনের ধৃষ্টতা মার্জনা করবেন—আমি আপনার দেহরক্ষার ভার নিলাম। [ রক্ষীবর্গের প্রতি ] রক্ষীবর্গ ! তোমরা শিবিরের প্রবেশ পথ রক্ষা কর—এখানে আমি স্বয়ং রইলাম— [ রক্ষীদের প্রস্থান ]

সেমিরেমিস ॥ [ আপন মনে ] অথচ…বিশ্ববিজয়িনী আমি ! এক অঙ্গুলী হেলনে, এক কটাক্ষে—[ সহসা হাইডাসপেসকে ] হাইডাসপেস ! আমার চক্ষু তারকা নিষ্প্রভ হয়েছে ? ঠিক বল, সত্য করে বল ?

হাইডাসপেস ॥ [ চমকিয়া উঠিয়া ] কি বললেন সম্রাজ্ঞী ?

সেমিরেমিস ॥ আমার চোখে কি আর বিদ্যুৎ খেলেনা সেনাপতি ?

হাইডাসপেস ॥ আকাশের বিদ্যুৎকেও তুচ্ছ করি—কিন্তু, আজো, ও চোখের বিদ্যুৎকে আমার তরবারিও ভয় করে সম্রাজ্ঞী !

সেমিরেমিস ॥ [ কটিদেশ হইতে একখানা ক্ষুদ্র দর্পণ বাহির করিয়া মুখ দেখিতে লাগিলেন। হঠাৎ একটা তীর বাহির হইতে ছুটিয়া আসিয়া ঠিক তাহার বুকে বিদ্ধ হইল। ]—হো—হো—হো—[ আর্তনাদ করিয়া সেমিরেমিস পার্শ্বস্থ একখানা কৌচে হেলিয়া পড়িয়া গেলেন। ]

হাইডাসপেস ॥ গুপ্ত হত্যা ! সম্রাজ্ঞী ! অসহ্য ! আদেশ দিন…এখনো আদেশ দিন—[ নতজানু হইয়া বসিয়া যুদ্ধের আদেশ প্রার্থনা করিলেন। ]

[ অতি সন্নিকটে "সুসানার জয়" ধ্বনি হইল। ]

হাইডাসপেস ॥ [ ঐ জয়-ধ্বনি শুনিয়া, উঠিয়া দাঁড়াইয়া বাহিরে তাকাইয়া ] ঐ নাইনাস নন্দিনী ঘোড়া ছুটিয়ে আসছে…এখনি আপনাকে বন্দী করবে—

সেমিরেমিস ॥ [ আর্তনাদ ]—ও—হো—হো—[ অতিকষ্টে ] সঙ্গে ষ্টেব্রবেটস নেই ?

হাইডাসপেস ॥ না—তাকে তো দেখছি না—

সেমিরেমিস ॥ তাকে দেখছ না !—দেখ, ভাল করে দেখ—সঙ্গে আছে কি না—

হাইডাসপেস ॥ [ ভাল করিয়া দেখিয়া ] না—সে সঙ্গে নেই—

সেমিরেমিস ॥ [ অতি কষ্টে হাইডাসপেসের স্কন্ধে ভর করিয়া ]—তবে নাইনাস নন্দিনীর হাতে ধরা দিতে আমি জন্মিনি—বিজয়িনী হয়ে জন্মেছিলাম…আজও বিজয়িনীর গৌরব নিয়েই মরবো—চল, শীঘ্র আমাকে অশ্বপৃষ্ঠে তুলে নিয়ে ঐ বিপরীত পথ দিয়ে চল। ষ্টেব্রবেটস ! বিদায় !—ইণ্ডিয়া আমার বড় ভালো লেগেছিলো…কিন্তু ও—হো—হো—[ হাইডাসপেস সহ প্রস্থান ]

[ সঙ্গে সঙ্গে অন্য দিকে সুসানার জয়ধ্বনি—কয়েকজন সৈন্যের প্রবেশ ও সেমিরেমিসের অনুসন্ধান। এক হস্তে রক্তপতাকা ও অন্য হস্তে যুদ্ধাস্ত্র সহ সুসানার প্রবেশ ]

সুসানা ॥ [ প্রবেশ পথেই ]—সেমিরেমিস ! সেমিরেমিস !—এইবার—[আসিয়া দেখেন সেমিরেমিস নাই—] একি ! সেমিরেমিস তবে পলায়িত ?

[ ষ্টেব্রবেটসের প্রবেশ ]

ষ্টেব্রবেটস ॥ —সেমিরেমিস ! সম্রাজ্ঞী !—[ সেমিরেমিসের বক্ষ নির্গত রক্তধারা দেখিয়া ] একি এত রক্ত কেন…এত রক্ত কেন সুসানা ?

সুসানা ॥ হাঃ হাঃ হাঃ ! সম্রাজ্ঞীর রক্ত সাধারণের চেয়ে একটু বেশীই হয় ষ্টেব্রবেটস…[ তাঁহার সৈন্যগণের প্রতি ] বন্ধুগণ…সে…ঐ শিবিরে, সেখানে না হয়, ঐ সিন্ধুবক্ষে কোন নৌকায় নিশ্চয়। অবিলম্বে চলে এস।

[ ক্ষুধিত ব্যাঘ্রীর মত সৈন্যগণ সহ সুসানার প্রস্থান ]

ষ্টেব্রবেটস ॥ এ রক্ত কার ? [ ঝুঁকিয়া পড়িয়া সেই রক্ত স্রোত নিরীক্ষণ করিলেন। ] এই রক্ত-স্রোতে ও কার মুখ ? কার ঐ কালো চোখ ?—ওকি আমার…না…তাঁর ?—সেমিরেমিস ! সেমিরেমিস ! ও কি তুমি ?…না, আমি ? ও মুখ তোমার না আমার ? [ হঠাৎ উঠিয়া নিকটস্থ কৌচে শিথিল শরীরখানি ছাড়িয়া দিয়া ] নাইনাস ! নাইনাস !—তুমি বলতে পার ও রক্ত তাঁর না আমার ?—ও কি একই রক্ত ? [ রাজমুকুট হস্তে সিন্ধু-রাজ মন্ত্রীর প্রবেশ ]…কে ?

মন্ত্রী ॥ আমি সিন্ধু রাজের মন্ত্রী।

ষ্টেব্রবেটস ॥ [ তন্দ্রাচ্ছন্ন স্বরে ] কি প্রয়োজন ?

মন্ত্রী ॥ সম্রাজ্ঞী সেমিরেমিসের আজ্ঞায় সিন্ধুরাজমুকুটে আপনাকে অভিষিক্ত করতে এসেছি—

ষ্টেব্রবেটস ॥ তা এখন এখানে কে আসতে বলল ?

মন্ত্রী ॥ সম্রাজ্ঞী স্বয়ং—সেনাপতি হাইডাসপেসকে দিয়ে ভূতপূর্ব সিন্ধুরাজকে তাঁর এই আদেশ জ্ঞাপন করেছেন।

ষ্টেব্রবেটস ॥ কখন ?

মন্ত্রী ॥ ক্ষণকাল পূর্বে।

ষ্টেব্রবেটস ॥ সম্রাজ্ঞী কোথায় ?

মন্ত্রী ॥ জানিনা। তিনি অজ্ঞাতবাস করছেন।

ষ্টেব্রবেটস ॥ কিন্তু তবে ও কে ? ঐ ঐ……উঃ কি কালো মেঘ ? তারই পাশ দিয়ে,…মন্ত্রী ! যুদ্ধ থেমে গেছে না, না ?

মন্ত্রী ॥ হ্যাঁ মহারাজ !

ষ্টেব্রবেটস ॥ আজ অমাবস্যা ? না পূর্ণিমা ?

মন্ত্রী ॥ পূর্ণিমা ।

ষ্টেব্রবেটস ॥ তবে এত অন্ধকার কেন ?

মন্ত্রী ॥ কালবৈশাখীর পূর্ব লক্ষণ । আকাশে মেঘ করেছে…

ষ্টেব্রবেটস ॥ চাঁদে আর মেঘে লুকোচুরি খেলা চলছে…না ?

মন্ত্রী ॥ হ্যাঁ মহারাজ ।

ষ্টেব্রবেটস ॥ এ লুকোচুরি তো আজ নূতন নয়…ধরি ধরি করেও আমি তাকে ধরতে পারিনি ! ঐ ঐ [ সোল্লাসে ] মন্ত্রী ! এখন চাঁদ উঠবে না ? হ্যাঁ, আমি দেখতে পাচ্ছি ! হ্যাঁ ঐ যে…ঐ জ্যোৎস্না—সমুদ্রে নৌকায় পাল তুলে দিয়ে ঐ শ্বেতবসনা সুন্দরী কে যায় মন্ত্রী ?

মন্ত্রী ॥ মহারাজ ! এই মুকুট আপনার মাথায় রাখি ?

ষ্টেব্রবেটস ॥ তুমি মুকুট রেখে যাও ।

মন্ত্রী ॥ কিন্তু ?

ষ্টেব্রবেটস ॥ যাও…বিরক্ত ক'রো না…যাও তুমি ।

মন্ত্রী ॥ তাঁর আদেশ ছিল—

ষ্টেব্রবেটস ॥ আমার অবাধ্য হয়ো না মন্ত্রী ।

মন্ত্রী ॥ বেশ্ । এই মুকুট রইল, তবে আমি আসি মহারাজ !

[ অভিবাদনান্তে প্রস্থান ]

ষ্টেব্রবেটস ॥ ঐ রূপ সাগরে সাঁতার কাটে কে ! ও কি পরীর খেলা ? শ্বেত-পারাবতের মেলা ! কি ও ?…কে সে ? ও বুকের মাঝে কি লুকানো রয়েছে ? ও কি ! ও যে রক্ত ! ও যে রক্তের ফোয়ারা !…[ প্রবল চেষ্টায় প্রকৃতিস্থ হইয়া ] না, আর পারিনা, আর দেখবো না, আর দেখবো না, আর ভাববো না ।

[ পুনরায় কৌচে চক্ষু মুদিয়া হেলিয়া পড়িলেন । আপাদমস্তক শ্বেতবস্ত্র মণ্ডিত এক রমণী মূর্তি ধীরে ধীরে তাহার সম্মুখে আসিয়া দাঁড়াইল ]

রমণী-মূর্তি ॥ আমি এসেছি ।

ষ্টেব্রবেটস ॥ [ স্বপ্নাবিষ্টভাবে ] কে তুমি ?

রমণী-মূর্তি ॥ আমি রাজশ্রী ।

ষ্টেব্রবেটস ॥ কেন এলে ?

রমণী-মূর্তি ॥ ঐ রাজমুকুট তোমার মাথায় তুলে দিতে ।

ষ্টেব্রবেটস ॥ তার আর প্রয়োজন নেই । ঐ যে তার তরী খেয়ায় এসে ভিড়েছে । হ্যাঁ, ঐ যে আমায় হাতছানি দিয়ে ডাকছে ! কিন্তু, খেয়া যে দূরে…

বহুদূরে! আলো ছায়ার মাঝ দিয়ে পথ! কেমন করে যাবো! রাজশ্রী! লক্ষ্মী!
—আমায় নিয়ে যেতে পারবে তুমি?

রমণী-মূর্তি ॥ সেই জন্যেই তো এসেছি আমি!

ষ্টেব্রবেটস ॥ তবে আমার হাত ধর······

রমণী-মূর্তি ॥ তার পূর্বে এই রাজমুকুট পর···

ষ্টেব্রবেটস ॥ পরিয়ে দাও···

রমণী-মূর্তি ॥ দিলাম।

ষ্টেব্রবেঠস ॥ এইবার চল।

রমণী-মূর্তি ॥ [ হাত ধরিয়া ] ওঠ··· [ ষ্টেব্রবেটস উঠিলেন ] কিন্তু, আমার বুকে তীরের ফলাটা বিঁধেই রয়েছে···টান দিয়ে সেটা তোল···

ষ্টেব্রবেটস ॥ [ চমকিয়া উঠিলেন। উৎকণ্ঠিত ব্যগ্রতায় ] তীরের ফলা! তোমার বুকে?

রমণী-মূর্তি ॥ হ্যাঁ বড় ব্যথা···কিন্তু ব্যথা কি তুমি বোঝ?

[ বিদ্যুৎ চমকাইয়া গেল ]

ষ্টেব্রবেটস ॥ এ কি!—তুমি?—খোল, তোমার বুকের বসনখানি খোল দেখি···

[ আকাশে ঘন ঘন বিদ্যুৎ চমকাইতে লাগিল। ষ্টেব্রবেটস তৎক্ষণাৎ রমণীর বুক নগ্ন করিলে সেই সুতীব্র বিদ্যুতালোকে দেখা গেল রমণীর বক্ষস্থলে তীরবিদ্ধ একটি শ্বেত পারাবত মূর্তি। তখনি তাহার মুখাবরণও উন্মোচন করিয়াই রমণীকে পরিপূর্ণ ভাবে চিনিলেন···এবং বিস্ময়ে এক পা পশ্চাতে সরিয়া আসিয়া ]

সেমিরেমিস! সেমিরেমিস! তোমার বুকের ঐ শ্বেত পারাবত আজ তীরবিদ্ধ, মৃত। কিন্তু জীবিত আমার প্রেম।

[ সেমিরেমিসকে বাণমুক্ত করিয়া বুকে জড়াইয়া ধরিলেন। আকাশের এক প্রান্ত হইতে অন্য প্রান্ত পর্যন্ত বিদ্যুৎ চমকাইয়া ভীষণ মেঘগর্জন হইল। ]

॥ যবনিকা ॥

## তৃতীয় সংস্করণে

### লেখকের কথা

"কারাগার" এক্ষণে নাট্যাচার্য্য শ্রীযুক্ত শিশিরকুমার ভাদুড়ীর "নাট্যমন্দির" এবং নাট্যনায়ক শ্রীযুক্ত প্রবোধচন্দ্র গুহের "নাট্যনিকেতন" এই যুক্ত সম্প্রদায় কর্তৃক "নাট্য নিকেতনে" মহাসমারোহে অভিনীত হইতেছে।

বরদা ভবন
বালুরঘাট, দিনাজপুর। ১লা নভেম্বর, ১৯৩২ } মন্মথ রায়

## প্রস্তাবনা

ধরিত্রী—

জাগো জাগো শঙ্খ-চক্র-গদা-পদ্মধারী।
কাঁদে ধরিত্রী নিপীড়িতা, কাঁদে ভয়ার্ত নরনারী
ঐ বাজে তব আরতি-বোধন,
কোটী অসহায় কণ্ঠে রোদন।
ব্যথিত হৃদয়ে ফেলিয়া চরণ,
বেদনা-বিহারী এস নারায়ণ,
কংস-কারার অন্ধ-প্রাকার-বন্ধন অপসারি॥

———

# কারাগার

## পরিচয়

| | | |
|---|---|---|
| উগ্রসেন | ... | ভোজবংশাবতংস মথুরাধিপতি। |
| কংস | ... | ঐ পুত্র। |
| বসুদেব | ... | যদুকুল-শ্রেষ্ঠ। |
| কীর্তিমান | ... | ঐ জ্যেষ্ঠপুত্র। |
| বিদূরথ | ... | কংস-সেনাপতি ( যাদব )। |
| কঙ্কণ | ... | ঐ পুত্র। |
| রঞ্জন | ... | ঐ কনিষ্ঠ পুত্র। |
| নরক | ... | কংসের মন্ত্রী। |
| দেবকী | ... | বসুদেব-পত্নী। |
| কঙ্কা | ... | যাদব কন্যা। |
| চন্দনা | ... | যাদব-তরুণী। |
| অঞ্জনা | ... | বিদূরথ-পত্নী। |

নর্তকীগণ, মদিরা, যাদবগণ, সৈন্যগণ, পূজারী, পূজারিণী ও প্রহরিগণ।

---

## প্রথম অঙ্ক

### ॥ এক ॥

[ মথুরানগরী। নারায়ণ মন্দির। বিস্তীর্ণ সোপান-শ্রেণী। সম্মুখে প্রাঙ্গণ। ]

[ প্রভাত। একদল ভয়ার্ত যাদব। চোখে মুখে আতঙ্ক। কোথা হইতে ছুটিয়া আসিয়াছে,...আশ্রয়প্রার্থী। রুদ্ধ মন্দির-দ্বারে ব্যাকুল করাঘাত। ]

যাদবগণ ॥ [ সমস্বরে ] বসুদেব! বসুদেব! খোল দ্বার—দ্বার খোল—

[ দুয়ার খুলিয়া গেল। বসুদেব। শালগ্রামশিলার পূজাবেদী দেখা গেল। ]

যাদবগণ ॥ বসুদেব, রক্ষা কর—

বসুদেব ॥ [ তাহাদিগকে ঠিক চিনিতে না পারিয়া ] তোমরা—

যাদবগণ ॥ যাদব।

১ম যাদব ॥ তোমার স্বজাতি, তোমার স্বগোষ্ঠী।

বসুদেব ॥ কি হয়েছে ?

১ম যাদব ॥ অত্যাচার—

২য় যাদব ॥ অত্যাচার—

যাদবগণ ॥ নিদারুণ অত্যাচার—

বসুদেব ॥ কে অত্যাচার করল ?

যাদবগণ ॥ কংস।

বসুদেব ॥ কি অত্যাচার ?

১ম যাদব ॥ কি অত্যাচার নয় ? সে ঘোষণা করিয়েছে রাজ্যের যত পূজা সব রাজার প্রাপ্য, দেবতার নয়। রাজ্যে রাজার পূজা ভিন্ন দেবতার পূজা নিষেধ।

বসুদেব ॥ তোমরা তা মেনে নিয়েছ।...এ মন্দিরের নারায়ণ পূজায় বহুদিন তোমরা যোগদান কর না...

১ম যাদব ॥...হ্যাঁ, করি না, প্রাণভয়েই করি না, কিন্তু ঘরে ঘরে গোপনে আমরা নারায়ণ পূজা করতাম,—কিন্তু সে কথাও...

বসুদেব ॥ কংস জেনেছে, তোমাদেরই কারো মুখে। তোমরাই আজ কংসের সৈন্য, তোমরাই তার গুপ্তচর, অনুচর, সহায়সম্পদ !

১ম যাদব ॥ অস্বীকার করবার উপায় নাই।...কিন্তু এত করেও তো প্রভুর মন পেলাম না। অত্যাচারের মাত্রা ক্রমেই বেড়ে চলেছে।

বসুদেব ॥ যেহেতু অত্যাচার সইবার ক্ষমতাও তোমাদের বেড়ে চলেছে।

১ম যাদব ॥ আমাদের ঘরে ঘরে তার সশস্ত্র সৈন্য প্রহরী এল। তারাও যাদব। যাদব হয়েও তারা যদুকুলের আরাধ্য-দেবতা নারায়ণ-বিগ্রহ ধ্বংস করল ! যে বাধা দিতে গেল, সে প্রাণ হারাল। যে বাধা দিল না, সে বেঁচে গেল। আরো অপমান আরো উৎপীড়ন—আরো অত্যাচার কপালে লেখা রয়েছে, তাই আমরা মরতে পারলাম না !...

বসুদেব ॥ যে অত্যাচার সহ্য করে, মৃত্যু তাকে ঘৃণা করে।...মৃত্যু তাকে পদাঘাত করে' পরশ দেয়,...মৃত্যু-যন্ত্রণা দেয়, কিন্তু আলিঙ্গন দিয়ে মুক্তি দেয় না... শান্তি দেয় না—।

১ম যাদব ॥ সে কথা মর্মে মর্মে বুঝ্‌ছি। উৎপীড়ন সহ্য করে প্রাণ বাঁচিয়েই চলেছি, কিন্তু...এতটুকু শান্তি পাচ্ছি না। আমাদেরই একটি মেয়ে, নাম চন্দনা—

বসুদেব ॥ হ্যাঁ, চন্দনা...। সে এই মন্দিরে এসে প্রত্যহ পূজা দেয়, সন্ধ্যায় আরতি করে, প্রভাতে প্রভাতী গায়। কাল সন্ধ্যায়...

১ম যাদব ॥ সে এসেছিল, কিন্তু আজ আর আসবে না। কাল রাত্রে দুর্বৃত্তরা তাকে আমাদেরই চোখের সামনে বলপূর্বক হরণ করে নিয়ে গেল।...

বসুদেব ॥ আ—হা—হা...পিতৃমাতৃহীনা সেই অনাথাকে ধরে নিয়ে গেল... তোমরা কেউ বাধা দিলে না ?

১ম যাদব ॥ বাধা দেব মনে করে অসিতে হাত দিতে যাচ্ছিলাম...অমনি

তারা রুখে এসে বল্‌ল—"অসি দাও, অস্ত্রধারণে তোমাদের কোন অধিকার নেই, বিশেষ আমাদের বিরুদ্ধে।"

বসুদেব ॥ এত বড় সত্যকথা জগতে আর কেউ কোনদিন বলেছে কিনা সন্দেহ। তোমরা অস্ত্রত্যাগ করলে তো ?

১ম যাদব ॥ [ সোৎসাহে ] না।

বসুদেব ॥ তবে কি যুদ্ধ হল ?

১ম যাদব ॥ না।

বসুদেব ॥ তবে ?

১ম যাদব ॥ আমরা "দিচ্ছি" বলে ঘরে এসে…খিড়কির দুয়ার দিয়ে পালিয়ে এলাম।—[ সকলে সগর্বে বস্ত্রাবরণতল হইতে অস্ত্র বাহির করিয়া দেখাইল ] এই আমাদের অস্ত্র—

বসুদেব ॥ চমৎকার!…আর তবে ভয় নাই…খাপের ভেতর ভরে রাখ… বাইরের ঠাণ্ডা হাওয়ায় ওদের অসুখ হতে পারে। কিন্তু তোমাদের স্ত্রী-পুত্র ?

১ম যাদব ॥ —সেই কথা ভেবেই আমরা আকুল হচ্ছি।…আমরা নির্যাতিত, উৎপীড়িত, নিঃসহায় যাদব। আপনার পিতা মহামতি শূরসেনের হাত থেকে যেদিন দুরাত্মা উগ্রসেন রাজদণ্ড কেড়ে নিয়ে মথুরায় ভোজবংশের আধিপত্য স্থাপন করল, সেই দিন থেকেই যদুকুলের এই দুর্দশা। মহামতি শূরসেন আজ নেই, আছেন আপনি…। আপনি আপনার স্বজাতি…স্বগোষ্ঠী রক্ষা করুন!

বসুদেব ॥ এখন এ ক্রন্দন বৃথা! যেদিন উগ্রসেন পিতার হাত হতে রাজদণ্ড কেড়ে নিতে এসেছিল সেদিন তোমরা কোন প্রতিবাদ করনি, বরং ঘরভেদী বিভীষণের মতো তোমরাই হয়েছিলে তার সহায়, তার সৈন্য! ভেবেছিলে প্রতিদানে পাবে প্রচুর পুরস্কার…কিন্তু কি পেয়েছ আজ বুঝ্‌ছ—! শাস্ত্র-বাক্য মিথ্যা নয়—

স্বধর্মে নিধনং শ্রেয়ঃ
পরধর্মো ভয়াবহঃ ॥

নিজ হাতে যে বিষবৃক্ষ রোপণ করেছ, তার ফলভোগ তুমি না কর…তোমার পুত্র, তোমার পৌত্র, প্রপৌত্র…বংশানুক্রমে করবে…। যদি বল উপায় কি ? উপায়—প্রায়শ্চিত্ত…এক জীবনেও তা শেষ হবে না…এ প্রায়শ্চিত্ত করতে হবে জন্মে জন্মে!

[ বাহিরে জয়ধ্বনি : সম্রাট জয়তু! সম্রাট জয়তু! সম্রাট জয়তু! ]

যাদবগণ ॥ বসুদেব—বসুদেব—

[ সভয়ে সম্রাটের আগমন প্রতীক্ষা করিতে লাগিল ]

* * *

[ সানুচর উগ্রসেনের প্রবেশ। ]

উগ্রসেন ॥ বসুদেব!

বসুদেব ॥ আজ্ঞা করুন।

উগ্রসেন ॥ আমি আমার পাপের প্রায়শ্চিত্ত করতে এসেছি।…

বসুদেব ॥ পরিহাস কেন রাজা ?

উগ্রসেন ॥ না বসুদেব, পরিহাস নয়। তোমার পিতার হাত হতে যেদিন রাজদণ্ড কেড়ে নিয়ে মথুরায় যাদব-রাজত্বের অবসান করি, সেদিন মনে আশা ছিল, সুশাসনে যাদবের মন হতে তাদের পরাজয়ের গ্লানি মুছে দেব। আশা ছিল—বিজয়ী ভোজবংশ এবং বিজিত যদুবংশ আমার সুশাসনে ভ্রাতৃত্ব-বন্ধনে আবদ্ধ হয়ে সুখে কালাতিপাত করবে। আমার সে আশা সমূলে নির্মূল করেছে আমারই কুলাঙ্গার পুত্র কংস…, তারই চক্রান্তে, ইঙ্গিতে, আদেশে, ভোজবংশ বিজয়ীর গর্ব নিয়ে বিজিত যদুবংশের ওপর অমানুষিক অত্যাচার করছে, আমি বহু চেষ্টা করেও তা নিবারণ করতে সমর্থ হইনি।—

বসুদেব ॥ আমরা তা মর্মে মর্মে উপলব্ধি করেছি এবং করছি।

উগ্রসেন ॥ অথচ এই অত্যাচার…এই অনাচার আমারই নামে অনুষ্ঠিত হচ্ছে… উৎপীড়িত নরনারী আমাকে অভিশাপ দিচ্ছে…অথচ—অথচ—আমি এর জন্যে এতটুকু দায়ী নই।

বসুদেব ॥ তথাপি আপনি রাজা,—প্রজার ওপর অপরের অত্যাচারের জন্যও রাজাই দায়ী।

উগ্রসেন ॥ ধিক্ এরূপ রাজত্বে। বসুদেব, এই নাও রাজদণ্ড…এই নাও রাজমুকুট। অত্যাচারীকে দমন কর…রাজ্যের ক্রন্দন নিবারণ কর…আমার বিবেক তুষানলে দগ্ধ হচ্ছে…তোমার রাজত্ব তুমি গ্রহণ কর…আমাকে মুক্তি দাও…আমাকে রক্ষা কর।

বসুদেব ॥ এ দান গ্রহণে আমি সম্পূর্ণ অনুপযুক্ত। আমি জানি, দান গ্রহণে কখনো স্বাধিকার প্রতিষ্ঠা হয় না। আমরা রাজ্যচ্যুত…অত্যাচারিত…উৎপীড়িত, কিন্তু…ভিক্ষুক নই। আমাদের কোন আবেদন নাই—নিবেদন নাই। আমরা শক্তি-সাধনা করছি…সেই শক্তি…যা এই অত্যাচার-উৎপীড়ন দমন করতে পারে…যা আমাদের হৃত সম্পদ পুনরুদ্ধার করতে পারে। সেই শক্তিতে শক্তিমান হয়ে ঐ রাজদণ্ড, ঐ রাজমুকুট অর্জন করব…ভিক্ষা করে নয়, দান গ্রহণেও নয়।

উগ্রসেন ॥ কিন্তু বসুদেব…এ রাজদণ্ড, এ রাজমুকুট আর আমি বহন করতে পারছি না…এরা যেন তপ্ত লৌহ-শলাকা, আমায় নিয়ত দগ্ধ করছে…গ্রহণ কর বসুদেব, গ্রহণ কর! [ দানোদ্যত ]

[ ইতিমধ্যে কংসানুচর বিদূরথ এবং নরক প্রবেশ করিয়াছিলেন। ]

নরক ॥ ভৃত্যরা যখন উপস্থিত রয়েছে, তখন ও বোঝা দুটি অপরের স্কন্ধে কেন নিক্ষেপ করছেন ? বিদূরথ…ভার বহন কর।…শুনুন মহারাজ, আপনার ঔষধ সেবনের সময় অতিবাহিত হয়…যুবরাজ মহা চিন্তিত হয়ে রাজবৈদ্য সঙ্গে করে প্রাসাদে আপনারই অপেক্ষায় বসে আছেন।

[ বিদূরথ রাজদণ্ড ও রাজমুকুট গ্রহণ করিবার জন্য সম্মুখে আসিয়া দাঁড়াইযাছে ]

উগ্রসেন ॥ [ বিষম ব্যাকুলতায় ] গ্রহণ কর বসুদেব,—গ্রহণ কর !

নরক ॥ মহারাজের ভয়ানক মাথা ধরেছে।···বিদূরথ, মহারাজ রাজমুকুটটি পর্য্যন্ত মাথায় রাখতে পারছেন না···তুমি হাঁ করে চেয়ে দেখছ কি ? এমনি করেই কি রাজসেবা করবে ?

উগ্রসেন ॥ বসুদেব—বসুদেব !

[ বিদূরথ রাজদণ্ড ও রাজমুকুট একরূপ কাড়িয়া লইতেই উদ্যত হইল। ]

নরক ॥ শিরঃপীড়া তো নয়, শিরঃশূল। ভয় নেই মহারাজ, রাজ-বৈদ্যকে দিয়ে উত্তম মধ্যম নারায়ণ ব্যবস্থা করলেই—

উগ্রসেন ॥ দুর্বৃত্ত পুত্র আমার রাজ্য-সম্পদ কেড়ে নিচ্ছে···রক্ষা কর বসুদেব, রক্ষা কর !

নরক ॥ শিরঃপীড়া থেকে শিরঃশূল···শিরঃশূল থেকে বিকার···

বসুদেব ॥ দিন···[ উগ্রসেনের হাত হইতে রাজদণ্ড ও রাজমুকুট লইলেন ] নাও ! [ বিদূরথের হাতে দিলেন। ] যাও···গিয়ে সেই শয়তানকে বল, যদুকুলের এই হৃত রাজমুকুট···এই হৃত রাজদণ্ড···এই হৃত মথুরারাজ্য যদুসন্তান, দান গ্রহণে নয়, স্বকীয় সাধনায় পুনরুদ্ধার করবে। [ নরক এবং বিদূরথ বিনা বাক্যব্যয়ে তাহা লইয়া ঊর্ধ্বশ্বাসে প্রস্থান করিল। ]

উগ্রসেন ॥ [ উহা লক্ষ্য করিয়া ] ধর্—ধর্—ওরে ওদের ধর্ !

[ উদ্‌ভ্রান্তভাবে তাহাদের পশ্চাৎ পশ্চাৎ প্রস্থান ]

বসুদেব ॥ [ সমাগত যাদবগণ ও রাজানুচরগণের প্রতি ]···ঐ উদ্‌ভ্রান্ত, উন্মত্ত, হতভাগ্য বৃদ্ধরাজাকে ফিরিয়ে আন···নইলে সেই দুর্বৃত্ত ওকে বধ করতেও কুণ্ঠিত হবে না। [ তাহারা উপদেশ পালন করিল ] ভগবান—! নারায়ণ—! একটিবার চোখ মেল···চেয়ে দেখ, এ জগৎ হ'তে বেদ অন্তর্হিত, দর্শন অদৃশ্য, উপনিষদ লুপ্ত···! সংসারে আজ আচার নাই, আছে শুধু অত্যাচার, প্রীতি নাই, আছে শুধু দ্বেষ, প্রেম নাই, আছে শুধু হিংসা ! ধরণী রক্তাক্ত ! ধর্ম লুপ্ত !···ভগবান ! নারায়ণ !··· এখনো কি তুমি ঘুমিয়েই রইবে ? এখনো কি তুমি জাগবে না—? জাগবে না ?

[ মন্দিরাভ্যন্তরে প্রস্থান ]

···[ ক্ষণপরে বিদূরথ-পুত্র কঙ্কণের প্রবেশ। তাহার শিরে সেনানায়কের শিরস্ত্রাণ এবং হাতে একটি পুষ্পডালা। সে আসিয়া চাবিদিকে কাহাকে খুঁজিল। তাহাকে না পাইয়া প্রাঙ্গণের এক পার্শ্বে রক্ষিত একটি শিলাবেদীর উপর বসিয়া পুষ্পডালা হইতে পুষ্প প্রভৃতি নামাইয়া রাখিল। তৎপরে পরিচ্ছদান্তরাল হইতে একটি চন্দন-পত্র বাহির করিয়া একটি জলপদ্ম-পাতায় চন্দনাক্ষরে কি লিখিল। লিখিয়া তাহা উঁচু করিয়া ধরিয়া পড়িল। তৎপর তাহা ডালাতে রাখিয়া তদুপরি রাখিল একটি পুষ্পমাল্য। তাহার পর ফুলে ফুলে পুষ্পডালা ভরিয়া ফেলিল। পুষ্পডালাটি বেদীর অন্তরালে লুকাইয়া রাখিয়া সে উঠিয়া দাঁড়াইতেই বাহির হইতে ভাসিয়া আসিল মন্দিরের করঙ্কবাহিনী কঙ্কার গীত-লহরী। সে উৎকর্ণ হইয়া তাহা শুনিতে লাগিল।···

ধূপ দীপ নৈবেদ্য, ফুল ফল, আম্রমুকুল, নবপল্লব, পদ্মপাতা, মৃণালমালা, নবীনধানের

নবমঞ্জরী প্রভৃতি নানাবিধ পূজোপকরণ লইয়া মন্দিরের পূজারী পূজারিণীগণ নাচিতে নাচিতে গাহিতে গাহিতে আসিল। কঙ্কা তাহাদের মধ্যমণি।…

কঙ্কণের এই উৎসব এতই ভালো লাগিল যে, সে তাহার শিরস্ত্রাণ একরূপ জোর করিয়া টানিয়া খুলিয়া ফেলিয়া সেই উৎসবে আর দশজনের মতো যোগদান না করিয়া পারিল না। অন্য সকলের নিকট এই যুবক অজ্ঞাত হইলেও কঙ্কার নিকট সে সুপরিচিত ছিল।—]

জয় জয় জয় ভগবান!
পাথরের মত বুকে, ঝরণার ধারা মত
আনো নব-জীবনের গান।
আঁধারের-ছেলে মোরা খুঁজে মরি শিশু-ঊষা,
শ্যামলী ধরণী ভ'রে চাই অরুণের ভূষা,
মুখে স্বপনের-স্মৃতি, চাই তপতের-গীতি,
চাই চির-আলোকিত প্রাণ।
পাথরের ঘুম ভেঙে জাগো তুমি শিলাময়!
পৃথিবীর খেলাঘরে জাগো, জাগো লীলাময়!
জাগো চোখে, জাগো বুকে, জাগো সব সুখে-দুখে,
অমৃতের বাণী দাও মৃতদের মুখে মুখে,
ঘুমভরা জাগরণে এস মহা-জাগ্রত!
অরূপ-রতন কর দান।

[গাহিতে গাহিতে মন্দিরের প্রতি সোপানের দুই পার্শ্বে এক একজন করিয়া উঠিয়া দাঁড়াইয়া নারায়ণোদ্দেশে অর্ঘ্য নিবেদন করিয়া প্রণাম করিল। কঙ্কণ স্বপ্নাবিষ্টের মত মধ্য-সোপান বাহিয়া একেবারে মন্দিরের দ্বারদেশে গিয়া দাঁড়াইয়াছে। সকলে যখন সমস্বরে—

ভগবন্ জাগৃহি! ভগবন্ জাগৃহি! ভগবন্ জাগৃহি!

ধ্বনি করিয়া উঠিল, তখন তাহার চমক ভাঙিল। সে একবার নীচে নামিল, আবার উপরে উঠিল, আবার তখনি আত্মস্থ হইয়া ছুটিয়া গেল তাহার শিরস্ত্রাণ পরিতে…গিয়া দেখে, কঙ্কা তাহা হাতে করিয়া দাঁড়াইয়া রহিয়াছে।]

কঙ্কণ॥ আমার শিরস্ত্রাণ কঙ্কা?

কঙ্কা॥ আমার পুষ্পডালা?

কঙ্কণ॥ এনেছি, তোমার পুষ্পডালা ফুলে ফুলে ভরে এনেছি কঙ্কা—এই নাও!

কঙ্কা॥ আগে কৈফিয়ৎ চাই। তুমি গত রাত্রে মন্দিরে এসে আরতির অবসরে আমার পুষ্পডালা নিয়ে পালিয়েছিলে কেন?

কঙ্কণ॥ তোমার সেই শূন্যডালাটি আমার মালঞ্চের ফুলে ভরে দেব বলে। এই সামান্য অধিকারটুকুও কি আমার নেই? মনে করে দেখ, তোমার স্বর্গীয়

পিতার ইচ্ছা ছিল, তুমি আমার বধূ হও। আমার নাম "কঙ্কণ", তাই তিনি তোমারও নাম রেখেছিলেন "কঙ্কা"।

কঙ্কা ॥ সুখের বিষয় তিনি সে বিবাহ দেন নি। দুঃখের বিষয় আজ তিনি বেঁচে নেই,···থাকলে, তিনি আমার এই কলঙ্কিত নাম পরিবর্তন করতেন।

কঙ্কণ ॥ আমি জানি, আমার প্রতি তোমার ঘৃণা—

কঙ্কা ॥ সে ঘৃণা কি অকারণ? তুমি আমাদেরই স্বজাতি, স্বগোষ্ঠী. পুণ্য যদুবংশে তোমার জন্ম।···কিন্তু—

কঙ্কণ ॥ কিন্তু?

কঙ্কা ॥ ভোজবংশের দাসত্ব বরণ করে' তুমি এবং তোমার পিতা এই যদুবংশের উপরই অমানুষিক অত্যাচার করতে কুণ্ঠিত হও নি। মনুষ্যত্ব হারিয়েছ, ধর্মও হারিয়েছ। আজ তোমার সাধ্য নেই—তুমি আমার কণ্ঠে কণ্ঠ মিশিয়ে শুধু এইটুকু বল—

ভগবন্ জাগৃহি!

কঙ্কণ ॥ ভগবানের আবাহন আমার প্রভুর নিষেধ। আমার প্রভুর দেবতা ভগবান নয়, শয়তান।

অন্যান্য সকলে ॥ কে তোমার প্রভু?

কঙ্কণ ॥ মহামহিম কংস!

কঙ্কা ॥ ধিক্ সেই ক'টি স্বর্ণমুদ্রা যা মানুষের মনুষ্যত্ব ক্রয় করে। শত ধিক্ তাকে, যে ঐ স্বর্ণমুদ্রার লোভে তার আ[illegible]···তার ধর্ম···তার বিবেক বিক্রয় করে!

কঙ্কণ ॥ [দীর্ঘশ্বাসে] পিতাপুত্রে যেদিন ভোজবংশের দাসত্বগ্রহণ করেছি, পিতা বলেন, সেইদিনই জাতি-ধর্ম বিবেক সব জ[illegible]ঞ্জলি দিয়েছি।

অন্যান্য সকলে ॥ কে তোমার পিতা?

কঙ্কা ॥ দানবদাস যাদব-সেনাপতি বিদূরথ!

সকলে ॥ কুলাঙ্গার।

কঙ্কা ॥ আমার ঘৃণা কি অকারণ কঙ্কণ?···যাক্, দাও আমার পুষ্পডালা!

কঙ্কণ ॥ [ছুটিয়া পুষ্পডালা আনিয়া অস্বা[illegible]বিক আগ্রহে] নাও—নাও—! দুঃসহ ব্যঙ্গ, অসহনীয় উপহাস সইতে হবে জেনেও আমি ছুটে এসেছি তোমাকে এই পুষ্পডালা—তোমার মন্দিরের এই পুণ্যপ্রাঙ্গণে প্রত্যর্পণ করতে।— [নতজানু হইয়া] নাও দেবী, নাও!

কঙ্কা ॥ [হাসিয়া তাহা গ্রহণ করিয়া] তোমার এই চৌর্যবৃত্তিতে নূতনত্ব আছে কঙ্কণ।···

কঙ্কণ ॥ হ্যাঁ, এরই মধ্যে নিহিত রয়েছে·আমার অন্তরের কামনা, ওরই মধ্যে লুকিয়ে আছে আমার কামনা পূরণের শেষ সাধনা।···ঐ পুষ্পডালায় লেখা আছে আমার ললাট-লিপি। সেই ললাট-লেখা তুমি পাঠ করবে, সেই আশায় আমি এই

মন্দিরে লাঞ্ছিত হয়েও পড়ে থাকব, পদাহত হলেও পড়ে থাকব।...তুমি আমার শিরস্ত্রাণ দাও!

কঙ্কা॥ শিরস্ত্রাণ?

কঙ্কণ॥ হ্যাঁ, শিরস্ত্রাণ...। শিরস্ত্রাণ ত্যাগ করে আমি আমার পদমর্যাদার অবমাননা করেছি—

কঙ্কা॥ বটে! যদি এ শিরস্ত্রাণ আর না দি—?

কঙ্কণ॥ আমি পদচ্যুত হব।

কঙ্কা॥ পদচ্যুত হবে?

কঙ্কণ॥ পদচ্যুত হব।

কঙ্কা॥ এ কথা জেনেও তবে শিরস্ত্রাণ ত্যাগ করেছিলে কেন?

কঙ্কণ॥ রক্তের ডাকে! রক্তের ডাকে! বহুকাল পর যখন জাতীয় উৎসব দেখলাম, আত্মবিস্মৃত হলাম। শিরস্ত্রাণ ত্যাগ করে, আমাদের ঐ আর সবার মতো কখন যে উৎসবে মত্ত হয়েছি, নিজেই জানি না।...

কঙ্কা॥ পাপ! এই পাপীদের সঙ্গে মেশা মহাপাপ হয়েছে! তা যখন পাপ করেইছ, তখন তার দণ্ড নিয়ে যাও। তোমার এই ফুলগুলি ঐ আর সব পাপীদের বিলিয়ে দি...উৎসবের এই যন্ত্রণাটুকু সহ্য করলে তবে শিরস্ত্রাণ পাবে।

কঙ্কণ॥ তাই হোক্—তাই হোক্—আমিও তাই চাই কঙ্কা!

[বামহস্তে কঙ্কণের শিরস্ত্রাণ লইল এবং দক্ষিণ হস্তে পুষ্পডালা হইতে এক একটি ফুল লইয়া তাহা সোপানাবস্থিত সকলকে একে একে বিতরণ করিয়া চলিল—সঙ্গে সঙ্গে গাহিতে লাগিল—

ফুল-বাড়ীতে ফুট্‌ল যে ফুল, খায় মধু তার ফুলটুকি,
ভোমর-বঁধু পালিয়ে গেছে মধুহারীর মুখ শুঁকি!
সেই ফুলে আজ ভরলে ডালা
কেমন করে, গাঁথব মালা,
চোখের জলেই ভিজিয়ে তারে করবে মধুর বন্ধু কি?
বুক-শুকানো ফুলের বাটায়
ছেয়ে দিলেম চোরা-কাঁটায়,
ধরায় সে ফুল ছড়িয়ে দিতে হয় না আমার মন দুখী।

[যখন মন্দিরের দুয়ারে গিয়া উঠিল, তখন গান শেষ হইল, ফুলও শেষ হইল, রহিল শুধু একটি মালা।]

কঙ্কা॥ এখন অবশিষ্ট এই মালা, এ মালা নেবে কে?

কঙ্কণ॥ [বিষম আগ্রহে] ঐ মালার তলে রয়েছে পদ্মপত্র, তাতে চন্দন-লেখা; সেই চন্দন-লেখা তোমার ঐ প্রশ্নের উত্তর দেবে। পাঠ কর সেই চন্দন-লেখা।

কঙ্কা ॥ তাই ত! কি যেন লেখা! তুমি লিখেছ?

কঙ্কণ ॥ ঐ চন্দন-লেখা আমার ভাগ্য-লেখা। তুমি পাঠ কর…তুমি পাঠ কর।

কঙ্কা ॥ [ পাঠ করিল ] "ধর্ম সাক্ষী, আমার স্বামী—[ শেষ কথাটি আর পাঠ করিল না—]

কঙ্কণ ॥ থেমো না…থেমো না আর আছে মাত্র একটি কথা, পাঠ কর। —ধর্ম সাক্ষী, তোমার স্বামী?

কঙ্কা ॥ [ পাঠ— ] "—কঙ্কণ।"

কঙ্কণ ॥ [ শয়তানের মতো হাসিয়া উঠিল ] হাঃ হাঃ হাঃ—

কঙ্কা ॥ [ অবাক হইয়া ] সে কি?

কঙ্কণ ॥ তোমার নারায়ণের এই পুণ্য-পূত মন্দিরে ধর্মসাক্ষী করে তুমি উচ্চারণ করেছ—আমি তোমার স্বামী।

কঙ্কা ॥ [ একবার কঙ্কণের দিকে তীব্র কটাক্ষে তাকাইল। কিন্তু তখনি সপ্রতিভ হইয়া পার্শ্বস্থ দেবদাসীর হস্তে রক্ষিত প্রদীপের অগ্নিশিখায় কঙ্কণের শিরস্ত্রাণ ধরিল ]—ধর্ম সাক্ষী, নারায়ণ সাক্ষী…সবার ওপর প্রত্যক্ষ এই অগ্নিদেব সাক্ষী, আমার স্বামী পদচ্যুত…দাসত্বমুক্ত—ঐ কঙ্কণ। [ শিরস্ত্রাণ ভস্মীভূত হইয়া গেল। ]

কঙ্কণ ॥ [ পরমোল্লাসে ] মুক্ত আমি! মুক্ত আমি! আমার শয়তান প্রভু… আমার শয়তান মন, আমার দাসত্ববন্ধন…ধর্ম সাক্ষী…নারায়ণ সাক্ষী…ঐ কল্যাণী অগ্নিশিখায় আজ ভস্ম হলো। [ ছুটিয়া কঙ্কার কাছে যাইতে যাইতে ] ভগবন্ জাগৃহি—ভগবন্ জাগৃহি! [ কঙ্কার সম্মুখে গিয়া ] এইবার দাও তোমার মালা!

[ কঙ্কা কঙ্কণের গলায় মালা দিল। দেবদাসীগণ উলুধ্বনি করিল। মন্দিরে শাঁখ বাজিয়া উঠিল। বসুদেব ও দেবকী মন্দির-দ্বারে আসিয়া দাঁড়াইলেন। ]

বসুদেব ॥ ঘরের ছেলে আজ ঘরে ফিরে এলো। তোমাদের এই নবজীবনে আশীর্বাদ করি—

"গম্যতামর্থলাভায় ক্ষেমায় বিজয়ায় চ।
শত্রুপক্ষ নিরাশায় পুনরাগমনায় চ।"

[ মন্দিরাভ্যন্তরে সকলের প্রস্থান। সর্বশেষে ছিলেন, দেবকী ও বসুদেব। এমন সময় বিদূরথের প্রবেশ। ]

বিদূরথ ॥ বসুদেব!

[ বসুদেব ও দেবকী দাঁড়াইলেন ]

বিদূরথ ॥ রাজাজ্ঞা অবহিত হও—

বসুদেব ॥ কার আজ্ঞা?

বিদূরথ ॥ ভোজ-সম্রাট মহামহিম কংসের আজ্ঞা।

দেবকী ॥ সে কি? পিতৃব্য উগ্রসেন এখনো জীবিত—

বিদূরথ ॥ হ্যাঁ, জীবিত, কিন্তু সিংহাসনচ্যুত। তাঁর সুযোগ্য পুত্র মহামহিম কংস এই সদ্য রাজ্যভার গ্রহণ করেছেন।

দেবকী ॥ কিন্তু কোন্ অধিকারে ?

বসুদেব ॥ সে আলোচনা আমাদের নিষ্প্রয়োজন দেবকী। বিদূরথ, তোমার রাজাজ্ঞা ঘোষণা কর।

বিদূরথ ॥ আজ হতে এ মন্দিরে নারায়ণ পূজা নিষেধ। এ রাজ্যে পূজা পাবার অধিকার একমাত্র রাজার। এখন হতে প্রতি প্রজাকে ঘরে ঘরে কংস মহারাজার মূর্তি বা প্রতিকৃতি রক্ষা করতে হবে এবং নিয়মিত ভাবে প্রতি প্রভাতে এবং প্রতি সন্ধ্যায় ধূপ দীপ আরতি সহকারে পূজা করতে হবে।

দেবকী ও বসুদেব ॥ [ এক সঙ্গে ] বটে !

বিদূরথ ॥ হ্যাঁ,—এবং আজই এই বিধান এই মন্দিরে অবিলম্বে প্রতিপালিত হয় আমি তার ব্যবস্থা করব···আমার প্রতি এইরূপ আদেশ।

বসুদেব ॥ আমার দেবতা নারায়ণ। আমি অন্য দেবতা মানি না।

বিদূরথ ॥ রাজা প্রত্যক্ষ দেবতা।

বসুদেব ॥ তর্ক নিষ্প্রয়োজন।

বিদূরথ ॥ বসুদেব, আমিও যাদব, বন্ধুভাবেই বলছি। আমাদের জাতীয় দেবতা মূক···, মূর্তিমাত্র। চোখে তাকে কেউ দেখেনি। তার পূজায় লাভ কি ? বরং—

বিদূরথ ॥ বটে ? এতকাল তোমাকে শাসন করা হয়নি বলে···স্পর্ধা হয়েছে তোমার গগনস্পর্শী ! জানো, যে তোমাকে এতকাল প্রশ্রয় দিয়ে এসেছে, সেই অকর্মণ্য বৃদ্ধ উগ্রসেনই আজ লৌহ-শৃঙ্খলে শৃঙ্খলিত ? জানো, আমার ওপর আদেশ আছে তোমার চোখের ওপর তোমার ঐ শালগ্রাম শিলা ধ্বংস করে ওখানে আমার মহিমময় প্রভুর রাজ-প্রতিকৃতি প্রতিষ্ঠা করতে ?—এবং আমি তা করব— এখনি—এই মুহূর্তে।

বসুদেব ॥ সাধ্য থাকে, কর !

বিদূরথ ॥ —বুঝেছি, তুমি বাধা দিতে বদ্ধ-পরিকর। তোমার এই মন্দিরে আমি এখনি জয়ধ্বনি হতে শুনেছি। বুঝেছি, তুমি আজ জনবল ও অস্ত্রবলে বলী। উত্তম, আমিও উপযুক্তভাবে সজ্জিত এবং প্রস্তুত হয়ে আসি।— [ প্রস্থান। ]

[ মন্দিরাভ্যন্তর হইতে পূজার্থী যুবকগণ সশস্ত্র হইয়া উপস্থিত ]

১ম পূজার্থী ॥ ওরা পশুবলে আমাদের আক্রমণ করবে। ধর্মরক্ষার জন্য আমরা প্রাণ দেব, কিন্তু ওদের শির নিয়ে তবে শির দেব।

বসুদেব ॥ বলে, আমার দেবতা মৌন···মূক···শুধু একখণ্ড শিলাস্তূপ···জাগো ভগবান্···তুমি আজ জাগো !

সকলে ॥ ভগবন্ জাগৃহি ! ভগবন্ জাগৃহি ! ভগবন্ জাগৃহি !

দেবকী ॥ আমি মা।···নিদ্রিত সন্তানকে জাগ্রত করতে মা যেমন জানে, আর

কেউ জানে না। সশস্ত্র যখন সশস্ত্রের উপর অত্যাচার করে ভগবান তখন জাগেন না; ভগবান জাগেন তখন, যখন সশস্ত্র নিরস্ত্রের উপর অত্যাচার করে। ...যাদবগণ, আমার আদেশ প্রতিপালন কর।...ঐ শালগ্রামশিলা পদতলে সকলে সকল অস্ত্র পরিত্যাগ কর। [ সকলে মন্ত্রমুগ্ধের মতো আদেশ পালন করিল। [ এইবার নতজানু হয়ে সকলে ঐ ঘুমন্ত দেবতার উদ্দেশ্যে নিবেদন কর...হে দেবতা, আমাদের অস্ত্র আজ তোমার হাতে। আমরা নিরস্ত্র...সশস্ত্র শয়তান নিরস্ত্র আমাদের ওপর অত্যাচার করছে...এইবার তুমি রুদ্ররূপে জেগে ওঠ... [ সকলে অস্ত্রত্যাগ করিয়া সোপানে লুটাইয়া পড়িল। ]

[ সসৈন্য বিদূরথের প্রবেশ ]

বিদূরথ ॥ এইবার..., একি! তোমরা এখনো প্রস্তুত নও! ধর অস্ত্র। যুদ্ধ কর। মূর্খ যাদব...ঐ শিলাখণ্ডের জন্য এইবার প্রাণ দাও।

বসুদেব ॥ [ সম্মুখে আসিয়া প্রসারিত বক্ষে দাঁড়াইয়া ] আমরা অস্ত্র ত্যাগ করেছি।...বধ কর।

বিদূরথ ॥ অস্ত্র ধর...নিরস্ত্রের অঙ্গে অস্ত্রাঘাত করতে এখনো অভ্যস্ত হইনি, ধর অস্ত্র।

বসুদেব ॥ হাঃ হাঃ হাঃ—অস্ত্র ধরব না, আর অস্ত্র ধরব না। আমাদের অস্ত্র আমাদের দেবতার হাতে তুলে দিয়েছি ; চোখের সম্মুখে ভেসে উঠেছে...শঙ্খ-চক্র-গদা-পদ্মধারী, দৈত্য-নিসূদন মধুসূদনের বরাভয় মূর্তি...নিরস্ত্রের উপর সশস্ত্রের অত্যাচারে ঐ পাষাণেই তাঁর প্রাণ-প্রতিষ্ঠা হয়েছে। হাসিমুখে, আনন্দে, উল্লাসে তোমার অস্ত্রাঘাত সহ্য করব...কর আঘাত!

বিদূরথ ॥ হ্যাঁ, করব। [ কিন্তু তাহার চোখের সম্মুখে যেন শঙ্খ-চক্র-গদা-পদ্মধারী বিষ্ণুমূর্তি ভাসিয়া উঠিল। অস্ত্রাঘাতে উদ্যত হইয়াই কি এক দুর্বলতায় তাঁহার হাত কাঁপিয়া উঠিল। ] না—না—[ হাত হইতে অসি পড়িয়া গেল। ]

বসুদেব ॥ হাঃ হাঃ হাঃ!

# দ্বিতীয় অঙ্ক

## ।। এক ।।

### নৃত্যশালা

[ সারি সারি পিতলের দীপবৃক্ষ, তার ডালে ডালে অভ্রের আবরণে ঢাকা দীপ জ্বলছে। দেওয়ালের মাথার কাছে চারিদিকে মৃণালবাহী মরালশ্রেণী আঁকা রয়েছে, তার নীচে কিন্নর-দম্পতি বীণা বাজাতে বাজাতে যেন শূন্যমার্গে চলেছে। তার নীচে তরঙ্গ লেখা। রাগরাগিণীর মূর্তি। এক পাশে একটা কাঞ্চন দণ্ডে একটা মণিময় ময়ূর। চীনাংশুকে ঢাকা আসন্দিকা নামক আসন। পাশে আরো সব আসন। পিছনে চামরধারিণী ও পানের বাটা নিয়ে তাম্বুলবাহিনী। মৃদঙ্গ, বেণু, বীণা প্রভৃতি যন্ত্র ইতস্ততঃ ছড়ানো রয়েছে। দ্বারে দ্বারে যবনী প্রহরিণী। নর্তকীগণ নৃত্যগীত করিতেছিল। ]

রূপ-সায়রের সোনার কমল, আমরা আনি পরাগ তার
ফুলের গলায় দি পরিয়ে ভ্রোমর-বঁধুর গানের হার !
বৌ কথা কও ডাকলে পাখী,
আমরা যে তার কাছেই থাকি,
চখা-চখীর অশ্রু মুছাই ভুলিয়ে রাতের অন্ধকার।
আমোদ করে' কামোদ গেয়ে
ধরার ধূলায় স্বপন ছেয়ে,
গুন্‌ছি মোরা সুখের লহর, বইছে জীবন পারাবার।

[ গীত শেষে নৃত্যশালায় সম্রাট কংসের শুভাগমন হইল। তাহার পশ্চাতে সুরার সরঞ্জাম লইয়া সুরা-বাহিনী "মদিরা"। তৎপশ্চাৎ নবক, তৎপশ্চাৎ নতশিরে ম্লানমুখে বিদূরথ। কংস প্রবেশ করা মাত্র নর্তকীগণ যে যেখানে ছিল সেখানেই লুটাইয়া পড়িয়া তাহাকে প্রণাম করিল। ]

**কংস ।।** তোদের এ প্রণাম কে পেল ?

[ নর্তকীগণ একে একে উঠিয়া তাহার উত্তর দিতে লাগিল। ]

**প্রথমা ।।** শ্রীমান—

**কংস ।।** শ্রীমান !

**দ্বিতীয়া ।।** ধীমান—

**কংস ।।** ধীমান !

**তৃতীয়া ।।** মহীয়ান—

**কংস ।।** বটে !

**চতুর্থা ।।** গরীয়ান—

**কংস ।।** বাঃ !

পঞ্চমী ॥ কীর্তিমান—

কংস ॥ হ্যাঁ ?

ষষ্ঠী ॥ শৌর্য্যবান্—

কংস ॥ [ সকৌতুকে শৌর্য্যবানের ভঙ্গী ]

সপ্তমী ॥ বীর্য্যবান—

কংস ॥ নিশ্চয়—[ বীর্য্যবানের ভঙ্গী ]

[ বাকী যাহারা ছিল তাহারা আর ভাষা খুঁজিয়া পাইল না, এ ওর মুখ চাওয়া-চাওয়ি করিতে লাগিল, বিপদেই পড়িল। ]

কংস ॥ তারপর—তারপর [ যেন তাহাদের বিপদমুক্ত করিতেই ভাষা যোগাইয়া দিল। সকৌতুকে—]—শয়তান। [ প্রাণ খুলিয়া হাসিতে লাগিল, হঠাৎ নরক ও বিদূরথের প্রতি ] ভগবানও হতে পারতাম, কিন্তু, [ মদিরার হাত হইতে পানপাত্র লইয়া ঢক্‌ঢক্ করিয়া খানিকটা মদ্যপান করিয়া ]···কিন্তু ভগবান কি মদ খান ?

নরক ॥ [ মাথা চুলকাইতে চুলকাইতে ] ভগবান মদ খান কিনা···কোনো শাস্ত্রে···দেখেছি বলে, [ হঠাৎ ] ওহে বিদূরথ তোমার তো তোমাদের ধর্মশাস্ত্রগুলি বেশ পড়া আছে, তুমি কি বল ?

বিদূরথ ॥ আমাদের পুরাণে আছে, দেবতারা অমৃত পান করেন। আমাদের শাস্ত্রে মদ্যপান মহাপাপ।

কংস ॥ দেবতাদের কখনো চোখেই দেখতে পেলাম না। একবার পেলে না হয় তাঁদের সেই পুণ্যবান-পানীয় অমৃত সেবনের ব্যবস্থা করা যেত। কিন্তু, হে নরক, মদ্যপানরূপ পাপে তোমার কিরূপ রুচি ? [ পানপাত্র তাহার সম্মুখে ধরিল। ]

নরক ॥ [ নতজানু হইয়া সশ্রদ্ধভাবে তাহা গ্রহণ করিয়া ]···যেরূপ সম্রাটের অনুগ্রহ !

কংস ॥ হ্যাঁ বিদূরথ, সে মহাপাপের শাস্তি ?

বিদূরথ ॥ মৃত্যুর পর অনন্ত নরক-বাস।

কংস ॥ নরক-বাস ! হোঃ হোঃ হোঃ [ প্রাণ খুলিয়া হাস্য ] তাই বুঝি তুমি খাও না ?

[ বিদূরথ মাথা নীচু করিয়া রহিল ]

নরক ॥ [ মদ্যপান শেষ করিয়া কংসের প্রশ্নের উত্তর সে-ই দিল। ] হ্যাঁ সম্রাট !

কংস ॥ [ নরকের দিকে দৃষ্টি পড়িল, দেখিল নরক মদ্যপান সদ্য শেষ করিল ] তোমার অনন্ত নরক-বাস নরক ! [ বলিয়াই নিজেও মদ্যপান করিল ]

নরক ॥ নামেই তা সুপ্রকাশ সম্রাট !

কংস ॥ বেশ ! বেশ ! [ নর্তকীদের প্রতি চাহিয়া ]···তোদেরও···চলে তো ? [ নর্তকীগণ সলজ্জ মৃদুহাস্যে মাথা নীচু করিল। ] বাকী শুধু বিদূরথ।···[ সহসা গম্ভীরভাবে ] বিদূরথ !—

বিদূরথ ॥ প্রভু !

কংস ॥ হঠাৎ একটা কথা মনে পড়ল !

বিদূরথ ॥ কি প্রভু ?

কংস ॥ তোমার নামে একটা গুরুতর অভিযোগ শুনলাম—

বিদূরথ ॥ [ বজ্রপতনে চমকিতের ন্যায় । ] আমার নামে অভিযোগ ?

কংস ॥ হ্যাঁ, তোমার নামে ! শুনে এত দুঃখিত হয়েছি যে কাল রাত্রে ভালো ঘুমাতেই পারিনি বিদূরথ !

বিদূরথ ॥ প্রভু, আপনার সেবায় দেহ-মন-বুদ্ধি-বিবেক সমস্ত নিয়োগ করেছি, তবু আমার বিরুদ্ধে অভিযোগ ?

কংস ॥ তাই আমি আরো বেশী বিস্মিত হয়েছি···যখন শুনলাম কাল নারায়ণ-মন্দিরে বসুদেবকে অস্ত্রাঘাত-কালে তোমার হাত কেঁপেছিল ! [ বিদূরথের প্রতি তীব্র তীক্ষ্ণ দৃষ্টি নিক্ষেপ । ]

বিদূরথ ॥ [ ক্ষণকাল নীরব থাকিয়া কম্পমান কণ্ঠে ]···কেঁপেছিল ।

কংস ॥ শালগ্রাম শিলাও চূর্ণ হয়নি—

[ বিদূরথ নীরবে তাহার দোষ স্বীকার করিলেন । ]

কংস ॥ হাত একটু কাঁপা অস্বাভাবিক নয়, যখন বসুদেব তোমার জ্ঞাতি ভাই, এবং কতদিন ঐ হাতেই সেই শালগ্রাম শিলায়ও তিল-তুলসী দিয়েছে তো ।··· কিন্তু, তবু—

বিদূরথ ॥ [ কংসের দুর্নিবার ইচ্ছাশক্তি দ্বারা পরিচালিত হইয়া ] হাত কাঁপা উচিত নয়, যখন আমি প্রভুর দাস, এবং শালগ্রাম শিলা, যে ভাবেই হোক্ ধ্বংস করা প্রভুর আদেশ—

কংস ॥ [ সহজ ভাবে ] এই অচলা প্রভুভক্তি তোমাদের আছে বলেই আমি আমার স্ববংশ জ্ঞাতিদের চাইতেও রাজ্য শাসন-সংরক্ষণ বিষয়ে তোমাদের উপরই বেশী নির্ভর করি— । আমার স্ববংশ জ্ঞাতিদের মধ্যে এই নির্বিকার প্রভুভক্তির অভাব আছে, কি বল নরক— ?

নরক ॥ সে কথা আর বল্‌তে ! যদুবংশের মধ্যে যারা প্রভুর দাসত্ব-গৌরব বরণ করেছে, তাদের প্রধান গুণই এই যে, তারা যেন প্রভুর পায়ের পাদুকা, পায়ে দেওয়াও চলে, আবার পা থেকে খুলে নিয়ে বিদ্রোহী অবাধ্য যাদবগণের পিঠে মারাও চলে···সর্ব অবস্থাতেই সমান নির্বিকার !

কংস ॥ ওরা যে আমার পায়ের পাদুকা, এ কথা কুলোকে বলে । আমি বলি, ওরাই আমার মাথার মণি । আমার জন্য ওরা ধর্ম ছেড়েছে—

নরক ॥ না সম্রাট, ঐখানে একটু "কিন্তু" আছে । ধর্ম ছেড়েছে বটে, কিন্তু একেবারে ছাড়েনি । হাত একটু কেঁপেছিল—

কংস ॥ [ সপদদাপে ] কাঁপেনি । কাঁপলেও সে মুহূর্তের দুর্বলতা মাত্র ।··· বিশ্বাস করছনা ?···দেখবে ?···সুরাপান মহাপাপ । কিন্তু আমি যদি বলি, বিদূরথ,

সুরাপান কর [ পানপাত্র বিদূরথের দিকে প্রসারণ ] দেখ দেখি, ওর হাত কাঁপে কিনা—···দেখ—দেখ—[ বিদূরথের সে মহাপরীক্ষা। আজন্ম সে সুরাপান করে নাই, কিন্তু আজ তাহার প্রভুভক্তির পরীক্ষা। পরীক্ষায় সে জয়ী হওয়াই ঠিক করিল। সে সুরাপান করিল। বিদূরথের প্রতি কংসের তীব্র তীক্ষ্ণ দৃষ্টি ক্রমে সস্মিত দৃষ্টিতে পরিণত হইল···বিদূরথকে সকৌতুকে বলিল ]···মৃত্যুর পর অনন্ত নরক বাস—[ বিদূরথ চমকাইয়া উঠিল। কংস তাহার পিঠ চাপড়াইয়া কহিল ] ভয় কি ? আমি মদ খাই, ম'রে নরকে যাবো। একা ? [ নরকের দিকে তাকাইল। ]

নরক ॥ [ সেই মুহূর্তে তাহার আর একপাত্র পান শেষ হইয়াছে। ] আমি তো পা বাড়িয়েই আছি সম্রাট ! চলুন—

কংস ॥ দাঁড়াও। আর কে যাবে ? আমার বংশের সবাই খায়, না ? তাহলে তারা যাবে। সৈন্য সামন্ত সভাসদ···

নরক ॥ তারাও—তারাও—

কংস ॥ ব্যস। তারাও যাবে। বাকী রইল···[ নর্তকীদের প্রতি দৃষ্টি নিক্ষেপ করিয়া পরে নরকের দিকে চাহিল ]

নরক ॥ সম্রাট ! আমাদের চলে গেলাসে গেলাসে, ওদের চলে কলসে কলসে !

কংস ॥ [ মহোল্লাসে ] ওরে, তবে তোরাও—তোরাও।···বিদূরথ, তবে আর দুঃখ কি ? আমি যাব, তুমি যাবে, নরক যাবে, সৈন্য সামন্ত মন্ত্রী সভাসদ সব যাবে—নর্তকীরাও যাবে ! আমরাই নরক গুলজার করব···হো—হো—হো···যাক্, নরকের দুঃখ ঘুচ্‌ল,—ঘুচ্‌ল কিনা বিদূরথ ?

[ বিদূরথ নীরব রহিল ]

কংস ॥ বিদূরথ শালগ্রামশিলা চূর্ণ করতে পারেনি বলে আমার নিকট লজ্জিত হয়ে আছে।···একবার না হয় নাই পেরেছ, কিন্তু এবার—

বিদূরথ ॥ —অবশ্য।···[ অভিবাদন করিয়া প্রস্থান। ]

কংস ॥ যাক্, নিশ্চিন্ত।···[ যবনী প্রহরিণীকে ইঙ্গিত ]--সেই যাদব-তরুণী। [ প্রহরিণী অভিবাদন করিয়া চলিয়া গেল। [ নর্তকীদের প্রতি ] ওরে, তবে তাই তো ঠিক ? তোরা কেউ স্বর্গে যাবি না তো ? [ নর্তকীগণ হাসিয়া নৃত্যগীত শুরু করিল। মদিরা কংসকে মদ্য দিতে লাগিল। ]

### নৃত্যগীত

কেউ যাবনা স্বর্গে, রাজা !
নরক-ভরা হাজার মজা, স্বর্গে যাওয়া বেজায় সাজা।
ব্রহ্মা আছেন বিষ্ণু আছেন—আদ্যিকালের বৃদ্ধ !
নারদ মুনির্ পক্ক দাড়ী চক্ষু করে দিগ্ধ,
ভুঁড়ির ওপর ভস্ম মেখে মহাদেব ঐ টানছে গাঁজা !

বৃদ্ধদের ঐ স্বর্গ ভুলে খোল্ বারুণীর উৎস আজ,
ঢাল্ বারুণী শুক্‌নো বুকে, ভোল্ ধরণীর কুৎসা আজ !
নরক থেকে ডাক্‌ছে মোদের সখা সখীর দৃষ্টি,
সবাই মিলে হবে সেথায় নতুন সুখের সৃষ্টি ।
মুখ ফুটে আর বলব কি যে, মনেই আছে করব যা' যা' !

[ নৃত্যগীত শেষে যবনী প্রহরিণী সহ চন্দনার প্রবেশ । ]

কংস ।। [ চন্দনাকে ] তোমার ভয় ভাঙ্‌ল চন্দনা— ?

চন্দনা ।। কিসের ভয় ?

কংস ।। আমার ! শুনেছ আমি শয়তান, আমি দানব, আমি রাক্ষস···আরো কত কি ! এও হয়ত শুনেছ···আমি বৃদ্ধ পিতাকে বন্দী করে সিংহাসনে আরোহণ করেছি, আমি মাতার বুক থেকে সন্তান ছিনিয়ে নিয়ে পাথরের ওপর আছড়ে মেরেছি, আমি মানুষের তাজা রক্ত পান করি, আমি মদ খাই···আমি কী না করতে পারি—হ্যাঁ, তোমাকেই বা আমি কি না করতে পারতাম !

চন্দনা ।। স্বীকার করতে কুণ্ঠা বোধ হচ্ছেনা, আমি বিস্মিতই হয়েছি—

কংস ।। কেন ?

চন্দনা ।। এ প্রাসাদে আমার ওপর এতটুকু অত্যাচার হ'ল না ।

কংস ।। কিন্তু অত্যাচার যে হবেনা, তা কি করে জানলে ?

চন্দনা ।। না, তা জানিনা । হয়ত হবে । কিন্তু এতক্ষণও যে হয়নি কেন, তাই ভেবে আশ্চর্য্য হচ্ছি ।

কংস ।। হয় তো তোমাকে আমার ভালো লেগেছে !

চন্দনা ।। যদি তা সত্য হয়, তাহলে যে অত্যাচার এতক্ষণ হয়নি···এখন সেই অত্যাচার শুরু হ'ল—

কংস ।। তা হ'লে তোমার ও কথায় এই বুঝছি···তোমাকে আমার ভালো লাগলেও আমাকে তোমার ভালো লাগেনি । তাই—যদি আমি তোমায় চাই, তোমার কাছে সেটা অত্যাচার বলেই মনে হবে । তুমি তা অত্যাচারই মনে করবে—

চন্দনা ।। সত্য ।

কংস ।। আমার কিছুই কি তোমার ভালো লাগল না ? এই সম্পদ, এই বিভব, এই ঐশ্বর্য্য···এই মণিময় রাজপ্রাসাদ···ঐ অগণিত দাসদাসী···

চন্দনা ।। আমি ঘৃণা করি—

কংস ।। এখন তোমার অভিপ্রায় ?

চন্দনা ।। তোমার কি অভিপ্রায় ?

কংস ।। আমার কোন অভিপ্রায় নাই । তোমার কি ইচ্ছা, স্বেচ্ছায় বল—

চন্দনা ।। আমি আমার পল্লী-কুটীরে ফিরে যাব—

কংস ।। [ নরকের প্রতি ] রথ সজ্জিত করে দাও—

[ নরকের প্রস্থান ]

চন্দনা ॥ [ বিস্মিতভাবে ] তার অর্থ ?

কংস ॥ অর্থ অতি সহজ। রথারোহণে তুমি তোমার গৃহে ফিরে যাবে—

চন্দনা ॥ তবে আমাকে বলপূর্বক ধরে এনেছিলে কেন ?

কংস ॥ আমি আনিনি। এনেছিল আমার অনুচরগণ। ভেবেছিলাম, তাদের দণ্ড দেব। কিন্তু তোমায় দেখে তাদের দিয়েছি পুরস্কার। আমার প্রাসাদে সব আছে, সব ছিল…শুধু নাই এই উত্তপ্ত ললাটের অগ্নিদাহ দূর করতে পারে এমন একখানি প্রিয় হাতের চন্দন-পরশ !

[ নরকের প্রবেশ ]

নরক ॥ রথ প্রস্তুত।

কংস ॥ কেন ?

নরক ॥ [ বিস্মিত হইল…চন্দনাকে দেখাইয়া ] উনি যাবেন—

কংস ॥ [ মরিয়া হইয়া—তথাপি আবেগ যথাসম্ভব দমন করিয়া ] তুমি যাবে ?

চন্দনা ॥ [ মুহূর্ত-কাল ভাবিয়া ]…যাব।

কংস ॥ এস—

[ চন্দনা একবার কংসের দিকে তাকাইল, কিন্তু চলিয়া গেল। নরকের ইঙ্গিতে এক যবনী প্রহরিণী তাহার পথ-প্রদর্শিকা হইল ]

নরক ॥ সম্রাট, এর অর্থ ?

কংস ॥ যে স্বেচ্ছায় আসে, সে ভালবেসে আসে, কিন্তু যে তা আসে না, তাকে আমি ধরে রাখিনে। কিন্তু এ কথাও সত্য নরক, জীবনে এই প্রথম দেখলাম যে তৃষ্ণার্তকে দেখে নদী শুকিয়ে যায়, পিপাসায় যখন ছাতি ফেটে যায়, তখন সম্মুখের জল বাষ্প হয়ে উড়ে যায়—এই উত্তপ্ত ললাট যখন নিদারুণ জ্বালায় চন্দন-পরশ চায়…তখন…তখন ঐ চন্দনা—[ বোধ হয় কাঁদিয়াই ফেলিল !… ]

———

## ॥ দুই ॥

**পল্লীপথ।**

যাদবগণ।

১ম যাদব ॥ মূর্খতা—মূর্খতা—নিছক মূর্খতা।

২য় যাদব ॥ রাজদণ্ড হাতে পেয়ে যে ফিরিয়ে দেয়…আমি তাকে মূর্খও বলি না, সে রীতিমত উন্মাদ !

৩য় যাদব ॥ মূর্খ আমরা, যে, এই উন্মাদের কাছে আশ্রয় চাইতে গিয়েছিলাম !

১ম যাদব ॥ আর ওর এখন ক্ষমতাই বা কি রইল…যে ক'দিন উগ্রসেন রাজা ছিলেন…সে ক'দিন রাজ-জামাতা বলে ওর একটু খাতির ছিল।…কিন্তু—

২য় যাদব ॥ এখন রাজা হচ্ছেন কংস…বংশদণ্ড নিয়ে বোনাইকে শিক্ষা দেবেন—

৩য় যাদব ॥ খুব প্রাণ বাঁচিয়ে আসা গেছে যা হোক্‌…আর একটু থাক্‌লেই—

১ম যাদব ॥ ঘরের ছেলেকে আর ঘরে ফিরে আসতে হ'ত না। এইবার ঘরে ফিরে…টুশব্দটি আর করো না—

২য় যাদব ॥ যত মার-ধরই হোক না কেন, শুধু হাসবে…বলবে…বেশ সুখে আছি—!

৩য় যাদব ॥ গিয়েই কংস রাজার পূজা শুরু করে দেওয়া যাক্‌…রাখলেও তিনিই রাখবেন…মারলেও তিনিই মারবেন।

১ম যাদব ॥ যা বলেছ ভাই। এইবার চল—

২য় যাদব ॥ [ অদূরে চন্দনাকে দেখিয়া ] ওহে—ওহে—দেখছ ?

৩য় যাদব ॥ [ দেখিয়া ] চন্দনা !

১ম যাদব ॥ চন্দনা ?

২য় যাদব ॥ হ্যাঁ, চন্দনা—

৩য় যাদব ॥ ছাড়া পেয়েছে, এ দিকেই আসছে।

১ম যাদব ॥ রাত ভোর হয়েছে, ফুল বাসি হয়েছে, ছুঁড়ে ফেলে দিয়েছে—

২য় যদব ॥ আঃ তবু তো ফুল !

৩য় যাদব ॥ যাক্‌, এত দিনে যদি আমাদের কপাল ফেরে !

১ম যাদব ॥ কিরূপ ?

২য় যাদব ॥ ঘরে ফিরছে।

৩য় যাদব ॥ ঘরে আর ঠাঁই হবে না। বুঝলে ভাই ?…ঠাঁই হলে, কে কোনদিন চিলের মত ছোঁ দিয়ে বিয়ে করে নিয়ে পালাবে—

১ম যাদব ॥ [ সোৎসাহে ] আমি বুঝেছি—আমি বুঝেছি। ঘরে ঠাঁই না হলে, ও ফুলের মধু আমরা সবাই লুটতে পারব…

৩য় যাদব ॥ চুপ—চুপ—। শুধু শাস্ত্র আর সমাজ…এই দুটির দোহাই দিয়ে কাজ হাঁসিল করতে হবে—, এই যে, চন্দনা যে—

[ চন্দনার প্রবেশ ]

১ম যাদব ॥ কি গো, দৈহিক কুশল তো ?

২য় যাদব ॥ সঙ্গে দাসদাসী কই ?

৩য় যাদব ॥ [ প্রথম ও দ্বিতীয় যাদবকে ] ওহে ভুলে যাচ্ছ, ওর ছায়াস্পর্শও গুরুপাতক……[ তাহাদিগকে টানিয়া সরাইয়া আনিয়া ] শাস্ত্রে ওর প্রায়শ্চিত্ত ব্যবস্থা হচ্ছে চান্দ্রায়ণ…গোবর খেয়ে শুদ্ধ হতে হবে। পারবে ?

চন্দনা ॥ তার মানে আমি অস্পৃশ্যা ?

১ম যাদব ॥ ধর্ষিতা তো—!

২য় যাদব ॥ তা'হলেই পতিতা—

৩য় যাদব ॥ শাস্ত্রে পতিতা অস্পৃশ্যা।

চন্দনা ॥ [ স্তম্ভিত হইল। ] আমি পতিতা ! অস্পৃশ্যা !

১ম যাদব ॥ ধর্ষিতা কি না? বল—

চন্দনা ॥ দানব-দস্যু তোমাদের চোখের সামনে আমাকে বলপূর্বক হরণ করে নিয়ে যায়…যদি তার নাম নারী-ধর্ষণ হয়, আমি ধর্ষিতা নারী, কিন্তু…ধর্ম সাক্ষী, আমি ধর্ম হারাইনি—

২য় যাদব ॥ ঐ ধর্ষিতা হলেই পতিতা হতে হয়।…কি করবে বল সনাতন ধর্মের সনাতন ব্যবস্থা, না মেনে উপায় নেই!

৩য় যাদব ॥ কাজেই গৃহধর্মে আর তোমার অধিকার নাই।…তোমাকে আমরা বড় স্নেহ করি চন্দনা, কিন্তু সমাজের চাইতে তো আর কেউ বড় নয়!

১ম যাদব ॥ গেছে তো সবই, এখন ঐ সমাজটুকু নিয়েই বেঁচে আছি যে!

চন্দনা ॥ সমাজ? সমাজ? কেমন সেই সমাজ—যে সমাজ—তার কুল-নারীকে রাক্ষসের গ্রাস হতে রক্ষা করতে একপদ অগ্রসর হয় না? আজ সমাজের ধ্বজা ধারণ করে আমার পর্ণকুটীরে যাবার পথটুকু রুদ্ধ করছ, কিন্তু কোথায় পালালে তখন…যখন দানব-দস্যুর করাল-কবল হতে মুক্ত হবার জন্য সর্বচেষ্টায় ব্যর্থ হয়ে অবশেষে কাতর ক্রন্দনে তোমাদের সাহায্য ভিক্ষা চেয়ে আমার কণ্ঠের শেষ শক্তিটুকু নিঃশেষ করেও হতাশ হলাম?

১ম যাদব ॥ সমাজ তখন ঘুমিয়ে ছিল না। সমাজ তখন তোমার মনের বল পরীক্ষা করছিল।

২য় যাদব ॥ সমাজ দেখতে চেয়েছিল নারীমর্য্যাদা রক্ষার জন্য তুমি বিষপান কর কিনা—

৩য় যাদব ॥ কিম্বা উদ্বন্ধনে তনুত্যাগ কর কিনা—

চন্দনা ॥ রাক্ষসের গ্রাস হতে মুক্ত হবার জন্য নারী আত্মহত্যা করে কিনা, পুরুষ তাই দাঁড়িয়ে দেখবে…! তাহলে হে দণ্ডায়মান পুরুষ, দণ্ড দাও ত্রিভুবন-বন্দিতা সীতা দেবীকে, কেন তিনি রাবণ-কর-কবলিতা হয়ে আত্মহত্যা করেননি, কেন তিনি এই আশা…এই প্রার্থনা নিয়ে স্বর্ণলঙ্কায় বেঁচেই ছিলেন, যে, একদিন না একদিন সহায়হীন সম্পদহীন শ্রীরামচন্দ্রই দুর্বৃত্তের বক্ষোরক্ত পান করে অত্যাচারীকে সবংশে নিধন করে তার নারীমর্য্যাদা সুপ্রতিষ্ঠিত করবেন!

১ম যাদব ॥ সে রামও নেই…

২য় যাদব ॥ সে অযোধ্যাও নেই!

৩য় যাদব ॥ তে হি নো দিবসা গতাঃ।

চন্দনা ॥ তোমরা আমার পথ ছাড়।

১ম যাদব ॥ তুমি সমাজচ্যুতা—

২য় যাদব ॥ সমাজে তোমার স্থান নাই—

৩য় যাদব ॥ তুমি একঘরে।

চন্দনা ॥ বটে! উত্তম। তোমরা আমার ছায়াস্পর্শ করেছ বলে প্রায়শ্চিত্ত করবে বলছিলে।…তোমরা কর না কর, কিন্তু আমি প্রায়শ্চিত্ত করব—

১ম যাদব ॥ করাই উচিত—

চন্দনা ॥ হ্যাঁ, প্রায়শ্চিত্ত করব, ধর্ষিতা হয়েছি বলে নয়, মনুষ্যত্বহীন এই পঙ্কিল পঙ্গু সমাজে জন্মগ্রহণ করেছি বলে।...আমি চললাম...বিষপান করতে নয়, কিম্বা উদ্বন্ধনে তনুত্যাগ করতেও নয়, চললাম সমাজেই আশ্রয় নিতে...তোমাদের এই অমানুষের সমাজে নয়...মানুষের মতো মানুষের সমাজে—[ প্রস্থান— ]

২য় যাদব ॥ তবে ঐ নারায়ণ-মন্দিরে—

৩য় যাদব ॥ কখনো নয়। দেখি কে ওকে আশ্রয় দেয়—

সকলে ॥ —পালাল...ধর—ধর—মার—মার—

[ সকলে চন্দনার পশ্চাদ্ধাবন করিল। ]

---

## ॥ তিন ॥

নারায়ণ-মন্দির।

[ উন্মুক্ত দ্বার-পথে দেখা যাইতেছে পূজা-বেদীর উপর নারায়ণের শঙ্খ-চক্র-গদা-পদ্মধারী চতুর্ভুজ মূর্তি। মন্দিরের পূজারী পূজারিণীগণ সোপান-শ্রেণীর উপর দুই সারিতে দাঁড়াইয়া আছে। মন্দির দ্বারে বসুদেব ও দেবকী। ]

দেবকী ॥ যাদবগণ, দানবগণ আমাদের শালগ্রাম শিলা চূর্ণ করেছে, তাতে আমাদের এই লাভ হয়েছে যে পাষাণে আজ প্রাণ-প্রতিষ্ঠা হয়েছে, আমার নিদ্রিত নারায়ণ জাগ্রত হয়েছেন!

বসুদেব ॥ ঐ তার শঙ্খ-চক্র-গদা-পদ্মধারী দৈত্য-নিসূদন বরাভয় মূর্ত্তি! যখন জগতে ধর্মের গ্লানি হয়, অধর্মের অভ্যুত্থান হয়, তখন দুষ্কৃতের দমনের জন্য, সাধুদের পরিত্রানের জন্য যুগে যুগে ভগবান জন্মগ্রহণ করেন। আজ জগতের সেই দুর্দিন। এই দুর্দিনে সেই অনাগত দেবতাকে আবাহন কর, প্রার্থনা কর,—

"আবিরাবির্ম এধি!" "অনাগত দেবতা, স্বাগতম্!"

সকলে ॥ "অনাগত দেবতা স্বাগতম্!"

বসুদেব ॥ "অনাগত দেবতা স্বাগতম্!"

সকলে ॥ "অনাগত দেবতা স্বাগতম্!"

বসুদেব ॥ "অনাগত দেবতা স্বাগতম্!"

সকলে ॥ "অনাগত দেবতা স্বাগতম্!"

—সমবেত সঙ্গীত—

অচেতন নারায়ণ? কভু নয়, কভু নয়!
এস আজ মানবক! গেয়ে চল জয় জয়!
প্রলয়-পয়োধি জলে অনাগত দেবতা গো!
কোথা যাবে ভেসে তুমি? ধরার মাটিতে জাগো।
শঙ্খের নাদে দাও পৃথিবীকে বরাভয়!

নৃত্যতি কাল নিশা—রাহু-ভীত সূর্য্য যে !
ধর্মের হিয়া কাঁপে, বাজে পাপ-তূর্য্য যে !
যাত্রীরা পথহারা বল আর কত সয় ?
মৃত্যুর ইঙ্গিতে, হত্যার সঙ্গীতে,
পাতকীর কোলাহলে সাধু গেছে কোন্ ভিতে !
মানবের নাটশালে দানবের অভিনয় !
যুগে যুগে তাই মোরা গাই তব আগমনী,
যুগে যুগে ধরা শোনে তোমারি চরণ-ধ্বনি,
যুগে যুগে আসিয়াছ, এস হে জ্যোতির্ময় ।

[ গীতান্তে সকলের প্রস্থান ; গেল না শুধু কঙ্কা ও কঙ্কণ । ]

কঙ্কণ ॥ এইবার তবে বিদায় কঙ্কা !

কঙ্কা ॥ সত্যি তুমি মাকে এখানে আনবে ?

কঙ্কণ ॥ আনবো । পৈশাচিক দাসমনোভাবে অনুপ্রাণিত পিতা—আমার হতভাগিনী মাকে গৃহিণীর সম্মান থেকে বঞ্চিত করে ক্রীতদাসী করে রেখেছেন । তুমি আমার মুক্তি অর্জন করেছ, এইবার আমি তাঁর মুক্তি অর্জন করব । পিতার অত্যাচার হতে মাতার উদ্ধার এবং দানবীয় মোহ হতে পিতার উদ্ধার বর্তমানে আমার একমাত্র কামনা, একমাত্র সাধনা ।

কঙ্কা ॥ তোমার সাধনা জয়যুক্ত হোক । মাকে ব'লো আমি তাঁর পথ চেয়ে আছি । আর শোনো, পূজার এই মঙ্গলঘটটি আমি নিজ হাতে গড়েছি, নিজ হাতে রং করেছি । এইটি আমার মাকে দিয়ে আমার প্রণাম দিয়ো—

কঙ্কণ ॥ —দাও । আমাদের অনাগত দেবতা যেদিন স্বাগত হবেন, মা সেদিন এই মঙ্গল-ঘটের মঙ্গলবারিতে তাঁর অভিষেক করবেন ।···বিদায়—

কঙ্কা ॥ —বিদায়—

[ উভয়ে আলিঙ্গনোদ্যত হইল, কিন্তু কঙ্কণ কি ভাবিয়া তখনি প্রতিনিবৃত্ত হইল । ]—না, আজ নয় । পিতা আমার দাস, মাতা আমার দাসী, আমি দাসীপুত্র··· আজ আমাদের অশৌচ, আলিঙ্গন আজ নয়, আলিঙ্গন সেইদিন যেদিন আমরা সবাই দাসত্ব-মুক্ত ।—[ প্রস্থান । ]

[ অন্য দিক দিয়া বসুদেব-দেবকীর শিশুপুত্র কীর্তিমান কঙ্কার তাম্বুলাধারটি হাতে লইয়া লাফাইতে লাফাইতে আসিল । ]

কীর্তিমান ॥

"পানবুড়ী পানবুড়ী তোর পান খাই ।
টুকটুকে ঠোঁট হবে তাই তাই তাই ।।"

[ হাততালি দিয়া লাফাইয়া লাফাইয়া নাচিতে লাগিল । ]

কঙ্কা ॥  [ দেখিল মহা সর্বনাশ ] আরে দস্যু ছেলে···পূজার পান···পূজার পান ···নষ্ট করিস্ না ভাই, নষ্ট করিস্ না—

কীর্তিমান ॥  আমার যে ক্ষিদে পেয়েছে !  [ আবার লাফাইতে লাফাইতে ]

"পান খুলে এলাচ খাব, খয়ের দেব ফেলে।
লঙ্গ খাবে কঙ্কা বুড়ী, চুণ মেখে গালে ॥"

কঙ্কা ॥  লক্ষ্মী ভাই, তোর পায়ে পড়ি···ও ভাই পূজার পান, ও নিতে নেই খেতে নেই—

কীর্তিমান ॥  আমার খিদে পেয়েছে।  কি খেতে দিবি ?

কঙ্কা ॥  মধু দেব—

কীর্তিমান ॥  [ কঙ্কাকে তাম্বুলাধারটি দিয়া ]—দে—

কঙ্কা ॥  কিন্তু সে বড় মুস্কিলের কথা।  মৌমাছিরা মৌচাকের ত্রিসীমানায়ও মানুষকে যেতে দেয় না, মানুষ গেলেই হুল ফুটিয়ে দেয়—

কীর্তিমান ॥  [ ভ্যা করিয়া কাঁদিয়া দিল ] আমি মধু খাব—আমি মধু খাব—

কঙ্কা ॥  খাবে বই কি !  কিন্তু সেখানে মানুষের চেহারা নিয়ে গেলে চলবে না, তোমাকে ভূত সেজে যেতে হবে—

কীর্তিমান ॥  [ কাঁদিতে কাঁদিতে ] আমি ভূত সাজব—

কঙ্কা ॥  তবে চোখ বোঁজ।  এইবার হাত তোল।  না—না, হাত নামাও। দুহাতে দু কান ধ'রো—জীব বের কর।  পা ফাঁক কর।  হ্যাঁ, কিছুতেই চেনা যাচ্ছে না যে এ আমাদের কীর্তিমান।  হ্যাঁ, এইবার ঠিক এমনি ভাবে পা ফাঁক করেই হাঁট।···আমার পিছে পিছে এস—[ বলাবাহুল্য কীর্তিমান কঙ্কার সব অনুশাসনগুলিই বিনা বাক্যব্যয়ে পালন করিয়া কঙ্কার পিছনে পিছনে চলিল। কঙ্কা ঘুরিয়া ফিরিয়া একটি ছড়া গান গাহিতে লাগিল এবং কীর্তিমান তাহার অনুসরণ করিতে লাগিল। ]

**।। কঙ্কার ছড়াগান ।।**

আয় উড়ে আয় মৌমাছি বৌ
মৌচাকেতে ঝরছে যে মৌ
ফুলপরীরা চুল দুলিয়ে
যায় নেচে ঐ মন ভুলিয়ে
কমলা-ফুলি গন্ধ পেয়ে
ভোম্‌রা কোথায় উঠ্‌বে গেয়ে
পারিজাতের পরাগ লুটে
প্রজাপতি পালায় ছুটে
সুখ-সায়রের তীরে তীরে
দুলছে কত মাণিক-হীরে

# লেখকের কথা

**"নাট্যনিকেতন"-অধিকারী** অগ্রজ-প্রতিম শ্রীযুক্ত প্রবোধচন্দ্র গুহ তাঁহার "নাট্যনিকেতনে" অভিনয়ার্থে সাত দিনের মধ্যে "সাবিত্রী" নাটক রচনা করিয়া দিবার জন্য আমাকে পত্র লিখিলে, সাবিত্রীর উপাখ্যানে নাটকত্বের প্রাচুর্য্য নাই মনে করিয়া আমি প্রথমতঃ অস্বীকৃত হই। শ্রীযুক্ত প্রবোধ বাবু আমাকে কলিকাতায় আসিবার জন্য টেলিগ্রাম করেন, এবং আমি কলিকাতায় আসিলে, নানা আলোচনার পর স্থির হয়, সাবিত্রী উপাখ্যানকে সু-সমঞ্জস কল্পনায় পল্লবিত করিয়া আমিই নাটক লিখিব। তদনুযায়ী গত ৪ঠা বৈশাখ হইতে ৭ই বৈশাখ, এবং ২৬শে বৈশাখ হইতে হইতে ৫ই জ্যৈষ্ঠ, এই চৌদ্দ দিনে, আমার নানা প্রতিকূল অবস্থার মধ্য দিয়া, "সাবিত্রী"র রচনা কার্য সমাপ্ত হয়। গত ১৬ই জ্যৈষ্ঠ, শনিবার, "নাট্যনিকেতনে" মহাসমারোহে "সাবিত্রীর" প্রথম অভিনয় হয়।

"সাবিত্রীর" যাহা কিছু সাফল্য, তাহার কৃতিত্ব শ্রীযুক্ত প্রবোধদাদারই প্রাপ্য একথা বলিলে শুধু বিনয় প্রকাশ করা হইবে না, সত্যকথাই বলা হইবে, কারণ, এ নাটক লিখিতে আমি প্রথমে অস্বীকৃতই হইয়াছিলাম, তিনিই আমাকে এ নাটক লিখিতে সম্মত করিয়াছেন, এবং তাঁহার উৎসাহে উপদেশেই আমার মানস কন্যাটি "সাবিত্রী"মূর্তি পরিগ্রহ করিয়া পাদ-প্রদীপের সম্মুখে সমুজ্জ্বল হইয়াছে।

"সাবিত্রী"র পরিকল্পনা করিতে গিয়া আমি আর একজনকে আমার কাছে বসাইয়া রাখিয়া বিনিদ্র-রজনী যাপনে বাধ্য করিয়াছি, তিনি শিশু-সাহিত্যিক রূপদক্ষ কবি শ্রীযুক্ত অখিল নিয়োগী। মুগ্ধচিত্তে আজ তাঁহার সাহায্যের কথা স্মরণ করি।

"সাবিত্রী"র পরম সম্পদ হইয়াছে তাহার গান। লিখিতে গর্বে এবং গৌরবে আমার বুক ভরিয়া ওঠে যে সমস্ত গান গুলির কথা এবং সুরই গীত-সুন্দর সুর-যাদুকর বাংলার কবি-দুলাল কাজী নজরুল ইসলামের সস্নেহদান। ধন্যবাদ দিয়া তাঁহার এই আন্তরিক স্নেহের অবমাননা করিতে চাহি না।

"সাবিত্রী" প্রণয়ন কালে আমি আমার ছোটমামা, সাহিত্য-রসিক শ্রীযুক্ত মনোরঞ্জন গুপ্ত বি-এস-সি, ছোটমামী শ্রীযুক্তা সাবিত্রী দেবী, এবং আরো অনেকের নিকট বহুবিধ সাহায্য পাইয়াছি। কৃতজ্ঞতা প্রকাশ করিলে এ স্থলেও স্নেহ-ভালোবাসার অমর্য্যাদাই হইবে।

সাবিত্রী উপাখ্যানের মূল ভাব-ধারাটি আমি অক্ষুণ্ণ রাখিয়াই আমার কল্পনাকে পল্লবিত করিয়াছি বলিয়া আমার বিশ্বাস। এরূপ পরিকল্পনায় নাট্যকারের অধিকার আছে কিনা তাহা রসজ্ঞ সমালোচকগণ বিবেচনা করিবেন। মহাভারতে যম এবং সাবিত্রীর কথোপকথন অতি প্রসিদ্ধ, আমি তাহা যতদূর সম্ভব গ্রহণ করিয়াছি।

আজও আবার আমার ৺পিতৃদেবের অভাবটিই বড় বেশী বেদনা দিতেছে। মৃত্যুজিতা আমার এই মানসকন্যাটি তাঁহার ঠাকুরদাদার জীবদ্দশায় জন্মগ্রহণ করিল না কেন!

বরদাভবন বালুরঘাট ( দিনাজপুর )
১লা আষাঢ়, ১৩৩৮

**মন্মথ রায়**

যে আমার কোন নাটকই দেখিয়া যায় নাই,

আমার নাটক লেখার কল্পনাতেই যে

আনন্দিতা হইয়া গিয়াছে, সেই

অনিন্দিতা…সাবিত্রী-কল্পা

সহোদরা…

৺অমিয়বালা গুপ্তার

পুণ্যস্মৃতিতে আমার "সাবিত্রী"কে

উৎসর্গ করিলাম।

মন্মথ রায়

# সাবিত্রী

## প্রথম অভিনয় রজনীর
## পাত্র পাত্রীগণ

"নাট্যনিকেতন"

| | | |
|---|---|---|
| অধ্যক্ষ | ... | শ্রীনির্মলেন্দু লাহিড়ী |
| সুরশিল্পী | ... | কবি নজরুল ইসলাম |
| সহকারী সুরশিল্পী | ... | শ্রীরাধাচরণ ভট্টাচার্য্য |
| বংশীবাদক | ... | শ্রীতিনকড়ি দাস |
| হারমোনিয়ম বাদক | ... | শ্রীচারুচন্দ্র শীল |
| সঙ্গতী | ... | শ্রীবনবিহারী পান |
| স্মারক | ... | শ্রীআশুতোষ ভট্টাচার্য্য |
| আলোক-শিল্পী | ... | শ্রীবিভূতিভূষণ রায়<br>শ্রীইন্দুভূষণ চট্টোপাধ্যায় |
| মঞ্চকারু | ... | শ্রীনারায়ণচন্দ্র তা |
| সজ্জাকর | | শ্রীবিভূতিভূষণ দে<br>শ্রীনৃপেন্দ্রনাথ রায়<br>শ্রীরাখালচন্দ্র দাস |

## পরিচয়

| | | |
|---|---|---|
| যমরাজ | | শ্রীসন্তোষকুমার দাস |
| নারদ | | শ্রীজয়মঙ্গল শর্মা |
| অশ্বপতি | মদ্ররাজ | শ্রীনির্মলেন্দু লাহিড়ী |
| বিজয়কেতু | ঐ সামন্ত | |
| দ্যুমৎসেন | শাল্বরাজ ( রাজ্যচ্যুত ) | শ্রীমনোরঞ্জন ভট্টাচার্য্য |
| সত্যবান | ঐ পুত্র | শ্রীকামাখ্যা চট্টোপাধ্যায় |
| কৌশিক | ঐ পুরোহিত | শ্রীপশুপতি সামন্ত |

অশ্বপতির মন্ত্রী, দ্যুমৎসেনের মন্ত্রী ইত্যাদি

| | | |
|---|---|---|
| মন্ত্রী | | শ্রীবনবিহারী পান |
| বিক্রমদেব | | শ্রীসুশীল মুখোপাধ্যায় |
| মালবী | অশ্বপতির স্ত্রী | শ্রীমতী নীরদাসুন্দরী |
| শৈব্যা | দ্যুমৎসেনের স্ত্রী | শ্রীমতী নিভাননী |
| সাবিত্রী | সত্যবানের স্ত্রী | শ্রীমতী নীহারবালা |
| শাশ্বতী | আশ্রম বালিকা | শ্রীমতী নিরুপমা |
| অদৃষ্ট-সঙ্গিনী | | শ্রীমতী গিরিবালা |

আশ্রম বালিকাগণ, সখীগণ, তাপস রমণীগণ ইত্যাদি—শ্রীমতী শেফালিকা, অন্নদাময়ী, আঙ্গুরবালা, পটলমণি, প্রফুল্লবালা, কমলাবালা, উমাশশী, গিরিবালা, ননীবালা, মতিবালা, আভাবতী, রাধারাণী, সরসীবালা ইত্যাদি—

# সাবিত্রী

| প্রথম প্রকাশ, ১লা আষাঢ়, ১৩৩৮ |
|---|

## প্রথম অঙ্ক

### প্রথম দৃশ্য

[ মদ্ররাজ প্রাসাদ।...রাজকন্যা সাবিত্রী সখীগণসহ তাঁহার প্রিয় রাজহংস মীনকেতনকে লইয়া খেলা করিতেছিলেন। ]

**নৃত্যগীত**

মৃদুল মন্দে মঞ্জুল ছন্দে
মরাল মদালস নাচে আনন্দে।
তরঙ্গ হিন্দোলে শতদল দোলে,
( শিশু ) অরুণে জাগায় অমা যামিনীর কোলে,
শুষ্ক কানন ভ'রে বকুল গন্ধে ॥
নন্দন উপহার ধরণীর করে,
শুভ্র পাখায় শুভ আশীষ ঝরে।
মিলন বসন্তের দূত আগমনী,
কণ্ঠে সুমঙ্গল শঙ্খের ধ্বনি,
কুহু কেকা গাহে মধুর ছন্দে ॥

[ সহসা রাজা অশ্বপতির প্রবেশ ]

অশ্বপতি ॥ সাবিত্রী—

[ তৎক্ষণাৎ সকল উৎসব বন্ধ হইল। সকলেই সন্ত্রস্ত হইয়া উঠিলেন—সখীগণ প্রস্থান করিলেন। "মীনকেতন" লইয়া শুধু একজন সখী রহিল। ]

সাবিত্রী ॥ [ পিতার কাছে আসিয়া ] বাবা!

অশ্বপতি ॥ [ দ্বারস্থ যবনী প্রহরিণীদের প্রতি ] সাবধানে দ্বার রক্ষা কর। আমার বিনা অনুমতিতে এখানে অন্যের প্রবেশ নিষেধ।

[ প্রহরিণীগণ কর্তব্যরতা হইল... ]

[ অন্যতমা প্রহরিণীকে ]—সামন্ত বিজয়কেতু—[ প্রহরিণী তাহাকে ডাকিতে গেল ]

সাবিত্রী ॥ ব্যাপার কি বাবা?

অশ্বপতি ॥ আমার মৃত্যু!...আমার মৃত্যু!...যে মৃত্যুকে এতকাল সাবধানে সযত্নে পরিহার করে চলেছিলাম...আজ সে এসেছে!—দ্বারদেশে আমি তার করাঘাত শুনে এসেছি...ঐ—ঐ—

[ ভয়ার্তের মতো দ্বারের দিকে তাকাইলেন। বিজয়কেতুর প্রবেশ ]

বিজয়কেতু! সে কি এখনো দ্বারদেশেই?—

বিজয়কেতু ॥ [ কে বুঝিতে না পারিয়া ]...কে প্রভু?

অশ্বপতি ॥ সে—। সে এখন কোথায় বিজয়কেতু?

[ বিজয়কেতু বুঝিতে না পারিয়া নিরুত্তরই রহিলেন ]

অশ্বপতি ॥ কাম্যক বনবাসী সেই ব্রাহ্মণ—

বিজয়কেতু ॥ তিনি পরিচয় দিচ্ছেন রাজ্যচ্যুত দ্যুমৎসেনের পুরোহিত—

অশ্বপতি ॥ আমি তার পরিচয় জানবার জন্য আকুল নই বিজয়কেতু। আমি শুনতে ব্যাকুল, তিনি এখন কোথায়…এবং কি করছেন—

বিজয়কেতু ॥ তিনি অতিথিশালায়—

অশ্বপতি ॥ রাজোচিত সম্মানে সেই ব্রাহ্মণের পরিচর্যা কর—

বিজয়কেতু ॥ তাঁর পরিচর্যা করছেন স্বয়ং রাণী-মা—

অশ্বপতি ॥ [ বিরক্তিব্যঞ্জক চীৎকারে ] রাণী ! কেন ?

বিজয়কেতু ॥ আপনার দর্শন লাভ করতে না পেরে তিনি অবশেষে রাণীমার শরণাপন্ন হন। রাণী-মা তাঁর কাহিনী শ্রবণ করে—

অশ্বপতি ॥ এ কি অন্যায় রাণীর !

সাবিত্রী ॥ কি অন্যায় বাবা ?

অশ্বপতি ॥ অজ্ঞাত কুলশীল এক অতিথি, তাঁর কাহিনী শ্রবণ করা। যাক… শোন।…আমি সেই ব্রাহ্মণকে দর্শন দেবো। কিন্তু তার বিলম্ব আছে।…বিজয়কেতু, মন্ত্রীকে আমি প্রাসাদের পৃষ্ঠ-দ্বারে রথ নিয়ে প্রস্তুত থাকতে আদেশ দিয়েছি। তুমি দেখ…সে আদেশ প্রতিপালিত হয়েছে কি না।

বিজয়কেতু ॥ যথা আজ্ঞা প্রভু—

অশ্বপতি ॥ এখনো না হয়ে থাকলে সে আদেশ এখনই যাতে প্রতিপালিত হয় মন্ত্রীকে বল। এবং…

বিজয়কেতু ॥ [ প্রস্থান করিতে গিয়া ঘুরিয়া দাঁড়াইয়া ] এবং—?

অশ্বপতি ॥ সেই ব্রাহ্মণকে আমি দর্শন দান করব …কিন্তু এখন নয়, সে দর্শন খুব বিলম্বে হয় এই আমার ইচ্ছা—

বিজয়কেতু ॥ ভৃত্যের নিকট প্রভুর ইচ্ছাই আদেশ।

[ অভিবাদনান্তে প্রস্থান ]

সাবিত্রী ॥ [ পিতার কাছে গিয়া সাদরে ] বাবা—

অশ্বপতি ॥ মা—

সাবিত্রী ॥ তুমি কি কোনো ভয় পেয়েছ বাবা ?

অশ্বপতি ॥ [ এই সহানুভূতিতে বিচলিত হইয়া ] মা !

সাবিত্রী ॥ তোমারও ভয় ?

অশ্বপতি ॥ [ ভয়ার্তভাবে ] হ্যাঁ মা, ভয়—নিদারুণ ভয়। জীবনে মাত্র একটি ভয় ছিল। আজ সেই ভয়…মৃত্যুরও অধিক ভয় মা, মৃত্যুরও অধিক ভয়—

সাবিত্রী ॥ সে কি কথা বাবা ?

অশ্বপতি ॥ সে ভয় হতে আমায় রক্ষা করতে পারে মাত্র একজন—কিন্তু, সে কি—[ সাবিত্রীর মুখের দিকে চাহিয়া রহিলেন ]

সাবিত্রী ॥ কে সে ?

অশ্বপতি ॥ আমার চক্ষের মণি—আমার বক্ষের ধন—আমার জীবন—আমার প্রাণ—

সাবিত্রী ॥ আমি ?

অশ্বপতি ॥ তুমি। আমায় রক্ষা কর মা, আমায় রক্ষা কর—

সাবিত্রী ॥ আমায় কি করতে হবে তুমি আমায় শুধু সেই কথাটি বল—

অশ্বপতি ॥ বলতে পারি…বলব, যদি তুমি বিনা বাক্যব্যয়ে আমার কথাটি রাখ—

সাবিত্রী ॥ আমি রাখবো না তোমার কথা ? বাবা, কি করে তুমি তা ভাবতে পার ?…

অশ্বপতি ॥ যদি তোমার মাতা তোমায় বাধা দেন ?

সাবিত্রী ॥ সে বাধা মানব না। তোমায় তো কোনদিনই উতলা দেখিনি বাবা ; কোনদিন তোমার এমন কাতর করুণ ভাবও দেখিনি। এ যে আমি সইতে পারছিনা ! বল বাবা, বল আমায় কি করতে হবে ?

অশ্বপতি ॥ বলি…যদি কোন প্রশ্ন না করে—যদি বিনা বাক্যব্যয়ে—

সাবিত্রী ॥ বল—বল—

অশ্বপতি ॥ এখনি…এই মুহূর্তে—এই রাজপ্রাসাদ ত্যাগ করে তোমাকে বিদেশ যাত্রা করতে হবে—

সাবিত্রী ॥ বাবা—

অশ্বপতি ॥ কথা নয় মা।

সাবিত্রী ॥ [ দ্বারদেশে দৃষ্টি নিক্ষেপ করিয়া মাকে খুঁজিলেন। না পাইয়া পিতার প্রতি ] মা—

অশ্বপতি ॥ না—

সাবিত্রী ॥ [ সাশ্রুনেত্রে পিতাকে প্রণাম করিয়া উঠিলেন ] আমায় কি নির্বাসন-দণ্ড দিলে বাবা ?

অশ্বপতি ॥ তার পূর্বে যেন আমার মৃত্যু হয় মা। নির্বাসন নয়, নির্বাসন নয়। তোমায় মা দিলাম পরম এক সম্পদ…পরম এক অধিকার…স্বাধিকার ! স্বাধিকার !

সাবিত্রী ॥ স্বাধিকার !

অশ্বপতি ॥ হ্যাঁ, স্বাধিকার। প্রাসাদের পৃষ্ঠদ্বারে মন্ত্রী রথ নিয়ে তোমার প্রতীক্ষা করছেন। তুমি রথারোহণে তীর্থযাত্রা কর—পথে মন্ত্রী তোমায় বলবেন—কি সে অধিকার—কি সে স্বাধিকার !

সাবিত্রী ॥ [ পুনরায় পিতাকে প্রণাম করিয়া উঠিয়া ] বাবা—! মাকে আমার প্রণাম দিয়ো—[ কয়েক পা অগ্রসর হইয়া ] আমার ঐ মীনকেতন—ওকে—

[ অশ্বপতি স্বয়ং সাবিত্রীর প্রিয় রাজহংস মীনকেতনকে লইয়া গিয়া সাবিত্রীর বুকে তুলিয়া দিলেন। সাশ্রুনেত্রে সাবিত্রী প্রস্থান করিলেন। ]

অশ্বপতি ॥ [ গম্যমানা সাবিত্রীর দিকে অগ্রসর হইয়া অশ্রুরুদ্ধ কণ্ঠে] কেঁদে তুমি মা আজ গেলে, কিন্তু হেসে তুমি মা আসবে, এই আশায় মা এই আশায়…[ বাক্য অসমাপ্ত রাখিয়াই ] যখন তুমি তা বুঝবে, ওরে অভিমানিনী মা, আমার ওপর সেদিন তোর এতটুকু অভিমান থাকবে না, আমি দিব্য চক্ষে দেখছি !

[ বিপরীত দিক হইতে যবনী প্রহরিণী প্রবেশ করিল ]

প্রহরিণী ॥ রাণী-মা।

অশ্বপতি ॥ রাণী—?

প্রহরিণী ॥ রাণী-মা—

অশ্বপতি ॥ কোথায় ?

প্রহরিণী ॥ দ্বারদেশে—

অশ্বপতি ॥ কেন ?

প্রহরিণী ॥ প্রবেশের অনুমতি—

[ যবনী প্রহরিণীর প্রস্থান ]

অশ্বপতি ॥ [ অপ্রস্তুত হইয়া পড়িলেন ; কিন্তু তখনি আত্মস্থ হইয়া তাহাকে স্বয়ং অভ্যর্থনা করিয়া আনিতে গেলেন ] এস রাণী—

[ রাণী মালবীর প্রবেশ ]

মালবী ॥ উত্তম এ অপমান। হোক অপমান। তবু, অবিচলিতচিত্তেই, আজ তোমাকে কয়েকটি প্রশ্ন করব…তার সহজ, সরল, সত্য উত্তর পেলে আমার এ অপমানও সার্থক হবে—

অশ্বপতি ॥ আজ ঘোরতর দুর্দিন। অবিচলিতচিত্তে তোমার প্রশ্নের উত্তর দেবার ক্ষমতা, আজ, বিশেষ এখন, আমার আছে কিনা জানিনা। তবু প্রশ্নকর্ত্রী— যখন তুমি, তখন…তোমার সম্মান রাখতে হবে বই কি রাণী !

মালবী ॥ মিথ্যে সম্মান আমি চাই না রাজা ! চাই না, আমি চাই সহজ, সরল, সত্য উত্তর—

অশ্বপতি ॥ কি তোমার প্রশ্ন ?

মালবী ॥ আমি যদি আজ বলি সাবিত্রীর বিবাহ আজও হয়নি, কন্যা যে আমার অরক্ষণীয়া হয়ে দাঁড়িয়েছে, তার জন্য আর কেউ দায়ী নয়, দায়ী একমাত্র তুমি, —মিথ্যা ?

অশ্বপতি ॥ রাণী—

মালবী ॥ উত্তর দাও রাজা—

অশ্বপতি। দায়ী আমি ? হাঃ হাঃ হাঃ, রাণী তুমি কি দেখনি দেশ-বিদেশের রাজপুত্ররা সাবিত্রীর অলৌকিক রূপগুণের কাহিনী শুনে তার পাণি-গ্রহণার্থে দেশ-দেশান্তর থেকে উন্মত্তবৎ ছুটে এসেছে—কিন্তু তারা তার চোখ দু'টির পানে চেয়েই তাকে প্রণাম করেছে রাণী—প্রণাম করেছে। যাবার বেলায় বলে গেছে--তুমি বিবাহের বধূ নহ—বিবাহের বধূ নহ—তুমি দেবী, পূজার দেবী। মিথ্যা ?

মালবী ॥ সত্য। কিন্তু, দেশ-বিদেশের রাজপুত্রদের মধ্যে পাত্রান্বেষণের কোন প্রয়োজনই ছিলনা রাজা! পাত্র তুমি সাবিত্রীর জন্মের পূর্বেই, এমন কি…তোমার সঙ্গে আমার বিবাহেরও পূর্বে…

অশ্বপতি ॥ [ মৃত্যুদণ্ড উচ্চারিত হইতেছে বুঝিলে লোক যেমন তাহাতে বাধা দেয় ] শোন—শোন—

মালবী ॥ আমি শুনেই যে এলাম—

অশ্বপতি ॥ কি শুনে এলে ?

মালবী ॥ তোমার সঙ্গে আমার বিবাহেরও পূর্বে কন্যার পাত্র…স্থির করে রেখেছিলে—

অশ্বপতি ॥ সে হয়তো বাল্যের কোনো খেলা—কোনো খেয়াল!—যেমন বালক বালিকারা পুতুল নিয়ে খেলা করে। বলে তোর ছেলের সঙ্গে আমার মেয়ের বিয়ে দেব।…বিয়ে হয়। বাদ্য-বাজে। শুক পাখী হয় বরযাত্র—আর সারী পাখী হয় কন্যা-যাত্রী—!

মালবী ॥ প্রবঞ্চনা—এ তোমার প্রবঞ্চনা! কিন্তু এ প্রবঞ্চনায় ধর্ম ভুলবে না, জগৎ ভুলবে না। তুমি তখন শিশু নও…কিশোরও নও…তুমি তখন যুবরাজ। তোমার সেই জাগ্রত-যৌবনে…তুমি এবং তোমার আশৈশব বন্ধু…তোমার প্রিয়তম সতীর্থ দ্যুমৎসেন ধর্মসাক্ষী রেখে প্রতিজ্ঞাবদ্ধ হও—

অশ্বপতি ॥ কে বলল ? কে বলল ?

মালবী ॥ তুমি বল…হওনি ?

অশ্বপতি ॥ [ সামলাইয়া লইয়া ] কি প্রতিজ্ঞা ?

মালবী ॥ প্রতিজ্ঞাবদ্ধ হ'লে…উভয়ের পুত্র কন্যা জন্মগ্রহণ করলে একের পুত্রের সঙ্গে অপরের কন্যার বিবাহ দিয়ে সেই বাল্য-বন্ধুত্বকে অক্ষয় করবে—। মিথ্যা এ কথা ?

অশ্বপতি ॥ [ বিশেষ অস্বস্তি বোধ করিতে লাগিলেন, শেষে বলিলেন ] —আমার কথা আমি পরে বলব…তোমার কথা আগে শেষ হোক—

মালবী ॥ তিনি ছিলেন শাল্বদেশের রাজপুত্র। তিনি বিবাহ করলেন, তুমিও। কালক্রমে তাঁর হ'ল পুত্র…তোমার হ'ল কন্যা…। কিন্তু রাজা তারপর ?

অশ্বপতি ॥ রাণী, তবে দয়া করে স্মরণ কর সাবিত্রীকে। মনে কর সেই দুর্ভাগ্য-জীবন। রাজ্য ছিল, ঐশ্বর্য ছিল, সবই ছিল, অথচ মনে হ'ত কিছুই নাই, সব বৃথা—সব ব্যর্থ…শুধু এই জন্য যে আমরা ছিলাম নিঃসন্তান। মনে করে দেখ তোমার বুকের স্নেহ, আমার মনের মমতা। কিসের অভাবে অনুক্ষণ হাহাকার করত— তারপর…তারপর…স্মরণ কর আমার কল্যাণকামী ঋষিবর্গের মুখে সেই দেবতার সেই প্রত্যাদেশ। সেই প্রত্যাদেশ অনুযায়ী, সাবিত্রী-দেবীর প্রীত্যর্থে, আমার সেই সুকঠিন সুদীর্ঘ তপস্যা। যে তপস্যার ফলে দেবীর বরে পুত্রাদপি গরীয়সী আমাদের এই সাবিত্রী লাভ। সে তো মানবী নয়, সে দেবী, তার উপযুক্ত বর মানব নহে দেবতা। দেবতাই

বা বলি কেন,—রাণী, রাণী—আমার সাবিত্রী যদি ইন্দ্রের ইন্দ্রাণী হয় তবুও আমার মন ওঠে না…কে ?

[ যবনী প্রহরিণীর প্রবেশ ]

যবনীপ্রহরিণী ॥ সামন্ত বিজয়কেতু—

অশ্বপতি ॥ [ নেপথ্যে চাহিয়া ]—কি বিজয়কেতু ?

বিজয়কেতু ॥ [ নেপথ্য হইতে ] ব্রাহ্মণ আপনার দর্শনলাভের জন্য বিশেষ ব্যাকুল হয়ে উঠেছেন।

অশ্বপতি ॥ উত্তম, তিনি এখানেই আসুন বিজয়কেতু।…রাণী, রাণী, তুমি তার মা। তুমিই বল, সে যদি ইন্দ্রের ইন্দ্রাণী হয়, তবু কি তোমার তৃপ্তি হয় ?

মালবী ॥ এ প্রশ্ন আজ উঠতেই পারে না রাজা, যখন মহামতি দ্যুমৎসেনের নিকট তুমি প্রতিজ্ঞাবদ্ধ—

অশ্বপতি ॥ বটে ! কোথায় সেই দ্যুমৎসেন ? সে কি এখনো জীবিত ?

[ দ্যুমৎসেন-পুরোহিত কৌশিকের প্রবেশ ]

কৌশিক ॥ জীবিত।

অশ্বপতি ॥ কে আপনি ?

কৌশিক ॥ আমি তার পুরোহিত—

অশ্বপতি ॥ যে রাজ্যচ্যুত…যে বনবাসী…যে ভিক্ষাজীবী…তার পুরোহিত।

কৌশিক ॥ যজমানের হিত-সাধনই পৌরোহিত্য। রাজপুরীতেই পৌরোহিত্য সীমাবদ্ধ নয়। যজমান যত দুস্থ যত বিপন্ন হয়…পুরোহিতের কর্তব্য ততই বিস্তৃতি লাভ করে।

অশ্বপতি ॥ দ্যুমৎসেনের হিতসাধনই যদি আপনার পৌরোহিত্য হয়, তবে তার পুরোহিত আর কেউ, আপনি নন—

কৌশিক ॥ আপনার কথার অর্থ বোধ হ'ল না—

অশ্বপতি ॥ দ্যুমৎসেন জ্ঞাতিশত্রু কর্তৃক সিংহাসন চ্যুত হয়ে অবশেষে অন্ধও হন। সেই অবস্থাতেই স্ত্রীপুত্র সহ—তিনি বনে আত্ম-গোপন করে কোনরূপে প্রাণরক্ষা করেন। তাঁর সেই অজ্ঞাত-বাসের সন্ধান লাভের জন্য এখনো তার শত্রুগণের অসীম অধ্যবসায় লক্ষ্য করেছি…আপনি দেখছি তাঁর সেই অজ্ঞাতবাসকে লোক সমক্ষে সুপ্রকাশ করবার জন্যই ব্যস্ত—

কৌশিক ॥ মহারাজ আপনি নিশ্চিন্ত থাকুন। তিনি এখন আর অজ্ঞাতবাসে নন। কাম্যক বনের তপস্বিগণ তাঁকে আশ্রয় দেওয়াতে তিনি এক্ষণে সম্পূর্ণ নিরাপদ।

অশ্বপতি ॥ [ চিন্তিত হইয়া ] বটে ! বেশ। তা কি উদ্দেশ্যে আপনার শুভাগমন ?

কৌশিক ॥ আপনার প্রতিজ্ঞানুযায়ী দ্যুমৎসেন-নন্দন শ্রীমান সত্যবানের হস্তে

আপনার নন্দিনী শ্রীমতী সাবিত্রীকে সম্প্রদান করুন, দ্যুমৎসেনের এই শুভ প্রস্তাব নিয়ে আমি আপনার দ্বারে—সমুপস্থিত—

অশ্বপতি ।। তৎপূর্বে আমার কয়েকটি কথা প্রণিধান করুন। আমার কন্যা এখন ষোড়শী, অরক্ষণীয়া যুবতী। সত্যবান হস্তে তাকে সম্প্রদান করা যদি আমার কর্তব্যই বিবেচিত হয়, তবে সে কর্তব্য পালন করবার দিন আজ নয়—

কৌশিক ।। কেন ?

অশ্বপতি ।। না আজ নয়। সে কর্তব্য পালিত হওয়া উচিত ছিল আট বৎসর পূর্বে—যখন সাবিত্রী অষ্টমবর্ষে পদার্পণ করেছিল। তাতে কর্তব্য পালনও হত, গৌরীদানের পুণ্য অর্জনও হত।

কৌশিক ।। কিন্তু আট বৎসর পূর্বে মহারাজ দ্যুমৎসেন জ্ঞাতি শত্রু কর্তৃক রাজ্যচ্যুত হয়ে,—শুধু তাই নয়, অন্ধ হয়ে স্ত্রীপুত্র সহ বনে অজ্ঞাতবাস করতে যান··· সকলের জীবনই ছিল তখন বিপন্ন। বিবাহের উৎসব তখন অসম্ভব ছিল।

অশ্বপতি ।। কিন্তু তখনই, এক তখনই ছিল কন্যার উপর আমার সর্ব অধিকার। তার তখন হিতাহিত জ্ঞান ছিল না। মনও তখন তার জাগ্রত হয়নি। আমি তখন তার অভিভাবক ছিলাম···সত্য রক্ষার জন্য তাকে বলি দেওয়াও আমার অধিকার ছিল। কিন্তু আজ—

কৌশিক ।। আজ ?

অশ্বপতি ।। আজ আমার সে অধিকার নাই। আজ সে অজ্ঞান নয়, হিতাহিত জ্ঞান তার সম্যক বিকশিত। মন তার পরিপূর্ণরূপে জাগ্রত। পতি-নির্বাচন এখন তার স্বধর্ম,—বিবাহ এখন তার স্বাধিকার।

কৌশিক ।। আজ এ এক নতুন কথা শুনছি রাজা—

অশ্বপতি ।। নতুন কথা নয়। এ পুরাণের অতি পুরাতন কথা। ষোড়শীর স্বয়ম্বরা হবার প্রথা অতীব প্রাচীন···সনাতন ধর্মেরই একটি কল্যাণকর বিধান।

কৌশিক ।। কিন্তু কন্যাকে স্বয়ম্বরা হবার অনুমতিই কি আপনি দিয়েছেন ?

অশ্বপতি ।। দিয়েছি—দিয়েছি—অবশ্য দিয়েছি—নিশ্চয় দিয়েছি—

মালবী ।। মহারাজ !

অশ্বপতি ।। [ তৎপ্রতি কর্ণপাত না করিয়া আপনার আবেগে ] তীর্থে তীর্থে সে তার মনোমত পতি অন্বেষণ করছে। এতে যদি পৃথিবীর এক প্রান্ত থেকে অন্য প্রান্তেও যেতে হয় সে যাবে···মন্ত্রীকে সেই আদেশ দিয়ে তার সঙ্গে পাঠিয়েছি। আমি দিব্যচক্ষে দেখতে পাচ্ছি দেশ হতে দেশান্তরে সাবিত্রীর পুষ্পকরথ চলেছে··· বিশ্বময়-বিঘোষিত হচ্ছে স্বয়ম্বরা সাবিত্রী ! স্বয়ম্বরা সাবিত্রী !

মালবী ।। মিথ্যা—মিথ্যা—মিথ্যা—

অশ্বপতি ।। সত্য কিম্বা মিথ্যা, কন্যার মাতা অনুসন্ধান করুন।

মালবী ।। উত্তম। সাবিত্রীই এসে তোমার মুখের উপর বলুক···এ মিথ্যা কত বড় মিথ্যা—

[ সাবিত্রীকে আনিতে প্রস্থান ]

অশ্বপতি ॥ হাঃ হাঃ হাঃ !

কৌশিক ॥ এ কি ! আপনি তবে সত্যবানের সঙ্গে আপনার কন্যার বিবাহ দিতে সম্মত নন ?

অশ্বপতি ॥ পতি অন্বেষণরত রাজকন্যা যদি কোনদিন বনে প্রবেশ করেন এবং তখন যদি রাজ্যচ্যুত বনবাসী সেই ভিক্ষুক-পুত্রের কাতর-ক্রন্দনে কর্ণপাত করে তাকেই পতিত্বে বরণ করবার মতো সুবিবেচনা তার হয়, সত্যবানের সঙ্গেই হবে তার বিবাহ !

কৌশিক ॥ ভিক্ষুক ! ভিক্ষুক পুত্র ! হে রাজা, তোমার এত অহঙ্কার ! অন্ধ অসহায় বন্ধুকে, ভিক্ষুক বলে উপহাস করতে এতটুকু কুণ্ঠাবোধ হ'লনা ? শোনো রাজা,—আমি কারো কোন প্রার্থনা নিয়ে—তোমার কাছে আসিনি, এসেছিলাম, তোমাকে তোমার বিস্মৃত প্রতিজ্ঞা স্মরণ করিয়ে দিতে। কিন্তু দেখছি তুমি ইচ্ছা করে সত্যভঙ্গ করেছ। ইচ্ছা করেই তোমার রাজ্যচ্যুত গৃহহীন-অন্ধ-বন্ধুর সন্ধান নাওনি, কারণ তুমি তোমার আদরিণী কন্যাকে রাজ্যহীন, গৃহহীন, দরিদ্রের গৃহিণী-রূপে দেখতে ঘৃণা বোধ কর—[ প্রস্থান ]

অশ্বপতি ॥ ভগবান জানেন ! ভগবান জানেন ! আমি শুধু এই জানি আমার সাবিত্রী যদি ইন্দ্রের ইন্দ্রানী হয়, তবু আমার মন উঠবেনা—

[ মালবীর প্রবেশ ]

হ্যাঁ রাণী, তাই ভাবলাম বরং ও স্বয়ম্বরা হোক। তাতে অন্ততঃ এইটুকু সান্তনা আমার থাকবে যে ওর বর আমার মনের মত না হলেও ওর মনের মত হয়েছে—

মালবী ॥ এ তোমার আত্ম প্রবঞ্চনা, শুধু আপনাকে প্রবঞ্চনা নয়, সত্যকে প্রবঞ্চনা, সাবিত্রীকেও প্রবঞ্চনা। এই প্রবঞ্চনায় মহা অকল্যাণ। তোমার পায়ে পড়ি নাথ, এ প্রবঞ্চনা পরিহার কর··· সত্যকে আশ্রয় কর···অবিলম্বে ঘোষণা কর সাবিত্রী স্বয়ম্বরা নয়, সাবিত্রী—বাগ্‌দত্তা—

অশ্বপতি ॥ ঘোষণা ? ঘোষণা আমিই করছি। সাবিত্রী···রাজ্যহীন, গৃহহীন কোন ভিক্ষুকের বধূ হবার জন্য স্বর্গ থেকে নেমে আসেনি···সে এসেছে···

[ বামে কাহার অট্টহাস্য শোনা গেল। অশ্বপতি ছুটিয়া সেই দিকে গেলেন। দক্ষিণে অট্টহাস্য।—সেইদিকে ছুটিলেন—সম্মুখে ঊর্ধ্বে অট্টহাস্য—ছুটিয়া তথায় আসিয়া ]

ও কি ? ও কার অট্টহাস্য—? কার অট্টহাস্য ?

———

## দ্বিতীয় দৃশ্য

[ কাম্যকবন—রাজা দ্যুমৎসেনের আশ্রমের পুরোভাগ। আশ্রম বালিকাগণ বন হইতে ফল-মূল, লতা পুষ্প প্রভৃতি সংগ্রহ করিয়া আনিয়াছে। ]

গীত

প্রণমি তোমায় বন-দেবতা।
শাখে শাখে শুনি তব ফুল বারতা—দেবতা ।।
তোমার ময়ূর তোমার হরিণ
লীলা সাথী রয় নিশিদিন
বিলায় ছায়া বাণী বিহীন তরু ও লতা—দেবতা ।।

[ নাচিয়া গাহিয়া তারা চলিয়া গেল। সত্যবানের প্রবেশ—মাথায় কাঠের বোঝা। ]

সত্যবান ।। মা !

শৈব্যা ।। [ কুটীরের বাহিরে আসিয়া ] বাবা।

সত্যবান ।। নাও, আর হোমের ভাবনা নেই—সব যজ্ঞকাষ্ঠ।

[ বোঝা নামাইয়া রাখিলেন ]

শৈব্যা ।। [ সত্যবানকে কাছে বসাইয়া অঞ্চলাগ্রে ব্যজন করিতে করিতে ] তোর কপালে এও ছিল !

সত্যবান ।। ছিল বলেইতো তোমার নিজহাতের শুশ্রূষা পেলাম মা। নইলে আজ যদি রাজপুত্র থাকতাম, তবে এতক্ষণ হাজার দাসী এসে আমার প্রাণ অতিষ্ঠ করে তুলত !

শৈব্যা ।। তবু তুই হাসিমুখে এই দুঃখ, এই কষ্ট, বনবাসের এত বেদনা সহ্য করছিস। কিন্তু তিনি তো তা পারছেন না। জ্ঞাতি শত্রুর বিশ্বাসঘাতকতা তাঁকে মর্মাহত করেছে। এক সময় প্রতিশোধ নেবার জন্য উন্মত্ত হন কিন্তু তখনি—তখনি হাহাকার করে ওঠেন "আমি অন্ধ—আমি অন্ধ"।

সত্যবান ।। সবই সইতে পারি মা—সবই সইতে পারি, শুধু সইতে পারিনা যে পিতা অন্ধ—

শৈব্যা ।। চোখ দু'টি হারিয়ে সর্বদাই শুধু এই মনে করেন পৃথিবী বুঝি বদলে গেছে, মানুষ বুঝি আরো নিষ্ঠুর হয়েছে, সবাই না জানি আমাদের ওপর আরও কত অত্যাচার কত উৎপীড়ন করছে, সর্বদাই আতঙ্ক···জ্ঞাতি শত্রুরা বুঝি এখানেও আসছে উৎপীড়ন করতে। সর্বদা তোকে চোখে চোখে রাখতে পারলে হয়ত নিশ্চিন্ত থাকতে পারতেন, এক মুহূর্ত শান্তিতে থাকতে পারছেন না, কিন্তু চোখ দুটি হারিয়ে তা পারেননা বলেই আশা করছেন তোকে বিয়ে দিয়ে—

সত্যবান ।। বিবাহের কথা থাক মা—আজ কৌশিকদেব এখনও যজ্ঞে বসছেন না কেন ? তিনি কোথায় ?

শৈব্যা ॥ তোমার পিতার অনুরোধে তিনি মদ্ররাজ পুরীতে গিয়েছেন—এখনো ফিরে এলেন না কেন তাই ভাবছি—

সত্যবান ॥ মদ্ররাজ পুরীতে? কেন?

শৈব্যা ॥ তুমি তো জানো বাবা তোমার পিতা ও মদ্ররাজ উভয়ে অভিন্নহৃদয় বন্ধু ছিলেন। উভয়ের প্রতিজ্ঞা ছিল—

সত্যবান ॥ জানি মা জানি। সবই জানি। কিন্তু তবু পিতা কেন—

শৈব্যা ॥ দুর্নিবার লোভ,—তারও আমারও। যখনই সেই মদ্ররাজদুহিতার রূপগুণের কাহিনী শুনি—তখনই ভাবি সে দেবী আমার ঘরে আসবে কবে!

সত্যবান ॥ প্রাসাদের দেবী আসবে তোমার কুটীরে মা?

শৈব্যা ॥ ভাঙ্গা ঘরে কি চাঁদের আলো আসে না বাবা?

সত্যবান ॥ মা, তবু এ তোমাদের দুরাশা।

শৈব্যা ॥ দুরাশা নিশ্চয়। কিন্তু উভয় বন্ধুর প্রতিজ্ঞাবাণী যে এই দুরাশাকে সঞ্জীবিত রেখেছে বাবা।

সত্যবান ॥ কিন্তু তা বলে দৈনন্দিন যজ্ঞ বন্ধ রেখে—

শৈব্যা বন্ধ কেন থাকবে বাবা—কৌশিকদেব অবিলম্বেই ফিরে আসবেন।

সত্যবান ॥ পিতা কোথায়?

শৈব্যা ॥ তিনি শাশ্বতীর হাত ধরে পথে দাঁড়িয়ে—

সত্যবান ॥ কেন?

শৈব্যা ॥ ঐ কৌশিকদেবেরই অপেক্ষায়।

সত্যবান ॥ তুমি মা যজ্ঞায়োজন কর—কৌশিকদেব এসেই যেন যজ্ঞে বসতে পারেন—আমি বেদগানের আয়োজন করছি। [ প্রস্থান ]

[ শৈব্যা কুটিরাভ্যন্তরে কাষ্ঠের বোঝা লইয়া গমন করিলেন ]

[ নেপথ্যে বেদগান ]

জবা কুসুম সঙ্কাশ ওই—
উদার অরুণোদয়
অপগত তমোভয় জয় হে জ্যোতির্ময় ॥
জননীর সম স্নেহ সজল
নীল গাঢ় গগন তল
সুপেয় বারি প্রসূন ফল
তব দান অক্ষয়
অপহৃত সংশয় জয় হে জ্যোতির্ময় ॥

[ অপর দিক হইতে শাশ্বতীর হাত ধরিয়া দ্যুমৎসেনের প্রবেশ ]

দ্যুমৎসেন ॥ শৈব্যা—

শৈব্যা ॥ প্রভু—

দ্যুমৎসেন ॥ কৌশিকদেব কি অন্যপথে আশ্রমে প্রত্যাবৃত্ত হয়েছেন ?

শৈব্যা ॥ না প্রভু—

দ্যুমৎসেন ॥ তবে যে শাশ্বতী বলল তিনি এসেছেন ?

শাশ্বতী ॥ না এলে, বেদগান কেন ?

শৈব্যা ॥ না, তিনি আসেন নি। তিনি এলে যজ্ঞ হবে—তারই আয়োজনে এ বেদগান।

দ্যুমৎসেন ॥ তিনি এখনো ফিরে আসেননি কেন ? শৈব্যা ! তবে হয়তো—তবে হয়তো—

শৈব্যা ॥ কি প্রভু—

দ্যুমৎসেন ॥ বন্ধু আমার প্রতিজ্ঞা রক্ষা করবে। যদি না করতো তবে সে শুধু একটি কথাই বলতো "না"। কৌশিকদেব কোন কালে ফিরে আসতেন ! কিন্তু বিলম্ব যখন হচ্ছে, তখন হয়তো—নিশ্চয়—নিশ্চয়—[ মুখে আনন্দ ফুটিয়া উঠিল ]।

শৈব্যা ॥ কি প্রভু !

দ্যুমৎসেন ॥ সে বিবাহের আয়োজন করছে। নইলে…নইলে এত বিলম্ব কেন ?

শৈব্যা ॥ তাই হোক প্রভু—তাই হোক।

দ্যুমৎসেন ॥ তাই হোক ভগবান, তাই হোক। কিন্তু ভগবান, আমি এ আনন্দ —এ উৎসব চোখে দেখতে পাবোনা। জীবনের এই পরমদিনে—পরম মুহূর্তে আমি অন্ধ !

শৈব্যা ॥ এই যে কৌশিকদেব আসছেন।

দ্যুমৎসেন ॥ এসেছেন ? এসেছেন ? আমার বন্ধুও তবে এসেছেন ! [ অগ্রসর হইলেন ]

[ কৌশিকদেবের প্রবেশ ]

কৌশিক ॥ কে আপনার বন্ধু রাজা ?

দ্যুমৎসেন ॥ কেন অশ্বপতি।…কৈ সে…সে কি আসেনি ?

কৌশিক ॥ কে আসবে রাজা ! তিনি বন্ধু ছিলেন, যখন আপনার রাজ্য ছিল—ঐশ্বর্য্য ছিল—সম্পদ ছিল—অথবা তার পূর্বেও ছিলেন, যখন আপনারা রাজপুত্র ছিলেন।

দ্যুমৎসেন ॥ আর আজ ?

কৌশিক ॥ আজ আপনি রাজ্যচ্যুত গৃহহীন বনবাসী ভিক্ষুক। আর তিনি, রাজাধিরাজ মহারাজ। বন্ধুত্ব হয় সমানে সমানে। এখন কি করে আপনাদের মধ্যে বন্ধুত্ব বিদ্যমান থাকতে পারে ?

দ্যুমৎসেন ॥ তবে সে আর আমার বন্ধু নয় ?

কৌশিক ॥ না।

দ্যুমৎসেন ॥ এ কথা কে বলে ?

কৌশিক ॥ তিনিই বলেন—আমি তারই কথার পুনরাবৃত্তি করছি।

দ্যুমৎসেন ॥ হুঁ। [ ক্ষণকাল স্তব্ধতা ] আজ বন্ধু নয়। কিন্তু যৌবনের সে. প্রতিজ্ঞা—?

কৌশিক ॥ প্রতিজ্ঞা ভঙ্গ করেছেন আপনি—

দ্যুমৎসেন ॥ আমি !

কৌশিক ॥ হ্যাঁ আপনি। যখন তাঁর কন্যা শিশু ছিল, তখন কন্যার বিবাহে তাঁর হাত ছিল—তখন আপনি আপনার পুত্রের সঙ্গে তাঁর সেই শিশুকন্যার বিবাহ প্রস্তাব করলে তিনি প্রতিজ্ঞা রক্ষা করতে অনিচ্ছুক ছিলেন না। কিন্তু তখন আপনি রাজ্যচ্যুত হয়ে অদৃশ্য হলেন—অতএব প্রতিজ্ঞা ভঙ্গ করেছেন আপনি !

দ্যুমৎসেন ॥ জ্ঞাতি শত্রুর ষড়যন্ত্রে তখন যে আমাদের জীবনই বিপন্ন। স্ত্রী পুত্রের হাতধরে তখন এই অন্ধ—গহন-বনের অন্ধকারে অজ্ঞাতবাসে, জলাভাবে,. খাদ্যাভাবে মুমূর্ষু ! তারপর তপোবনে আশ্রয় পেয়ে আজ আমরা নিরাপদ। আজ আমরা নিরাপদ। আজ আর আমাদের অজ্ঞাতবাস নয়, আজ ?

কৌশিক ॥ আজও আপনি রাজ্যহীন গৃহহীন ভিক্ষুক। আপনার পুত্র ভিক্ষুকপুত্র। তিনি আমায় স্পষ্ট বললেন, তাঁর কন্যা এখন প্রাপ্ত-যৌবনা ষোড়শী—স্বয়ম্বরা হবার অনুমতি লাভ করে সম্প্রতি তিনি পতি-নির্বাচন মানসে দেশে দেশে ঘুরে বেড়াচ্ছেন। রাজকন্যা যদি রাজ্যচ্যুত বনবাসী ভিক্ষুকপুত্রের সকাতর প্রার্থনায় কর্ণপাত ক'রে তাকেই পতি বলে নির্বাচন করে—করুক।

দ্যুমৎসেন ॥ ওঃ লাঞ্ছনার চরম ! শত্রুর শত্রুতা সহ্য করা যায়, কিন্তু মিত্রের শত্রুতা···ওঃ অসহ্য—অসহ্য— ! ভিক্ষুক ! আমি ভিক্ষুক ! তুমি কি তবে এই মনে করেছ যে আমি তোমার কাছে ভিক্ষা চাইছিলাম ! হে ঐশ্বর্য্য মদমত্ত রাজা—

শৈব্যা ॥ ক্ষান্ত হ'ন প্রভু—আপনার বন্ধুকে অধর্ম থেকে রক্ষা করবার জন্য—তাঁর প্রতিজ্ঞা স্মরণ করিয়ে—আমরা আমাদের কর্তব্য করেছি। আজ তিনি রাজা,. আপনি বনচারী তপস্বী। তাঁর রাজ্য আছে—ঐশ্বর্য্য আছে—সাবিত্রী সদৃশা কন্যা সাবিত্রী আছে ! আমরা তো তাঁর কৃপাভিখারী নই। তিনি যদি তাঁর কন্যার গর্ব করতে পারেন—আমরাও পারি—গর্ব করতে আমাদের পুত্রের !

দ্যুমৎসেন ॥ সত্য বলেছ শৈব্যা !—অশ্বপতি ! অশ্বপতি ! তোমারও যদি আছে. সাবিত্রী—আমারও আছে সত্যবান।

[ অলক্ষে সত্যবান এই কথোপকথন শুনিতেছিলেন—তিনি ছুটিয়া আসিলেন ]

সত্যবান ॥ এবং তোমার আশীর্বাদে পিতা, তোমার এই অপমানের উপযুক্ত. প্রতিশোধ, সত্যবান নেবে।

[ পুত্র পিতার পদধূলি লইলেন, পিতা পুত্রকে আশীর্বাদ করিলেন ]

———

## তৃতীয় দৃশ্য

### নগরোপকণ্ঠ

### মন্ত্রী ও সাবিত্রী

মন্ত্রী ॥ এদেশের নাম শাল্বদেশ। রাজা ছিলেন দ্যুমৎসেন...

সাবিত্রী ॥ আমি জানি। শুনেছি—তিনি পিতার প্রিয়তম বন্ধু ছিলেন, প্রাসাদে তাঁর প্রদত্ত বহু উপহার আছে, তাও আমি দেখেছি—

মন্ত্রী ॥ ও উপহারের যে ইতিহাস আছে, তা জানো মা ?

সাবিত্রী ॥ তাও জানি। মহারাজ দ্যুমৎসেনের পুত্র হয়! বাবাকে তিনি ঐ উপহার প্রেরণ করে সেই শুভ-সন্দেশ জ্ঞাপন করেন।

মন্ত্রী ॥ জানো দেখছি। কিন্তু...আচ্ছা...বল দেখি—দ্যুমৎসেনের পুত্রের নাম কি ?

সাবিত্রী ॥ সত্যবান! তাও শুনেছি! ভারী মিষ্টি নাম না ? সত্যবান!

মন্ত্রী ॥ ও তো গেল একটি নাম। আর একটি ?

সাবিত্রী ॥ আর একটি নামও আছে নাকি ?

মন্ত্রী ॥ আছে।

সাবিত্রী ॥ কিন্তু সত্যবান,...এর চেয়ে মিষ্টি নাম...হতেই পারে না। আর একটি নাম যে জানিনা তাতে আমার ক্ষোভ নেই দেব!

মন্ত্রী ॥ কিন্তু সে নামটি তোমার পিতার দৌলতে!

সাবিত্রী ॥ কেন ?

মন্ত্রী। সত্যবান যখন শিশু...তখন তোমার পিতা তাকে উপহার পাঠালেন একটি সোণার ঘোড়া। অশ্বপতি কিনা!

সাবিত্রী ॥ অতটুকু ছেলে মাথায় মুকুট পরে হাতে চাবুক নিয়ে সোণার ঘোড়ায় চড়ে খেলত। কিন্তু ঘোড়া আর চলতো না। খুব জব্দ হয়েছিল সে, না ?

মন্ত্রী ॥ কিন্তু ঐ নকল থেকেই আসল শুরু হ'ল। ঘোড়ার জন্য শ্রীমান এমনি ক্ষেপে উঠলো যে ঘোড়া না পেয়ে রাতদিন রাগ করে মাটিতে ঘোড়ারই ছবি আঁকতো! মহারাজ খবর পেয়ে ওর আর এক নাম রাখলেন "চিত্রাশ্ব!"

সাবিত্রী ॥ কি দুর্দান্ত ছেলে! বড় হয়েও কি সে বদলায় নি ? চলুন দেব দেখে আসি—

মন্ত্রী ॥ তাঁরা ওখানে নেই। সত্যবান বড় হবার পূর্বেই দ্যুমৎসেন জ্ঞাতিশত্রুদের দ্বারা রাজ্যচ্যুত হলেন।

সাবিত্রী ॥ রাজ্যচ্যুত! কেন ?

মন্ত্রী ॥ জ্ঞাতিশত্রুদের ঈর্ষা। তাঁদের অমানুষিক নির্মমতায়, চরম বিশ্বাস-ঘাতকতায় তিনি শুধু সিংহাসন হারালেন না, চক্ষু দু'টিও হারালেন—

সাবিত্রী ॥ চক্ষু দু'টিও ?

মন্ত্রী ॥ চক্ষু দু'টিও! তখন তাঁর জীবন রক্ষা করাই দুষ্কর হয়ে দাঁড়ালো। কোনরকমে শিশুপুত্র আর পত্নীকে নিয়ে পুরোহিত কৌশিকের হাত ধরে বনে গিয়ে প্রাণরক্ষা করলেন।

সাবিত্রী ॥ না জানি অন্ধ রাজা কতই কষ্ট পেয়েছেন!...তাঁরা কোথায়? রাজপুত্র? রাজমুকুট তার মাথায় উঠল না!...তাঁরা কোথায়? তাঁরা কোথায়?

মন্ত্রী ॥ তারপর থেকেই তারা অজ্ঞাতবাস করছেন...কোন বনে কারও জানা নেই। এ রাজ্য এখন অরাজক। এ রাজ্যে...যাবে মা?

সাবিত্রী ॥ যেতাম...কিন্তু...না...কেন যাব? ওযে নরক! নরক!

মন্ত্রী ॥ তবে এখন কোথায় যাব মা? অঙ্গ বঙ্গ কলিঙ্গ, সৌরাষ্ট্র সিন্ধু কাশী—জ্ঞাত এবং অজ্ঞাত—আরো কত দেশ কত রাজ্য...সবইতো দেখা হল মা!

সাবিত্রী ॥ তবে চলুন ঘরে ফিরি।

মন্ত্রী ॥ না মা, ঘরে ফিরবার যো নেই--যতক্ষণ না তুমি মনের মত পতি লাভ করছ। এখন যদি ঘরে ফিরি তবে মহারাজ আমাদের মুখ দর্শন করবেন না। তিনি বড় আশা করে আমায় দিয়ে তোমায় পাঠিয়েছেন। আমাদের উদ্দেশ্য যতদিন সিদ্ধ না হয় ততদিন আমরা ঘরে ফিরব না। এর জন্য যদি পৃথিবীর এক প্রান্ত থেকে অন্য প্রান্তে যেতে হয়, তাও যাবো। আমি সে কথা ভাবছিনা—অমি শুধু ভাবছি এবার রথ চলবে কোনদিকে—কোন পথে!—

সাবিত্রী ॥ পথের ভাবনা ভাববেন—ভগবান। চলুন রথে উঠি। আর কিছু না হোক খুব দেশ দেখা হচ্ছে। [ একটু থামিয়া ] কিন্তু দুঃখ এই—দেশই দেখছি, মানুষ দেখছি না।

মন্ত্রী ॥ সে কি মা?

সাবিত্রী ॥ হ্যাঁ দেব। মানুষ কই? শ্রীরামের শৌর্য্য কই? লক্ষ্মণের বিক্রম কই? ভরতের ভক্তি কোথায়? শত্রুঘ্নের নিষ্ঠা?—নাই। সবাই আমায় দেখছে—বলছে আমি দেবী। আমি যে মানুষ—মানুষ আজ সে বিশ্বাস হারিয়েছে—মানুষ এত নীচে নেমে গেছে।

মন্ত্রী ॥ হতাশ হয়োনা মা। গৌরীর মত তোমার তপস্যাও সিদ্ধিলাভ করবে। তপস্যা এখনো বোধ হয় শেষ হয়নি—যেদিন হবে—সেদিন নগরে যাকে পাওনি—পথে যাকে পাওনি—পথে যাকে দেখলে না—সে হয়ত ঐ বনের আড়াল থেকে হাত বাড়াবে—

সাবিত্রী ॥ [ নেপথ্য লক্ষ্যে ] ও কি? আমার মীনকেতন পালাল—ঐ—ঐ—বনের দিকেই পালাল। কে আছ—ওকে ধর—ওকে ধর—

[ ছুটিয়া প্রস্থান। মন্ত্রী পশ্চাদনুসরণ করিল ]

———

## চতুর্থ দৃশ্য

### আশ্রম। একপার্শ্বে কুটির

আশ্রমবালিকাগণ ও শাশ্বতী

গান

শুক্লা জ্যোৎস্না তিথি ফুল পুষ্প বীথি,
গন্ধ বন গীত আকুল উপবন।
চিত্ত স্বপ্নাতুর, অঙ্গ চুর চুর,
মাগে হৃদিপুর সুন্দর পরশন ॥
চন্দন গন্ধিত মন্দ দখিণা বায়
নন্দন বাণী ফুলে ফুলে বয়ে যায়,
তনু মন জাগে রাঙা অনুরাগে
মনে লাগে আজি বাসর জাগরণ
আজি মাধবী বাসর জাগরণ ॥

[ গীতান্তে সকলের প্রস্থান। সত্যবান ও কৌশিকের প্রবেশ ]

কৌশিক ॥ কি স্থির করলে ?

সত্যবান ॥ প্রথমে যাব মদ্রপুরে ; রাজা অশ্বপতিকে একবার মুখোমুখি জিজ্ঞাসা করব তিনি আমার পিতাকে কোন অপরাধে অপমান করেন। আমার পিতা তাঁর কৃপাপ্রার্থী নন। যখন তিনি ঘরে বাহিরে জ্ঞাতি শত্রুদের দ্বারা আক্রান্ত হন তখন তিনি তাঁর সাহায্য ভিক্ষা করেন নাই, যখন রাজ্যচ্যুত হন, তখন তাঁর দ্বারে আশ্রয়-প্রার্থী হন নাই, ভিক্ষুক হয়ে তাঁর দ্বারে কোন দিন ভিক্ষা চাইতে যান নাই। তবে কোন অধিকারে তিনি তাঁকে অপমান করতে সাহসী হন···আমি তার সহজ সরল উত্তর চাই—

কৌশিক ॥ কিন্তু আমার মতে তার চেয়ে হবে যোগ্য প্রতিশোধ···যদি ঐ বাগদত্তা কন্যাকে তুমি বলপূর্বক গ্রহণ কর—

সত্যবান ॥ না—না—না—, যে আমার পিতাকে অপমান করে, আমি তাঁর কন্যাকে···গ্রহণ করতে পারিনা।

কৌশিক ॥ কিন্তু, বাগদত্তা কন্যা অপরকে পতিত্বে বরণ করলে তার ধর্মহানি হবে। ধর্মতঃ তুমিই তার স্বামী। তদুপরি তুমি ক্ষত্রিয়। সেই কন্যার ধর্মরক্ষা তোমার ক্ষত্রোচিত কর্তব্য···

সত্যবান ॥ ক্ষত্রিয়! আমার ক্ষত্রিয়ত্বের আজ শুধু স্মৃতিটুকুই আছে দেব। আমি যদি আজ ক্ষত্রিয়ের অভিমান রাখতে পারতাম, তবে···এখনো···আমার পিতৃশত্রু জীবিত ? স্বরাজ্য শত্রু করতলগত ? পিতামাতা বনবাসী ? দেব, আমি যে ক্ষত্রিয়

সে কথা…আজ থাক। আমি আজ শুধু পুত্র…পুত্র…অন্ধ পিতার একমাত্র পুত্র। বৃদ্ধ অসহায় পিতা এবং অভাগিনী মাতার আমিই আজ একমাত্র অবলম্বন…তাঁদের রক্ষণা-বেক্ষণই আজ আমার প্রথম এবং প্রধান কর্তব্য…কিন্তু…তাঁদের অভাবে…আমি ক্ষত্রিয়! ক্ষত্রিয়! শুধুই ক্ষত্রিয়! তখন চাই একখানি অসি…আর একটি অশ্ব… সৈন্য চাইনা, সামন্ত চাইনা, বন্ধু চাইনা—

কৌশিক ॥ বন্ধু চাও না?

সত্যবান ॥ শত্রু অত শত্রু নয়, বন্ধু যখন শত্রু হয়। বন্ধু চাই না, চাই ঈশ্বরের আশীর্বাদ, চাই পিতৃপুরুষের আশীর্বাদ…চাই একখানি অসি…চাই একটি অশ্ব—, কিন্তু সে আজ নয়। আজ…আজ যে আমি কি চাই, জানিনা, কিন্তু…তবু আমি যাব…ঐ মদ্রপুরে…অশ্বপতি সকাশে। আজ আমার এই যাত্রার পরিণাম কি জানি না…হয়ত মৃত্যু…হয়ত তার…কিম্বা…আমার!

কৌশিক ॥ তুমি বুদ্ধিমান—তুমি বিচক্ষণ। তবু আমার ভয় হচ্ছে। যদি ঐ বাগদত্তা কন্যাকে বলপূর্বক গ্রহণ করবার জন্যে আজ যাত্রা করতে, তবে হয়ত—

সত্যবান ॥ কি যে করব…আমি কিছুই স্থির করে উঠতে পারিনি…আজ যে কি হবে, একমাত্র ভগবানই জানেন!

কৌশিক ॥ নিয়তি! নিয়তি! সবই নিয়তি! নিয়তির খেলা দেখতেই এসেছি, নিয়তির খেলাই দেখে যাব…মানুষের সংকল্প, মানুষের প্রতিজ্ঞা…কিছু নয়…কিছু নয়—[ প্রস্থান ]

[ অন্যদিক হইতে শাশ্বতী সত্যবানের কাছে আসিয়া দাঁড়াইল ]

শাশ্বতী ॥ যাচ্ছ না কি?

সত্যবান ॥ হ্যাঁ—

শাশ্বতী ॥ বৌ আনবে?

সত্যবান ॥ সাবধান শাশ্বতী, সব সময়—

শাশ্বতী ॥ গম্ভীর হয়ে থাকব তুমি বল—

সত্যবান ॥ আমি বিদেশে যাচ্ছি।

শাশ্বতী ॥ সত্যের অপলাপ হল! তুমি দাঁড়িয়ে থেকে কি করে বল, যাচ্ছি?…

সত্যবান ॥ যাব। তুমি ভাই, আমার বাবা আর মাকে দেখবে তো?

শাশ্বতী ॥ যতদিন চোখে দেখতে পাব…দেখব। কিন্তু যদি কাণা হই,—কি করে বলব…দেখব?

সত্যবান ॥ তোমার সঙ্গে আমি পারব না। আমি হার মানছি।…ওদের দেখো—

শাশ্বতী ॥ এখন বুঝি দেখিনা?

সত্যবান ॥ তখন আরো বেশী দেখো। বাবা যখন ঘরের বের হবেন, তুমি ওঁর হাত দু'খানি ধরো…তুমি হয়ো ওঁর চোখ।

শাশ্বতী ॥ [ দূরে সরিয়া গিয়া ] এতটুকু তো তাঁর মাথাটা…তাতে কি করে [ আপাদ মস্তক দেখাইয়া ] সাড়ে তিন হাত চোখ…আচ্ছা, আচ্ছা, তোমার আমি সব কথা শুনব, সত্যি বলছি, তুমি যদি আমায় কথা দাও—

সত্যবান ॥ কি ?

শাশ্বতী ॥ আমার একটা সাথী এনে দেবে—

সত্যবান ॥ সাথী ?

শাশ্বতী ॥ আমার হবে সাথী, তোমার হবে বৌ ! ভারী মজা হবে, দেখো—

সত্যবান ॥ আচ্ছা, সে দেখা যাবে। একঘর বোঝাই কাঠ কেটে রেখে গেলাম। বিক্রয় করে ওঁদের খাওয়াবে।—পারবে না ?

শাশ্বতী ॥ আমিই পারি, তুমিই বরং পার না। সেদিন তো…ঠকে গেলে। আমি হলে—

সত্যবান ॥ ঠকতে না। আমিও তাই ভাবছি তোমার ওপর ওঁদের ভার দিয়ে গেলে আমি ঠকবো না। আমি বিদেশে নিশ্চিন্তমনে আমার কাজ করতে পারব। হ্যাঁ, আর দেখ, আমার হরিণ দু'টি—

শাশ্বতী ॥ ঐটি মাপ করতে হবে দাদা—ও আমি পারবোনা—

সত্যবান ॥ কেন শাশ্বতী ?

শাশ্বতী ॥ ওদের ঐ শিং…বাবারে !

সত্যবান ॥ ওদের আমি বলে যাব—

শাশ্বতী ॥ তবু ওদের এতটুকু বিশ্বাস নেই। ওরা তেমন মানুষ হলে জানোয়ার না হয়ে পরমেশ্বর হ'তো। তবে, হ্যাঁ, পারি, যদি ওদের ঐ শিংগুলি— [ কাটিবার ইঙ্গিত ]

সত্যবান ॥ না—না,—ওদের আমি…খুব ভালো করে—বলে যাব—

শাশ্বতী ॥ কিছু বললেই ওরা একটি জিনিসই বোঝে…খুব ভালো করে শিং নেড়ে তেড়ে আসা। আচ্ছা বেশ, দেখব। আমারও আছে। আচ্ছা, সে হবে—

সত্যবান ॥ ওদের চোখে বুঝি খোঁচা দেবে ?

শাশ্বতী ॥ তোমরা বল খোঁচা। কিন্তু…আমি তাকে বলি চুমো। তুমি ভেবো না দাদা—

সত্যবান ॥ ভাবনার কথাই হ'ল শাশ্বতী। তোমায় যে আমি ভালো করেই চিনি—

শাশ্বতী ॥ না—না, কিছু ভেবো না। আর কিছু বলবার আছে ?

সত্যবান ॥ আর কিছু ? না…আর কিছু নেই। আমার জন্য যদি কেউ কখনো উতলা হয়, তুমি তাকে প্রবোধ দিয়ো।

শাশ্বতী ॥ হ্যাঁ, দেবো।

সত্যবান ॥ তবে আমি আসি—

শাশ্বতী ।। দাঁড়াও। সবার ভারই তো আমায় দিয়ে গেলে। কিন্তু একজন যে বাকী রইল ? তার ভার কাকে দিয়ে যাচ্ছ ?—

সত্যবান ।। কে ?

শাশ্বতী ।। আমি !—আমার কথাটি একটিবারও বুঝি মনে পড়ল না দাদা ? যদি আমি হরিণ হতাম…তবে হয়তো…

সত্যবান ।। তোমার ভার নেবার মতো লোক এ আশ্রমে নেই। বিদেশে যাচ্ছি…সেখানে খুঁজব !…আপাততঃ তোমার ভার তোমার ওপরই দিয়ে গেলাম। নদীটি সাঁতরে পার হয়ো না…কুমীর এসেছে। ও বনটায় একা যেও না…তিনটে বাঘ ওৎপেতে থাকে, দেখেছি !…

শাশ্বতী ।। যাক…খবরগুলো পাওয়া গেল। আমার নতুন তীরগুলোর ধার পরখ করা হয়নি…ভালো কথা মনে করিয়ে দিয়েছ দাদা—

সত্যবান ।। ওরে, না—না—

শাশ্বতী ।। ভালো কথা মনে করিয়ে দিয়েছ দাদা—[ ইহার মধ্যে সাবিত্রীর সেই রাজহংস কোথা হইতে ছুটিয়া আসিয়া ঘরের বাহিরে, দুই দেওয়ালের সংযোগস্থলে বসিয়াছে। তাহা দেখিয়াই…] চুপ !…দেখেছ দাদা ? [ তৎপ্রতি সত্যবানের দৃষ্টি আকর্ষণ করিল ]

সত্যবান ।। এ কি ! কার এ রাজহংস ? কোথা থেকে এখানে এল ?

শাশ্বতী ।। আমায় ঐটি ধরে দাও • —

সত্যবান ।। চুপ। [ ধনুকে তীর যোজনা করিলেন ]

শাশ্বতী ।। না—না, মেরো না, ধরো—

সত্যবান ।। আমার হরিণের চোখে খোঁচা দেবে ?

শাশ্বতী ।। না—কখনও না !—

সত্যবান তার শিং কাটবে ?

শাশ্বতী ।। বরং আমার নাক কেটে ফেলব…[ অনুনাসিকস্বরে ] তবু ওর শিং…না—

সত্যবান হাসিয়া ] আচ্ছা—তবে আমি—

[ ধনুর্বান রাখিয়া দেওয়াল ধরিয়া…পা টিপিয়া টিপিয়া…রাজহংস ধরিতে অগ্রসর হইলেন। শাশ্বতী সেই স্থানেই দাঁড়াইয়া রুদ্ধনিশ্বাসে তাহা দেখিতে লাগিল। সাবিত্রী এবং তাহার একসখীও রাজহংসটির পেছনে পেছনে ছুটিয়া আসিয়াছেন। সাবিত্রী অন্য দেওয়ালটির ধারে আসিয়া দাঁড়াইলেন এবং রাজহংসটি দেখিয়াই পুলকিত বিস্ময়ে তাহা তাহার সঙ্গী সখীকে দেখাইলেন। সখীকে অপেক্ষা করিতে বলিয়া সাবিত্রীও

দেওয়াল ধরিয়া…পা টিপিয়া টিপিয়া রাজহংস লক্ষ্যে অগ্রসর হইতে লাগিলেন। সাবিত্রী এবং সত্যবান কেহই কাহাকে দেখিতেছেন না। উভয়ে রাজহংস সমীপে উপনীত হইয়া…এবং ঠিক একই মুহূর্তে…দুইজনেই রাজহংস ধরিবার জন্য হাত ফেলিলেন। বিধাতার বিধানে…রাজহংস সরিয়া গেল এবং তাহাকে না ধরিয়া একে অন্যের হাত ধরিয়া ফেলিলেন। উভয়েই চমকিয়া উঠিয়া পরস্পরের মুখের পানে চাহিলেন।]

সাবিত্রী ॥ [ অপলক নেত্রে ] কে—কে তুমি ?

সত্যবান ॥ সত্যবান।…তুমি ?

সাবিত্রী ॥ সাবিত্রী।

[ উভয়ের শুভদৃষ্টি ]

শাশ্বতী ॥ [ রাজহংসটিকে ধরিয়া, তাহাকে লইয়া বসিয়া, তাহার মুখটি মুখের কাছে আনিয়া ] কে তুমি ? "রাজহংস !" আমি ? "শাশ্বতী" !

———

# দ্বিতীয় অঙ্ক

## প্রথম দৃশ্য

## রাজপ্রাসাদ

অশ্বপতি ॥ পুরবাসীরা শোভাযাত্রা করে সাবিত্রীকে অভ্যর্থনা করে নিয়ে আসছে। ঐ শোন লক্ষ কণ্ঠে সাবিত্রীর জয়ধ্বনি—আজ কি আনন্দ! কিন্তু এ আনন্দের দিনে তোমার চোখে জল কেন রানী ?

মালবী ॥ আমি শুধু ভাবছি রাজা, এত বড় অধর্ম—

অশ্বপতি ॥ চুপ রানী চুপ। ভুলে যাও যে দ্যুমৎসেন বলে কখনো কোন রাজা ছিল, ভুলে যাও যে ঐ নামে কোন কালে আমার কোন বন্ধু ছিল, আর ভুলে যাও যে কন্যার বিবাহ সম্বন্ধে আমি কখনো কারও কাছে কোন প্রতিশ্রুতি দিয়েছিলাম। আজ আনন্দের দিন, আনন্দ কর...উৎসব কর—

মালবী ॥ কিন্তু মহারাজ—

অশ্বপতি ॥ না না—আর ও আলোচনা নয়—আমার সাবিত্রী আজ স্বয়ম্বরা হয়ে ফিরে আসছে—আমি শুধু ভাবছি কোন রাজপুত্র তার অন্তর জয় করল—অথবা নিশ্চয়ই কোন রাজপুত্র নয়—সে কোন দেবতা—দেবতা !

[ মালবী নিরুত্তর ]

অশ্বপতি ॥ রানী নীরব কেন ? কথা কও কথা কও—আমার সাবিত্রী আসছে—আমি তাকে বুকে নেব—বুকে নিয়ে চুপি চুপি জিজ্ঞাসা করব—কাকে মা—কাকে তুই বরণ করে এলি—কানে কানে সে আমায় বলবে। আমি জানব কন্যা দিয়ে কাকে আমি পুত্ররূপে পেলাম—কে সেই রাজপুত্র—অথবা কে সেই দেবতা—

[ নেপথ্যে সাবিত্রীর জয়ধ্বনি ]

মালবী ॥ ঐ সাবিত্রী আসছে—ঐ তার রথের ধ্বজা আমার চোখে পড়ছে—ভগবান—ভগবান—

অশ্বপতি ॥ কই, আমি তো রথচূড়া দেখতে পাচ্ছিনা—আমার দৃষ্টিশক্তি ক্ষীণ হয়ে গেছে—তারপর, দীর্ঘ অদর্শনের পর আজ এই মিলনের প্রারম্ভে—একি চোখে জল আসছে কেন! জীবনের এই পরম-দিনে চরম-আনন্দে চোখ জলে ভরে যায় কেন! আমি যে এখন কিছুই দেখতে পাচ্ছিনা মালবী—কোথায় আমার সাবিত্রী ? কত দূরে—কত দূরে—সাবিত্রী—সাবিত্রী—

মালবী ॥ ঐ তার রথ রাজপ্রাসাদে প্রবেশ করছে—ঐ—ঐ আমি তাকে দেখছি—ঐ আমার সাবিত্রী—ঐ আমার মা—আজ কত দিনের পর—কত দিনের পর—কিন্তু আমি ওর চোখের দিকে চাইতে পারছিনা—মুখের দিকে চাইতে পারছিনা—

অশ্বপতি ॥ মা—মা—আমার চোখ জলে ভরে উঠছে। আমি ঝাপ্সা দেখছি।

রানী! রানী! তুমি কি সত্যি-সত্যিই তাকে দেখছ যার মুখখানি আনন্দে ভরা? না? বল রানী বল, যার চোখে মুখে আজ এক অলৌকিক দিপ্তী—না? আমি দেখতে পাচ্ছিনা—আমি দেখতে পাচ্ছিনা—

মালবী ॥ ঐ—ঐ আমার মা মন্দিরে ঠাকুর প্রণাম করছে। কে—কেও… মন্দিরের ভেতর থেকে বীণা হস্তে ও কে বেরিয়ে এলেন? দেবর্ষি নারদ!

অশ্বপতি ॥ বেশ বেশ! এই শুভদিনে তবে তিনিও শুভ পদার্পণ করেছেন! আজ আমার কি আনন্দ! আজ আমার কি সৌভাগ্য—আজ আমার কন্যা রাজ-রাজেশ্বরী অথবা দেবীরও দেবী কোন মহাদেবী! রানী! রানী! এগিয়ে চল, এগিয়ে চল—আর বিলম্ব আমি সইতে পারছিনা—

সাবিত্রী ॥ [ নেপথ্যে ] বাবা!

অশ্বপতি ॥ ঐ—ঐ তার কণ্ঠস্বর—মা—মা।

সাবিত্রী ॥ [ নেপথ্যে ] মা—মা।

মালবী ॥ মা—

[ সাবিত্রী, সহচরীগণ ও মন্ত্রী প্রভৃতির প্রবেশ ]

অশ্বপতি ॥ কাকে? কে, সে?—বল মা বল?

সাবিত্রী ॥ তোমার কুশল বাবা? তুমি বড় শুকিয়ে গেছ—কেন বাবা কেন?

অশ্বপতি ॥ শুধু তোমার চিন্তায় মা—তোমার চিন্তায়—বল মা—কাকে—কাকে তুমি পতি-রূপে মনোনয়ন করে নিজে সুখী হয়েছ। আমাদের মুখ উজ্জ্বল করেছ—বল মা বল—কে সেই রাজরাজেশ্বর—অথবা কে সেই দেবাদিদেব মহাদেব?

সাবিত্রী ॥ বাবা, তিনি কোন রাজরাজেশ্বর নন—রাজপুত্রও নন।

অশ্বপতি ॥ আমি জানি—আমি জানি—আমার মন বলছে—আমার দেবী কন্যা দেব-বধূ হয়েছে! কে সেই দেবতা মা—কে সেই দেবতা?

সাবিত্রী ॥ তিনি দেবতাও নন পিতা—

অশ্বপতি ॥ …তবে? তবে? বল মা বল—উৎকণ্ঠায় আমার নিশ্বাস বন্ধ হয়ে আসছে—

সাবিত্রী ॥ তিনি এই মাটিরই মানুষ।

অশ্বপতি ॥ রাজা নয়—দেবতা নয়—মাটির মানুষ! কোথায়—কোন দেশে?

সাবিত্রী ॥ কাম্যক বনে।

অশ্বপতি ॥ কাম্যক বনে! তবে কি—তবে কি—এর পরে এই শুনব—যে আমি যাকে দু'হাতে ঠেলে দূরে সরিয়ে রাখতে চেয়েছিলাম—সেই রাজ্যচ্যুত ভিক্ষুক-পুত্র—সেই সত্যবানই—

সাবিত্রী ॥ আমার স্বামী। বাবা, মা—আমায় আশীর্বাদ কর।

[ নারদের প্রবেশ ]

নারদ ॥ আশীর্বাদে অন্তরায় আছে মা।

অশ্বপতি ॥ দেবর্ষি—রক্ষা করুন—রক্ষা করুন।

নারদ ॥ স্থির হন মহারাজ—হ্যাঁ মা—তুমি এ সঙ্কল্প পরিত্যাগ কর।

মালবী ॥ কেন দেবর্ষি—সত্যবান কি সাবিত্রীর উপযুক্ত পাত্র নয়?

নারদ ॥ সত্যবান সর্বগুণে গুণান্বিত—কিন্তু—

মালবী ॥ কিন্তু—

নারদ ॥ সে যে স্বল্পায়ু।

সকলে ॥ স্বল্পায়ু?

নারদ ॥ স্বল্পায়ু। বিবাহের পর মাত্র এক বৎসর তার পরমায়ু।

অশ্বপতি ॥ দেবর্ষি! দেবর্ষি! বলুন এ সত্য নয়—বলুন আজকের কোন কথাই সত্য নয়—বলুন—সাবিত্রীর কথা মিথ্যা—দেবর্ষি যে দেবর্ষি—বলুন বলুন—আপনার কথাও মিথ্যা।

নারদ ॥ মিথ্যা নয়। সাবিত্রী অন্যপতি নির্বাচন করুক।

সাবিত্রী ॥ এক পতি বর্তমানে—অন্য পতি নির্বাচন করতে বলছ—তুমি দেবর্ষি!

নারদ ॥ সে যে স্বল্পায়ু মা!

সাবিত্রী ॥ স্বল্পায়ু? সে তো ব্যাধিরই এক রূপান্তর। ব্যাধিগ্রস্ত যে প্রিয়জন তাকে কি কেউ বর্জন করে? বরং প্রীতি তখন আরও প্রখর হয়, স্নেহ তখন আরও গভীর হয়, কর্তব্য তখন আরও প্রেমময় হয়……প্রীতিময় হয়। স্বল্পায়ুর ভয় করিনা। ভয় করি পাপ…ব্যভিচারিণীর পাপ—দ্বিচারিণীর পাপ।

অশ্বপতি ॥ সে যে ভিক্ষুকের পুত্র ভিক্ষুক!

সাবিত্রী ॥ আমিও ভিক্ষুণী বাবা।

অশ্বপতি ॥ না, না, তা হয় না—তা হতে পারেনা। ওরে সাবিত্রী, আমি যে তা কল্পনাও করতে পারিনা। শুধু তো পিতার মর্মবেদনা এর সঙ্গে জড়িত নয়, এতে যে আমার রাজ-মহিমা কলঙ্কিত হবে—আমার উচ্চশির ধূলায় লুণ্ঠিত হবে। আমার আজ্ঞা—তুমি অন্য পতি নির্বাচন কর।

সাবিত্রী ॥ মা—

মালবী ॥ আমি! ওরে, আমি যে নারী, ঘৃণায় লজ্জায় আমার কণ্ঠরোধ হয়ে আসছে। আমি পালাই—আমি পালাই—

সাবিত্রী ॥ কিন্তু তার পূর্বে তুমি আমার কর্তব্য পথ নির্দেশ করে দিয়ে যাও মা—

মালবী ॥ তোমার মা, শুধু একটি পথ—সেই পথ—যে পথে তোমার পতি জীবনযাত্রা করেছেন; হোক না কেন সে পথ গহন বনের বুকে—হোক না কেন সে পথ মরুভূমির মাঝে—, সেই তোমার একমাত্র পথ।

সাবিত্রী ॥ বাবা—তবে অনুমতি দাও—

অশ্বপতি ॥ অসম্ভব মা, অসম্ভব। তুমি অন্য পতি নির্বাচন কর—

নারদ ॥ হ্যাঁ মা! অকাল বৈধব্য কেউ স্বেচ্ছায় বরণ করেনা। তুমি অন্য পতি নির্বাচন কর—

[ সাবিত্রী মস্তক অবনত করিয়া রহিলেন ]

মালবী ॥ আজ দেখছি নারীর কর্তব্য—নারীর ধর্ম—পুরুষের চোখে তুচ্ছ এক বিলাস বস্তু। পুরুষের চোখে এ যেন এক খেলবার খেলনা—মনঃপূত না হলেই পরিবর্তন চলে।

অশ্বপতি ॥ সাবধান রানী, ইচ্ছা করে কন্যার সর্বনাশ সাধন করো না।

মালবী ॥ হোক সর্বনাশ! দারিদ্র্য-দুঃখ—সেও ভাল, অকাল বৈধব্য—তাও ভালো, তথাপি, আমি নারী—আমি মাতা—আমি ঐ কন্যাকে, ঐ নারীকে এ শিক্ষা কখনো দিতে পারব না—একবার যাকে দেহ মন নিবেদন করেছ—তাকে বর্জন করে অন্য পতি নির্বাচন কর।

অশ্বপতি ॥ রানী অবুঝ হয়ো না—

মালবী ॥ পুরুষ একাধিক বিবাহ করতে জানে, কিন্তু নারীর বিবাহ একবারই হয়ে থাকে। নারীর সতীত্ব আছে—পুরুষের 'সতীত্ব' হাসির বিষয়! নারীর সতীধর্ম পুরুষের ধারণারও অতীত—হোক না কেন সে পুরুষ পিতা—হোক না কেন ঋষি—হোক না কেন দেবতা! তা না হলে এ কি করে সম্ভব হয়—তোমার পিতা তোমাকে দ্বিচারিণী হতে বলছেন—আর দেবর্ষি তোমাকে ব্যভিচার শিক্ষা দিচ্ছেন!

অশ্বপতি ॥ সুদীর্ঘ কঠোর তপস্যার ফলে দেবীর বরে যেদিন পুত্রাদপি গরীয়সী কন্যা লাভ করেছি—সেই দিন থেকে জীবনে শুধু একটি কামনা…একটি প্রার্থনা পোষণ করেছি—সে শুধু কন্যার সুখ—কন্যার শান্তি—কন্যার কল্যাণ। আমার সেই আশাতরু সমূলে উৎপাটিত হবে! আমার চোখের মণি—আমার বুকের মাণিক—আমার অষ্টাদশ বর্ষব্যাপী সাধনায় সিদ্ধি এক ভিক্ষুকের ভিক্ষাপাত্রে বিসর্জন দেব! বৎসরান্তে মা আমার অকাল বৈধব্য ভোগ করবে—এ আমি কেমন করে সইব—এ আমি কেমন করে সইব!

সাবিত্রী ॥ বাবা—

অশ্বপতি ॥ অন্তর্যামি জানেন—মা আমার ইন্দ্রের ইন্দ্রাণী হলেও আমার মনঃপুত হোতনা—অন্তর্যামি জানেন শুধু এই উচ্চাশার মোহে—ক্ষত্রিয় হয়েও আমি নীচ কৌশলে সত্যভঙ্গ করতে দ্বিধা করিনি—তবু—তবু—নিয়তি—নিয়তি!

সাবিত্রী ॥ বাবা! বাবা!

অশ্বপতি ॥ আয় মা শীঘ্র আমার বুকে আয়। রাজ্যচ্যুত বনবাসী ভিক্ষুকপুত্রের বেশ ধরে নিয়তি তোকে গ্রাস করতে আসছে—আমি তার সঙ্গে যুদ্ধ করব—আনো আমার তরবারি—দাও আমার বল্লম…শুধু একবার তুই বল মা—তুই যাবিনা—তুই যাবিনা—

সাবিত্রী ॥ আমি যাব।

অশ্বপতি ॥ ওর রাজ্য নেই—ওর ঐশ্বর্য্য নেই—ওর প্রাসাদ নেই—

সাবিত্রী ॥ তবু আমি যাব।

অশ্বপতি ॥ বনে ওর বাস!

সাবিত্রী ॥ সে আমার স্বর্গবাস।

অশ্বপতি ॥ তবে যা [ দূরে ঠেলিয়া দিলেন ] দূর হ—[ সাবিত্রী মালবীর বুকে পড়িলেন ] দূর হ—দূর হ—[ প্রস্থান ]

সাবিত্রী ॥ দেবর্ষি আপনি আমায় আশীর্বাদ করুন।

নারদ ॥ নতুন আর কি বলব মা!

সাবিত্রী ॥ মা, বাবা বিদায় দিয়েছেন। এইবার তুমি বিদায় দাও মা—

মালবী ॥ এস মা—

সাবিত্রী ॥ [ অলঙ্কার খুলিতে খুলিতে ] আমার ভিক্ষুণীর বেশ দাও মা—আর দাও আমার কপালে, তোমার কপালের ঐ অক্ষয় সিন্দুর।

মালবী ॥ [ সাবিত্রীর কপালে সিন্দুর পরাইয়া দিলেন—তাহাকে স্নেহচুম্বন করিয়া কহিলেন ] এই সিন্দুর তোমার কপালে অক্ষয় হোক মা!

সাবিত্রী নারদ ও মালবীকে প্রণাম করিলেন—পিতার উদ্দেশ্যে সিংহ পিঠিকায় প্রণাম করিলেন। সহচরীগণের নিকট বিদায় নিলেন। অবশেষে মন্ত্রীর দিকে অগ্রসর হইলেন এবং মন্ত্রীসহ প্রস্থান করিলেন। উদ্‌ভ্রান্তভাবে অশ্বপতির প্রবেশ।

অশ্বপতি ॥ সাবিত্রী! সাবিত্রী!

মালবী ॥ পিছু ডেক না—পিছু ডেক না—

———

## দ্বিতীয় দৃশ্য

### নগর তোরণ

[ পুরবাসী-পুরবাসিনীগণ কর্তৃক সাবিত্রীর যাত্রাপথে মাঙ্গলিক গান ]

[ গান ]

এস এস তব যাত্রা পথে, শুভ বিজয় রথে—
ডাকে দূর সাথী।
মোরা তোমার লাগি, হেথা রহিব জাগি—
তব সাজায়ে বাসর, জ্বালি আশার বাতি ॥
হের গো বিকর্ণ শত শুভ চিহ্ন
পথ পাশে নগর ঘাটে,
সবৎসা ধেনু গোক্ষুর রেণু
উড়ায়ে চলে দূর মাঠে;—
দক্ষিণ আবর্ত বহ্নি, পূর্ণ ঘট কাঁখে তন্বী।
দোলে পুষ্পমাল্য ঝলে শুক্লা রাতি ॥

## তৃতীয় দৃশ্য

[ আশ্রম বালিকাগণ এবং শাশ্বতী। শাশ্বতীর ক্রোড়ে সেই রাজহংস ]

[আশ্রম বালিকাগণের গীত]

ফুলে ফুলে বন ফুলেলা।
ফুলের দোলা ফুলের মেলা
ফুল তরঙ্গে ফুলের ভেলা ॥
ফুলের ভাষা ভ্রমর গুঞ্জে
দোলন চাঁপার ঝুলন-কুঞ্জে,
মুহুমুহু কুহরে কুহু
সহিতে না পারি ফুল ঝামেলা ॥

[ আশ্রম বালিকাগণের প্রস্থান। শাশ্বতীও প্রস্থান করিতেছিল এমন সময় সত্যবানের প্রবেশ ]

সত্যবান ॥ শাশ্বতী—

শাশ্বতী ॥ দাদা—

সত্যবান ॥ এদিকে এস।

[ শাশ্বতী কাছে আসিয়া দাঁড়াইল ]

তোমায় আমি বার বার বলেছি এ রাজহাঁস ছেড়ে দিতে। দাওনি কেন?

শাশ্বতী ॥ আমি পারব না। ওর চোখ দু'টি দেখেছ? ওর ঠোঁট দু'টি? আর এই পালক?

সত্যবান ॥ আমি দেখতে চাইনা—আমি দেখব না। ওকে ছেড়ে দাও—উড়িয়ে দাও—তাড়িয়ে দাও।

শাশ্বতী ॥ ছেড়ে দিলেও ও আর যায় না। উড়িয়ে দিলেও ওড়ে না। তাড়িয়ে দিলে ফিরে আসে। ওর এখানে মন বসেছে! ও এখানে বাসা বাঁধবে!

সত্যবান ॥ ও মায়াবী। ও যাদুকর। ইন্দ্রজালে ও আমাকে বাঁধতে এসেছে। ওকে আমি—[ রাজহাঁসটি কাড়িয়া লইতে গেলেন ]

শাশ্বতী ॥ না—না—না—

সত্যবান ॥ [ কাড়িয়া লইয়া ] হাঃ হাঃ হাঃ—এইবার ঐ চোখ—চোখে কি দুর্নিবার আকর্ষণ! ঐ মুখ—মুখে কি অনন্ত প্রলোভন! ঐ চোখ আমায় পাগল করেছে—আমি আজ অপমান ভুলেছি—তোকে আমি—তোকে আমি—[ ঊর্দ্ধে তুলিয়া সজোরে ভূমিতে নিক্ষেপ করতে গিয়া বুকে জড়াইয়া ধরিয়া তাহার মুখখানির কাছে স্বীয় মুখ লইয়া সাদরে ] ভালোবেসেছি—ভালোবেসেছি। [ চুপি চুপি ]

আমায় তুই বল—আমায় তুই বল। সে কি করে তোকে ছেড়ে আছে? সে কি তোকে নিতে আর আসবে না—আর আসবে না?

শাশ্বতী ॥ [ খিল খিল করিয়া হাসিয়া উঠিল ] হাঃ হাঃ হাঃ—

[ সত্যবান চমকিত হইলেন—শাশ্বতীর দিকে চাহিলেন—এই অবসরে শাশ্বতী সত্যবানের শ্লথ হাত দু'খানি হইতে হাঁসটি লইল। ]

শাশ্বতী ॥ ঐ দেখ—কে এসেছে—

[ ভিক্ষুণীর বেশে সাবিত্রীর প্রবেশ ]

সত্যবান ॥ একি! কে?

সাবিত্রী ॥ আমি [ ঐখান হইতেই সাবিত্রী সত্যবানের উদ্দেশ্যে গল-লগ্নী-কৃতবাসে প্রণাম করিলেন। ]

সত্যবান ॥ সাবিত্রী!

সাবিত্রী ॥ দাসী।

সত্যবান ॥ এ তোমার কি খেলা রাজকন্যা? দীনতম দরিদ্রের সঙ্গে তোমার এ কি নির্মম পরিহাস?

সাবিত্রী ॥ তুমি আমার স্বামী—আমি তোমার দাসী।

[ শাশ্বতীর প্রস্থান ]

সত্যবান ॥ না—না—তা অসম্ভব—অসম্ভব।

সাবিত্রী ॥ তুমি আমার পাণিগ্রহণ করেছ—সাক্ষী তার এই রাজহংস—সাক্ষী তার বনদেবতা, সাক্ষী তার তুমি স্বয়ং। ·ল পাণিগ্রহণ করোনি?

সত্যবান ॥ দৈব—দৈব! সত্য নয়—সত্য নয়—আমার জীবনে একমাত্র সত্য এই—আমি ভিক্ষুক—আমি ভিক্ষুক!

সাবিত্রী ॥ আমিও আজ ভিক্ষুণী। কোথায় আমার সেই স্বর্ণ অলঙ্কার?—কোথায় আমার রাজ-পরিচ্ছদ? কোথায়?

সত্যবান ॥ কোথায়?

সাবিত্রী ॥ কোথায় যে ছুঁড়ে ফেলেছি মনেও নেই। আজ শুধু আমি জানি এই গহন বন, এই গহন বনে শান্ত স্নিগ্ধ এক তপোবন, সেই তপোবনের পূণ্যপূত প্রাঙ্গণে এক তরুণ তাপস—বুকখানি তার প্রেম ব্যাকুল, চোখ দু'টি তার অশ্রুসজল। আমি থাকতে পারলাম না—আমি থাকতে পারলাম না—আমি ছুটে এলাম—ছুটে এলাম তোমার কাছে। আমায় তোমার দুঃখের ভাগ দাও—তোমার দৈন্যের ভাগ দাও—তোমার ভিক্ষার ভাগ দাও—তোমার পুণ্যের ভাগ দাও—তোমার পাপের ভাগ দাও—তোমার জীবনের ভাগ দাও—তোমার মরণের ভাগ দাও।

সত্যবান ॥ দিতাম—আমি দিতাম—তোমায় আমি কি না দিতাম! তোমায় আমি কি না নিতাম! আমরা পরস্পরের মাঝে পরস্পর বিলীন হয়ে যেতাম—কিন্তু—কিন্তু তোমার আমার মাঝে এক প্রচণ্ড ব্যবধান···

সাবিত্রী ॥ সে কি?

সত্যবান ॥ আমাদেরও একদিন রাজ-সম্পদ ছিল সেদিন তোমার পিতা আমার পিতার পরম বন্ধু ছিলেন। কিন্তু আমাদের বর্তমান চরম দুর্দিনে তোমার পিতা আমার পিতাকে ভিক্ষুক বলে উপহাস করেছেন...

সাবিত্রী ॥ আমায় প্রত্যাখান করে কি, তুমি নিতে চাও তারই প্রতিশোধ ?

[ অশ্বপতির প্রবেশ ]

অশ্বপতি ॥ হ্যাঁ, প্রতিশোধ নাও—প্রতিশোধ নাও—সাবিত্রী তোমার শত্রুকন্যা—শত্রুকন্যাকে প্রত্যাখান করে পিতৃশত্রুর উপর যোগ্য প্রতিশোধ নাও।

[ কুটির মধ্য হইতে দ্যুমৎসেনের স্বর শোনা গেল ]

দ্যুমৎসেন ॥ হ্যাঁ বৎস, প্রতিশোধ নাও—প্রতিশোধ নাও—এই তার সুবর্ণ সুযোগ।

অশ্বপতি ॥ এ সুযোগ হেলায় পরিত্যাগ করো না। আমার কন্যা তোমার প্রেমমুগ্ধা। তুমি তাকে প্রত্যাখ্যান কর—প্রত্যাখ্যান কর।

দ্যুমৎসেন ॥ [ শৈব্যর হাত ধরিয়া বাহিরে আসিয়া ] তুমি ওকে গ্রহণ কর। ওরে বনবাসী ভিক্ষুক পুত্র সম্মুখে তোর রাজরাজেশ্বর। তারই সম্মুখে তারই কন্যা সকাতরে তোর পত্নীত্ব প্রার্থনা করছে। যদি প্রতিশোধ নিবি ঐ রাজকন্যাকে সাদরে গৃহিণীরূপে গ্রহণ কর—গ্রহণ কর...প্রতিশোধ নিতে চেয়েছিলি—প্রতিশোধ নে... প্রতিজ্ঞা রক্ষা কর—আর রক্ষা কর তার প্রতিজ্ঞা যে ঐশ্বর্যমোহে অন্ধ হয়ে—এই অন্ধ বন্ধুকে ভিক্ষুক বলে ঘৃণা করে এবং ভিক্ষুকপুত্রকে দূরে রেখে সত্যভঙ্গের প্রয়াস করে।

[ মালা লইয়া ছুটিয়া শাশ্বতী প্রবেশ করিল এবং সাবিত্রীর হাতে সেই মালা তুলিয়া দিল। সাবিত্রী সত্যবানকে মাল্য দিতে আসিলেন ]

অশ্বপতি ॥ না না

দ্যুমৎসেন ॥ হ্যাঁ—হ্যাঁ—

[ সাবিত্রী সত্যবানকে মালা দিলেন ]

অশ্বপতি ॥ ওঃ—

———

## তৃতীয় অঙ্ক

### প্রথম দৃশ্য

লতা-বিতান

শাশ্বতী বেদীতে বসিয়া গাহিতেছিলেন

গীত

নিসুতি রাতের শশী ॥
ঘুমায় সকলে নিশীথ নিঝুম,
হরিল কে তব নয়নেরি ঘুম,
কার অভিসারে জাগ গগন পারে
চাঁদ ভুলানো সে কোন রূপসী ॥
লুকায়ে হেরি আমি অভিসার তব
তারকারা হেরে লুকায়ে নীরব
কপট ঘুম ভেঙে হের হাসিছে সব
দূর অলকার বাতায়নে বসি ॥

[ লেখনি মস্যাধার ও পুঁথি লইয়া কৌশিকের প্রবেশ ]

কৌশিক ॥ শাশ্বতী! আমার ওপর ঘরে-বাইরে যদি এমন অত্যাচার চলে, কি করে আমি আমার লেখা শেষ করি?

শাশ্বতী ॥ সে গল্পটা শেষ হয়েছে বাবা?

কৌশিক ॥ কি করে শেষ করব মা? তুমি যেরূপ চীৎকার করছ তাতে…

শাশ্বতী ॥ গান গাইছিলাম বাবা।

কৌশিক ॥ কিন্তু এখন ঘুমোবারই কথা।

শাশ্বতী ॥ তোমার গল্প শেষ হলে শুনব আশা করে, জোর করে জেগে আছি বাবা।

কৌশিক ॥ গল্পের শেষটা বড় ভীষণ, তা শুনলে রাতে আর তোমার ঘুমই হবে না মা। তুমি বরং কাল সকাল বেলায় শুনো—এখন গিয়ে ঘুমোও।

শাশ্বতী ॥ তুমি?

কৌশিক ॥ আমি এই চাঁদের আলোতেই লিখব মনে করছি। যাও মা, তুমি গিয়ে ঘুমোও—আমার মাথা আর খেয়োনা মা।

শাশ্বতী ॥ [ যাইতে যাইতে ] কিন্তু তোমার রক্ত খাবে বাবা—

কৌশিক ॥ রক্ত খাবে? কে?

শাশ্বতী ॥ একপাল মশা। [ প্রস্থান ]

[ কৌশিক লিখিতে বসিলেন—তখনি মশার উপস্থিতি অনুভব করিলেন। দু একটা মশা তাড়াইয়া লিখিতে লাগিলেন—কিন্তু তখনি ত্রস্ত-ব্যাকুলা সাবিত্রীর প্রবেশ—সাবিত্রী এক দুঃস্বপ্ন দেখিয়া ভয় পাইয়া এখানে ছুটিয়া আসিয়াছেন। দুঃস্বপ্নের বিভীষিকা তাহার চোখে মুখে সুস্পষ্ট। ]

সাবিত্রী ॥ ঠাকুর—ঠাকুর—

কৌশিক ॥ [ বিরক্ত হইয়া ] আঃ কে ? তুমি ! [ উদ্বিগ্ন হইয়া ] এই গভীর রাত্রে এখানে এভাবে ? সত্যবান কোথায় ?

সাবিত্রী ॥ অকাতরে নিদ্রা যাচ্ছেন ; আমিও যাচ্ছিলাম, কিন্তু হঠাৎ এক দুঃস্বপ্ন দেখে জেগে উঠে বিষম ভয় পেয়েছি…তাই…ছুটে এসেছি আপনার কাছে, আপনি আমায় বলতে পারেন…ওঃ আমি যে সে দুঃস্বপ্ন বলতেও পারছিনা !

কৌশিক ॥ তবে সত্যবানকে বরং ডেকে তুলে সে স্বপ্ন-কাহিনী শোনাও। দেখছ না, আমি বড়ই ব্যস্ত।

সাবিত্রী ॥ না না সে স্বপ্ন-কথা তাঁকে বলতে পারবোনা, মাকেও না, তাঁদের কাউকে না…বলতে হবে আপনাকে…আপনি আমায় শুধু বলুন—

কৌশিক ॥ দাঁড়াও মা. তুমি মা, না হয় একটু বসো। আমিও একটা ভয়ানক জায়গায় এসে পড়েছি। আমি লিখছি এক গন্ধর্বের প্রেম-কাহিনী। তার প্রিয়-তমার হল মৃত্যু।…গন্ধর্ব ছিল এক শ্রেষ্ঠ বীণাবিদ্ । তার বীণার তানে স্থাবর-জঙ্গম মন্ত্রমুগ্ধ হত। সেই বীণা সে হাতে নিয়ে বাজাতে বাজাতে গিয়ে উপস্থিত—স্বর্গপুরে।

সাবিত্রী ॥ আমি পরে শুনব—আগে আমায় বলুন—

কৌশিক ॥ বলতো তারপর আমি কি লিখেছি ?

সাবিত্রী ॥ পরে শুনছি। আগে বলুন—

কৌশিক ॥ আঃ…বল—

সাবিত্রী ॥ আমি এক বিষম দুঃস্বপ্ন দেখে উঠে এলাম। আর্য্যপুত্র কাষ্ঠাহরণ করতে কুঠার নিয়ে গেছেন। গভীর বন। চারিদিকে নিদারুণ অন্ধকার। সেই অন্ধকারের মাঝখানে দাঁড়িয়ে আছে এক বৃদ্ধ বনস্পতি !

কৌশিক ॥ তারপর বোধহয় দেখলে……সত্যবান অমনি কুঠার নিয়ে সেই বনস্পতি লক্ষ্য করে ছুটল !

সাবিত্রী ॥ হ্যাঁ, ছুটল।…সে যতই অগ্রসর হতে লাগল, বনস্পতি রুদ্র হতে রুদ্রতর মূর্তি ধারণ করল। আমি দেখলাম…ভয়ে আমার প্রাণ কেঁপে উঠল। স্থির করলাম ছুটে গিয়ে ওঁকে ফিরিয়ে আনি…

কৌশিক ॥ ফিরিয়ে আনলে ?

সাবিত্রী ॥ না না না পারলাম না। ছুটতে গেলাম, পা চলল না…কে যেন আমার পা বেঁধে রাখল। চীৎকার করে ডাকতে গেলাম…দেখি…কণ্ঠে ভাষা নেই…কে যেন আমার গলা চেপে ধরল—

কৌশিক ॥ আ—হা—হা ! তারপরই বুঝি

সাবিত্রী ॥ আর্য্যপুত্র সেই বনস্পতিকে কুঠারঘাত করলো। আকাশ বাতাস কম্পিত করে তখনি উঠল এক হৃদয়ভেদী আর্তনাদ—

কৌশিক ॥ আর্তনাদ ? বনস্পতির আর্তনাদ ?

সাবিত্রী ॥ বনস্পতির নয়, আমার স্বামীর···আমার স্বামীর !

কৌশিক ॥ তারপর ? তারপর ?

সাবিত্রী ॥ আমার ঘুম ভেঙে গেল। চোখ মেলে চেয়ে দেখি···আর্যপুত্র বনে নয়, কুঠার হাতে নয়, বনস্পতির তলেও নয়, আমারই পাশে অকাতরে নিদ্রা যাচ্ছেন। কিন্তু···তবে আমি, ও কি স্বপ্ন দেখলাম ঠাকুর ?

কৌশিক ॥ ওকে বলে বনস্পতির অভিশাপ। বৃক্ষেরও জীবন আছে মা। তাদের মধ্যে কেউ কেউ মৃত্যু চায় না, চায় এই ধরণীর অনন্ত আলো···অনন্ত বাতাস ···চায় অনন্ত প্রাণ। তাকে যখন আঘাত করা যায়···সে তখন ক্ষিপ্ত হয়ে অভিশাপ দেয়···সঙ্গে সঙ্গে তার আততায়ী অমনি আর্তনাদে মৃত্যু বরণ করে !

সাবিত্রী ॥ মৃত্যু ! লক্ষ্য লক্ষ্য বনস্পতির মধ্যে কে কি করে চিনবে কে সেই অনন্ত-জীবন-প্রয়াসী বনস্পতি ?

কৌশিক ॥ তা কি আর চেনা যায় মা !

সাবিত্রী ॥ তবে কি হবে ! যাগযজ্ঞের জন্য আর্য্যপুত্রকে কাষ্ঠাহরণ করতে হয়। যদি অজ্ঞানতাবশতঃ কোন দিন তাঁর ভাগ্যে, আমার ভাগ্যে—এই দুঃস্বপ্ন সত্যসত্যই···

কৌশিক ॥ ফলবারই কথা মা। সুখ স্বপ্ন বরং ফলে না, কিন্তু দুঃস্বপ্ন··· সবই ভাগ্যলিপি মা ! সাবধান হয়েই বা লাভ কি ? তবে শোন মা আমার গল্প।···সেই যে গন্ধর্ব স্বর্গপুরে উপস্থিত হয়ে বীণা বাজাতে লাগল। তার বীণার মূর্ছনায় দেবতামণ্ডলও মন্ত্রমুগ্ধ হলেন, আর মন্ত্রমুগ্ধ হলেন স্বয়ং যমদেব। ···যমদেব গন্ধর্বকে বললেন বর গ্রহণ কর গন্ধর্ব ! গন্ধর্ব পত্নীর পুনর্জীবন প্রার্থনা করল।

সাবিত্রী ॥ প্রার্থনা পূর্ণ হল ? পূর্ণ হল !

কৌশিক ॥ হল। কিন্তু তার সঙ্গে তারা এক শর্ত দিলেন।

সাবিত্রী ॥ কি শর্ত ?

কৌশিক ॥ শর্ত রইল গন্ধর্ব স্বর্গপুরীতে তার পত্নীর পানে ফিরে তাকাতে পারবে না—গন্ধর্ব যাবে আগে আগে, পত্নী যাবে পিছে পিছে—যদি ফিরে তাকায়, তবে পুনর্জীবিতা পত্নী পুনরায় মৃত্যুবরণ করবে—

সাবিত্রী ॥ গন্ধর্ব কি ফিরে তাকালেন ?

কৌশিক ॥ "[ পুঁথিপাঠ ] দু'জন চলতে লাগল। চলতে চলতে," আর আমার লেখা হয় নি মা।···এইবার তুমি এসো···আমি গল্পটা শেষ করি—

[ একমনে লিখিয়া যাইতে লাগিলেন। সাবিত্রী কৌতূহলী চিত্তে উপুড় হইয়া লেখা পড়িতে লাগিলেন। দূরে সত্যবানের স্বর শোনা গেল। ]

সত্যবান ॥ সাবিত্রী···সাবিত্রী—

[ সাবিত্রী সচকিতা হইয়া সত্যবানের দিকে ছুটিয়া গেলেন। সত্যবানের প্রবেশ ]

সত্যবান ॥ সাবিত্রী, তুমি এখানে ! তোমাকে আমি খুঁজে খুঁজে—

সাবিত্রী ॥ [ এক হস্তে মুখে চাবি দিয়া অন্য হস্তে পুরোহিতের দিকে সত্যবানের

দৃষ্টি আকর্ষণ করিলেন, এবং কাণে কাণে বলিলেন ] ওঁকে বিরক্ত করো না।

কৌশিক ॥ [ কিন্তু তাঁহার ধ্যানভঙ্গ হইতে কিছুমাত্র বিলম্ব হয় নাই ] আঃ—না, আমাকে তোমরা আর লিখতে দিলে না।

সত্যবান ॥ রাত্রি প্রায় শেষ হয়ে এল ঠাকুর।

কৌশিক ॥ বরং বল বেলা দুপুর। তোমাদের কাণ্ড দেখে সেই কথাই মনে হচ্ছে বৎস। কিন্তু…আমাকে এখন ঘুমাতে হবে…ভারী ঘুম পেয়েছে—

সাবিত্রী ॥ লেখাটি ?

কৌশিক ॥ কোন রকমে শেষ করলাম।

[ পুঁথিপত্র তুলতে গেলেন ]

সাবিত্রী ॥ আচ্ছা ওসব থাক…আমি তুলব এখন।

কৌশিক ॥ বাঁচালে মা। কিন্তু সাবধান শাশ্বতীর হাতে দিও না। [ প্রস্থান ]

সাবিত্রী ॥ ভারি সুন্দর গল্প লেখেন উনি। আজও একটি লিখেছেন—পড়বে ?

সত্যবান ॥ হ্যাঁ পড়ব। আজ এস আমরা বাকী রাতটুকু জেগেই কাটিয়ে দি।

সাবিত্রী ॥ এসো তবে দু'জনে এক সঙ্গে বসে, পড়ি—

[ দু'জনে পাশাপাশি বসিয়া পুঁথি পড়িতে লাগিলেন ]

সত্যবান ॥ উঃ—কি মশা !

সাবিত্রী ॥ এসো মনে মনে পড়ি—দেখি কার আগে শেষ হয়—

সত্যবান ॥ বেশ। [ পাঠ ও মধ্যে মধ্যে মশা তাড়না। হঠাৎ সত্যবান সাবিত্রীর গালে একটি মশা দেখিয়া তাঁহার গালে মশা মারিলেন ]

সাবিত্রী ॥ উঃ—[ উঠিয়া দাঁড়াইলেন ]

সত্যবান ॥ [ উঠিয়া দাঁড়াইলেন ও অপরাধীর মত ] ভুল হ'য়ে গেছে ! কিন্তু…মশাটা মেরেছি—

সাবিত্রী ॥ কিন্তু এ রকম ভুলটি আর যেন না হয় ! উঃ—

[ উভয়েই পুনরায় বসিয়া পাঠ করিতে লাগিলেন ]

সত্যবান ॥ [ হঠাৎ সাগ্রহে সাবিত্রীর প্রতি ] গন্ধর্ব কি ফিরে তাকাল ?

সাবিত্রী ॥ [ পুঁথি বন্ধ করিয়া উঠিয়া ] আমিও ঠিক এই পর্য্যন্ত এসেছি। গন্ধর্ব ফিরে তাকাল কি না তা আছে পর পৃষ্ঠায়। বলত কি হল ? গন্ধর্ব কি ফিরে তাকাল ?

সত্যবান ॥ না—না তা তাকাবে কেন ? তবে যে সে তার পত্নীকে পুনরায় হারাবে—!

সাবিত্রী ॥ সে ফিরে তাকাল। ঐ নিয়তি—

সত্যবান ॥ অসম্ভব—

সাবিত্রী ॥ বেশ ! যদি আমার কথা সত্য হয় তা হলে বল তুমি আমার একটি কথা রাখবে।

সত্যবান ॥ হ্যাঁ রাখব !

[ পুঁথি খুলিয়া পড়িলেন ]

সাবিত্রী ॥ উত্তম। "গন্ধর্ব তাঁহার পত্নীর অদর্শন সহ্য করিতে পারিলেন না। বিষম উতলা হইয়া দেবতার নির্দেশ না মানিয়া পশ্চাতে পত্নীর পানে ফিরিয়া চাহিলেন। তৎক্ষণাৎ তাঁহার পুনর্জীবিতা পত্নী মৃত্যুমুখে পতিতা হইলেন"— আমার জয়—

সত্যবান ॥ মূর্খ সেই গন্ধর্ব !

সাবিত্রী ॥ এই বার তবে আমার কথাটি রাখ—আমার নিকট সত্য কর !

সত্যবান ॥ সত্য ! কি সত্য ?

সাবিত্রী ॥ তুমি বনে গিয়ে আর কাঠ কাটতে পারবে না।

সত্যবান ॥ তা হলে হোম যজ্ঞ—?

সাবিত্রী ॥ সে ভার আমার। [ সত্যবানকে লইয়া প্রস্থান ]

——

## দ্বিতীয় দৃশ্য

### রাজপ্রাসাদ

#### অশ্বপতির শয়ন-মন্দির

[ শুভ্র দেওয়ালে আর কোন সাজসজ্জা ন.২। আছে শুধু কালি দিয়া আঁকা বৎসরের ৩৬৫টি দিন জ্ঞাপক ৩৬৫ সরল রেখা। তাহাদের উপর দিয়া সমান্তরাল ভাবে একটি দীর্ঘ রেখা ৩৬০ রেখা ভেদ করিয়াছে, এবং মাত্র ৫টি সরলরেখা অক্ষত অবস্থায় রহিয়াছে। রাজার শয়নাগার, কিন্তু কোন শৃঙ্খলা নাই, সবই বিশৃঙ্খল—বিপর্য্যস্ত। অশ্বপতি কন্যা বিরহে উদ্‌ভ্রান্ত—উন্মত্ত। যে ৫টি রেখা অক্ষত রহিয়াছে তাহারই সম্মুখে দাঁড়াইয়া এক দৃষ্টে সেই রেখা ৫টিই দেখিতেছিলেন এবং মনে মনে গুণিতেছিলেন। ]

অশ্বপতি ॥ এক—দুই—তিন—চার পাঁচ [ ভাল করিয়া গুণিলেন ] এক। দুই। তিন। চার। পাঁচ। এখনো পাঁচ দিন—কিন্তু, মাত্র পাঁচ দিন। তিনশ ষাট দিন—দেখতে দেখতে চোখের ওপর দিয়ে চলে গেল—আর আছে মাত্র পাঁচটি দিন—বৎসর পূর্ণ হ'তে মাত্র পাঁচটি দিন—[ নীরবে রেখা পাঁচটির দিকে এক দৃষ্টিতে তাকাইয়া রহিলেন ]

মালবী ॥ [ ধীরে ধীরে কাছে আসিয়া ] নাথ !

অশ্বপতি ॥ [ চমকিয়া উঠিয়া ] কে ?—রানী ! একের পর দুই, তার পর তিন তার পর চার—তার পর ?

মালবী ॥ পাঁচ—

অশ্বপতি ॥ কেন, ছয়ও তো হতে পারে। তাই বা কেন? দশ হ'তেই বা দোষ কি ?

মালবী ॥ তা হয় না নাথ।

অশ্বপতি ॥ কেন হবে না ?

মালবী ॥ [ মাথা নীচু করিয়া ] তা হয় না নাথ !

অশ্বপতি ॥ বুঝেছি রানী ! এ এক ষড়যন্ত্র ! সবাই চাইছে—সে আর পাঁচ দিন পর বিধবা হোক। যদি বলি—না,—আর দশ দিন পর, অমনি মাথা নেড়ে বলছ—'তা কি হয় ? তা হয় না নাথ।'—দূর হও—[ ওখান হইতে আসিয়া শয্যায় বসিলেন ]

[ রানী মালবীর প্রবেশ ]

মালবী ॥ নাথ !

অশ্বপতি ॥ শোন রানী। মনে কর দেবর্ষি নারদের সেই ভবিষ্যদ্বাণী, বিবাহের পর ঠিক এক বৎসর পূর্ণ হইলেই মার আমার বৈধব্য ঘটবে।—প্রাসাদ গাত্রে আমি এক বৎসরের প্রত্যেক দিন এ'কে রাখলাম। একটি একটি করে দিন গেছে, একটি একটি করে রেখা কেটে দিয়েছি।···দিই নি ?

মালবী ॥ দিয়েছ।

অশ্বপতি ॥ অতএব গণনা আমার কিছুমাত্র ভুল হ'তে পারে না। পারে ?

মালবী ॥ না।

অশ্বপতি ॥ [ রাগিয়া উঠিলেন ] না ? কেন ? [ ছুটিয়া গিয়া রানীর হাত চাপিয়া ধরিয়া ] ভুল কি হতে পারে না ? জানো মুনি যে মুনি, তাঁদেরও ভুল হয়, আমার ভুল হতে পারবে না কেন ?

মালবী ॥ কি ভুল ?

অশ্বপতি ॥ হিসাবে ভুল। একটি দিন গেছে—আমি ভুলে একটি রেখা কেটে, দু'টি···বা—তিনটি—কিম্বা—কিম্বা—ঘুমের ঘোরে একেবারে এক সঙ্গে দশটি রেখাই কেটে দিয়েছি। এ কি অসম্ভব ?

মালবী ॥ অসম্ভব নয়।

অশ্বপতি ॥ [ স্বস্তির নিশ্বাস ফেলিয়া ] তুমি আমায় বাঁচালে রানী, তুমি আমায় বাঁচালে। তবে পাঁচ দিন নয়—হয়তো এখনো দশদিন—কিম্বা হয়তো—একমাস বাকী রয়েছে, কি বল ?

মালবী ॥ অসম্ভব নয়, প্রভু।

অশ্বপতি ॥ যাক, এক মাসের জন্য নিশ্চিন্ত। রানী, আমার বুকটা শুকিয়ে গেছে—একটু জল দেবে ?

মালবী ॥ শুধু জল নয় প্রভু, কিছু আহার কর। আজ কতদিন তুমি উপবাসে রয়েছ—আজ কতদিন তোমার চোখে ঘুম নেই—! আমি আসছি—

[ পার্শ্বস্থ কক্ষে প্রস্থান ]

অশ্বপতি ॥ এখনো একমাস—একমাস সে সধবা থাকবে, একটি মাস—ত্রিশটি দিন!—ত্রিশটি দিন তার সীমন্তে সিন্দুর রেখা শোভা পাবে—সাবিত্রী মা আমার !

[ স্বর্ণথালে কিছু আহার এবং পানপাত্রে পানীয় লইয়া মালবীর প্রবেশ ]

মালবী ॥ প্রভু!

অশ্বপতি ॥ আমার ঘুম পাচ্ছে রানী—

মালবী ॥ ঘুমুবে বই কি, কতদিন ঘুমোও না। তার পূর্বে এইটুকু—

অশ্বপতি ॥ কি ?

মালবী ॥ কয়েকখানি পিষ্টক আর একটু মিষ্টান্ন।

অশ্বপতি ॥ [ স্বর্ণথালা গ্রহণ করিয়া চোখের সম্মুখে ধরিয়া ] পিষ্টক এবং মিষ্টান্ন! [ অগ্নিময় দৃষ্টিতে মালবীর পানে চাহিয়া ] মিষ্টান্ন এবং পিষ্টক! [ বাতায়ন পথে স্বর্ণথালা বাহিরে নিক্ষেপ করিয়া মালবীর প্রতি ] রানী, কোনদিন কি দ্বারে দ্বারে ভিক্ষা করেছ? অসহ্য ক্ষুধার জ্বালা ভিক্ষান্নে কখনো মিটিয়েছ কি? তুমি কি করে জানবে যে ভিক্ষায় পিষ্টক মেলেনা—মিষ্টান্ন মেলেনা—একমুষ্টি অন্ন তাও মেলেনা!—মেলে কয়েকটি তণ্ডুল-কণা,—কোনদিন তাও মেলেনা! যেদিন তা মেলে—সেদিন সেই তণ্ডুল-কণা সে রন্ধন করে, সংসারের প্রত্যেক্যের ক্ষুধা মিটিয়ে যদি তার দু'টি অবশিষ্ট থাকে—[ কাঁদিয়া ] কোনদিন হয়তো তাও থাকেনা! —আর এখানে মিষ্টান্ন! পিষ্টক! রাজভোগ!···আমার বুক জ্বলে যাচ্ছে—তুমি আমায় জল দাও—জল দাও—[ সাগ্রহে জলপাত্র গ্রহণ করিয়া পান করিতে গিয়াই দেখেন, জল নয়, দুগ্ধ ] এ কি? এতো জল নয়—

মালবী ॥ দুধ—

অশ্বপতি ॥ [ পান-পাত্র উপুড় করিয়া ধরিলেন। সমস্ত দুধ পড়িয়া গেল। পান-পাত্রটিও শ্লথ হস্ত হইতে পড়িয়া গেল। ] দুধ! দুধ! যেন তাদের একটা গো-গৃহ আছে, তাতে শতশত দুগ্ধবতী গাভী আছে। দুধে তারা স্নান করে, দুধই তারা পান করে—সেখানে জল মেলেনা, শুধু দুধ আর দুধ!—কন্যা তোমার দুধের সাগরে সাঁতার কাটছে দেখে এসেছ, না?

মালবী ॥ [ ইতিমধ্যে এক পাত্র জল আনিয়া ] জল, নাও—

অশ্বপতি ॥ রক্ষা কর—আমায় রক্ষা কর। জল চাইলেই কি কেউ জল পায়? তার যখন পিপাসায় কণ্ঠ শুষ্ক হয়ে আসে তখন হয়তো কুটীরের কলসে জল নাই! তখন হয়তো মধ্যাহ্ন! সেই মধ্যাহ্ন সূর্য্যের প্রচণ্ড অগ্নি বর্ষণ মাথায় করে পিপাসার্ত মা আমার নদীপথে ছুটলো—নদীতটে অগ্নিময় বালুকারাশি তার পা দু'খানি পুড়িয়ে দিল—সম্মুখে নদীবক্ষে শীতল জল—সে চোখে চেয়ে দেখলো—কিন্তু—আর একপদ অগ্রসর হতে পারল না—মা আমার দগ্ধ-পদে দ্বিগুণিত পিপাসায় দগ্ধ হয়ে গৃহে ফিরে এল, এল কি, এল না—কে খোঁজ নিল!

মালবী ॥ এ তোমার কল্পনা মাত্র। স্বামী-সঙ্গে সে সুখে আছে।

অশ্বপতি ॥ স্বামী-সঙ্গ! স্বামী-সঙ্গ! আর ক'দিন স্বামী-সঙ্গ? [ ছুটিয়া গিয়া অক্ষত রেখাগুলি দেখাইলেন—মালবীর পানে তাকাইয়া অস্ফুটস্বরে—শুধু মুখ ব্যাদানে ] এক—দুই—তিন—চার—পাঁচ।

মালবী ॥ তুমিই বলেছ—তোমার ভুল হয়েছে। পাঁচ দিন নয়, এখনো হয়তো দশ দিন—হয়তো এক মাস—

অশ্বপতি ॥ [ দৃঢ়তায় ] ভুল নয়—ভুল নয়। এ যদি আমার ভুল হয়ে থাকে, তবে—তবে আমি যে তার পিতা—তাও ভুল। জান রানী একটি করে দিন গেছে—একটি করে রেখা কেটে দিয়েছি, আমার বুকের একটি করে শির ছিঁড়ে গিয়েছে। কি করে ভুল হয়, ভুল হতেই পারেনা আর ভুল যদি হয়েই থাকে তবে তা হয়েছে কমের দিকে—বেশীর দিকে নয়—বেশীর দিকে নয়—। আর আছে মাত্র পাঁচ দিন,—পাঁচ দিনও নয়। রাত্রি শেষ হ'য়ে আসছে! এই রাত্রি শেষে আর থাকবে মাত্র চার দিন। আর চারটি দিন মাত্র তার সীমন্তে সিন্দুর রেখা শোভা পাবে—হস্তে স্বর্ণবলয়।

[ বলিতেই মনে পড়িল, তাহার স্বর্ণবলয়, স্বর্ণালঙ্কার সাবিত্রীর অঙ্গে নহে তাহারই বুকে। তৎক্ষণাৎ বুক চাপিয়া ধরিলেন ]

মালবী ॥ সে তো স্বর্ণবলয় নিয়ে যায়নি—কোন অলঙ্কারই সে নেয়নি—সে গেছে নিরাভরণা হয়ে, মাথায় সিন্দুর দিয়ে, হাতে শাঁখা পরে—

অশ্বপতি ॥ কেন যায়? কেন তার অলঙ্কার এখানে ফেলে যায়? সে অলঙ্কারের বোঝা কে টানে? আমি পারিনে—এ বোঝা বইতে আমি আর পারিনে।

মালবী ॥ তোমার কাছে! তবে যে তার পরিত্যক্ত ঐ অলঙ্কার চুরি গিয়েছিল—সে কথা মিথ্যা?

অশ্বপতি ॥ সে চোর আমি—সে চোর আমি। শুধু কি তার অলঙ্কার চুরি করে বুকে পুরে রেখেছি—আমার ইচ্ছা হয়—ইচ্ছা হয়—

নালবী ॥ কি?

অশ্বপতি ॥ তাকে শুদ্ধ চুরি করে এনে বুকের ভিতরে ভরে রাখি। আর শুধু কি তাকে?

মালবী ॥ তবে?

অশ্বপতি ॥ যে ওকে আমার বুক হতে চুরি করে নিয়ে গেছে—তাকেও—তাকেও—

মালবী ॥ সত্যবান?

অশ্বপতি ॥ চুপ্! চুপ্—

মালবী ॥ বল—বল—সত্যবান?

অশ্বপতি ॥ সাবধান—রানী সাবধান?

মালবী ॥ থাক। রাত্রি শেষ হয়ে এল—

অশ্বপতি ॥ রাত্রি শেষ হয়ে এল! [ বাতায়ন-পাশে ছুটিয়া গিয়া আকাশের দিকে তাকাইয়া দেখিয়া মালবীর প্রতি সকাতরে ] যাও, আমি ঘুমোবো—

মালবী ॥ আমি তোমার মাথায় হাত বুলিয়ে দি—

অশ্বপতি ॥ সে দিত—সে দিত—

মালবী ॥ স্বামী ! প্রভু ! কেন তবে এই মর্মান্তিক যাতনা সহ্য করছ ! চল—বনে চল—তার কুটিরে চল—

অশ্বপতি ॥ সাবধান—তার কুটির নয়—তার কুটির নয়, সে আমার পরম শত্রুর কুটির ! তুমি এখন এসো রানী ! আমায় বিরক্ত করোনা—আমি এখন ঘুমোবো—
[ শয্যায় মাথা রাখিলেন, মালবী দ্বিধান্বিত চিত্তে চলিয়া গেলেন ]

অশ্বপতি ॥ [ নিদ্রার ভান করিয়া পড়িয়া ছিলেন মাত্র। রানী চলিয়া গেলে, উঠিয়া নিঃসন্দেহ হইলেন, রানী চলিয়া গিয়াছেন। তখন…] রাক্ষসী রাত্রি দুর্নিবার গতিতে ছুটে চলেছে। ওকে কি ধরে রাখা যায় না ? কিছুতেই যায় না ? কিছুতেই যায় না ? মাথা খুঁড়েও না ?—মাথা খুঁড়েও না ? [ মাথা খুঁড়তে খুঁড়তে হঠাৎ ] যায় না ত !—কতদিনের কত অশ্রু, কত ভিক্ষা, কত অনুনয়……ওর ঐ দুর্নিবার গতি এতটুকু শিথিল করতে পারেনি ! চলেছে—ছুটে চলেছে—ভীমা ভয়ঙ্করী চক্ষু বুজে দুর্নিবার গতিতে ছুটে চলেছে—তারই ছায়ায় ছায়ায় ছুটে চলেছে মৃত্যু—নির্মম নিষ্ঠুর মৃত্যু।……রাত্রি প্রভাতেই, জয়দৃপ্ত ঐ মৃত্যু প্রসন্ন সূর্যের অন্তরাল থেকে মৃদুহাস্যে আমায় বলবে আর একটি রেখাও কাট। থাকছে…এক—দুই—তিন—চার—মাত্র চারটি দিন—আর চারটি মাত্র দিন সে সধবা আর চারটি মাত্র দিন সীমন্তে তার সিন্দুর রেখা, হস্তে শাঁখার শোভা ! সেই অপূর্ব মূর্তি, সেই অপরূপ বধূ বেশ…পিতা হয়ে আমি একটি দিনও দেখিনি…একটি বারও কি দেখব না ? দেখব। দেখব পিতা আমি…[ মুহূর্তে অলঙ্কারের পেটিকা বক্ষে লইয়া শয্যাবরণ বস্ত্রখানিতে আত্মগোপন করিয়া চোরের মত ছুটিতে ছুটিতে ] একদিন—একটিবার দেখব—একটিবার শুধু একটিবার।

[ যাইতে যাইতেই হঠাৎ স্মরণ হইল অদ্যকার রেখাটি কাটা হয় নাই। কাঁপিতে কাঁপিতে ফিরিয়া আসিলেন। একখানি অঙ্গার লইয়া রেখাটি কাটিয়া দিলেন—মনে হইল তাহার একটি শিরই ছিন্ন হইল। তিনি মূর্চ্ছিত হইয়া পড়িলেন ]

---

## তৃতীয় দৃশ্য

### আশ্রমের পুরোভাগ

[ পূজোপকরণ লইয়া শাশ্বতী ও আশ্রমবালিকাগণ গাহিতে গাহিতে প্রবেশ করিল ]

—গান—

কুসুম সুকুমার শ্যামলতনু
হে ফুল দেবতা লহ প্রণাম।
বিটপীলতায় চিকণ পাতায়
ছিটাও হাসি কিশোর শ্যাম ॥

পূজার থালা এ অর্ঘ্য ডালা
এনেছি দিতে তোমার পায়
দেহ শুভবর কুসুম সুন্দর
হউক নিখিল নয়ন আরাম ॥
এ বিশ্ব বিপুল কুসুম দেউল
হউক তোমার ফুল কিশোরঃ
মুরলী করে এস গোলোকবিহারী
হউক ভূলোক আনন্দ ধাম ॥

শাশ্বতী ॥ পূজার আয়োজন তো হল। এখন দরকার একটা পুরোহিত। তাই তো ভাই, একটা পুরোহিত কোথায় পাই?

প্রথমা বালিকা ॥ আমাদের দলে পুরোহিতের মতো চেহারা—[খুঁজিয়া দেখিয়া] ওর [ দ্বিতীয়াকে দেখাইল ]।

দ্বিতীয়া বালিকা ॥ পুরোহিত হতে আমি খুব রাজি। কিন্তু ভাই, ভাল রকম নৈবিদ্য টৈবিদ্য যোগাড় করেছ তো?

তৃতীয়া বালিকা ॥ দেখেছ? পূজায় নজর নেই, যত নজর ঐ নৈবিদ্যির দিকে! কখনোও তোকে পুরোহিত হতে দেব না। পুরোহিত হব আমি—

চতুর্থা বালিকা ॥ তা বেশ, পুরোহিত হও, কিন্তু ভাগ চাই সমান। কেমন ভাই?

তৃতীয়া বালিকা ॥ কি? পুরোহিতের সঙ্গে সমান ভাগ? তোরা যে আমার প্রসাদ পাবি, কিঞ্চিৎ প্রসাদ—

শাশ্বতী ॥ ও বাবা, তুমিও আবার কিঞ্চিৎ? বড় গণ্ডগোলের কথা দেখছি!

[ নারদের প্রবেশ ]

নারদ ॥ না আসতেই গণ্ডগোল! ব্যাপার কি?

শাশ্বতী ॥ ওরে বাবা! এ আবার কে?

নারদ ॥ আমি দেবর্ষি।—অজে তোমাদের এখানে ব্যাপার কি?

শাশ্বতী ॥ বলতে পারি, যদি আপনি আমাদের একটা কাজ করেন। বলুন রাজী?

নারদ ॥ হ্যাঁ, রাজী, তবে একটি কাজ পারব না—

শাশ্বতী ॥ সে কাজটা কি?

নারদ ॥ বিয়ে।

শাশ্বতী ॥ আমাদের তো আর খেয়ে দেয়ে কাজ নেই, তোমায় বিয়ে করতে বলব! কনে যেন তোমার জন্য গড়াগড়ি যাচ্ছে—।

নারদ ॥ থাক—থাক। কলহে কাজ নেই। তোমাদের কি কাজ বল—

শাশ্বতী ॥ তবে শুনুন। ঠিক এক বছর আগে, এই দিনে, এক রাজকন্যা এখানে শুভ পদার্পণ করেন—

নারদ ॥ সাবিত্রী!

শাশ্বতী ॥ আমাদের এখানেও এক রাজপুত্র ছিলেন—

নারদ ॥ সত্যবান! তারপর?

শাশ্বতী ॥ এক দেবতা সেদিন দু'জনের শুভদৃষ্টি সংঘটন করেন।

নারদ ॥ দেবতা?

শাশ্বতী। হ্যাঁ দেবতা।

নারদ ॥ কোন দেবতা?

শাশ্বতী ॥ ইনি—

[ তাহার বুকে সুসজ্জিত মীনকেতন ছিল। তাহা নারদের সম্মুখে লইয়া গেলেন ]

নারদ ॥ দেবতা। আরে এটা তো একটা রাজহাঁস—!

শাশ্বতী ॥ বিয়ের নামে ভয় পাও—এর মর্ম তুমি কি বুঝবে? ইনি হচ্ছেন মীন-কেতন। এ'রই কল্যাণে সাবিত্রী-সত্যবানে মিলন হয়েছে। আজ সেই দিনের স্মৃতিপূজা—

প্রথমা বালিকা ॥ আবার চারদিন পরে আমাদের আর একটা উৎসব আছে—সেই দিন হয়েছিল দাদার বিয়ে—

নারদ ॥ হুঁ, সাবিত্রী কোথায়—সত্যবানই বা কই?

শাশ্বতী ॥ বৌ আমাদের খেলায় যোগ দিচ্ছে না বলে—দাদাকে পাঠিয়েছি বৌকে ধরে আনতে—

তৃতীয়া বালিকা ॥ ঐ তারা আসছে।

[ সত্যবান ও সাবিত্রীর প্রবেশ ]

সত্যবান ॥ এই নাও—তোমাদের বৌ এসেছে—এইবার তো হ'ল—

শাশ্বতী ॥ আমরাও এই পুতুল পেয়েছি—

সাবিত্রী ॥ [ নারদকে দেখিয়া ভয়-কম্পিতস্বরে ] দেবর্ষি!

নারদ ॥ হ্যাঁ, আমি। এই পথে যাচ্ছিলাম···আশ্রমে উৎসব দেখলাম...তোমার কথাটি মনে পড়ল। তোমায় দেখতে এলাম।···সুখে আছ মা?

সাবিত্রী ॥ সুখে আছি—সুখে আছি—সুখেই আছি!

সত্যবান ॥ হ্যাঁ, সুখে আছে। কেমন সুখে আছে, বলব?

নারদ ॥ হ্যাঁ, শুনে রাখা ভাল। ওর পিত্রালয়ে আমার গতিবিধি আছে। বলা যাবে—।

সাবিত্রী ॥ না—না—, কিছু বলতে হবেনা। আমি সুখে আছি, খুব সুখে আছি, খুব—খুব—

সত্যবান ॥ সারাটি দিন ওর মুখে হাসি নাই। সে কথা ওকে যেই বলি ওর মুখে অমনি ম্লান হাসি ফুটে ওঠে। তা দেখে আমার মনে হয়, ও যদি চীৎকার করে কাঁদতো, তাও হয়তো সইতে পারতাম, কিন্তু সেই ম্লানহাসি···না—না···সইতে পারি না—সইতে পারি না!

সাবিত্রী ॥ [ অশ্রু গোপন করিয়া লোক দেখানো আনন্দোচ্ছাসে শাশ্বতীদের প্রতি ] এস আমরা খেলি—এস ভাই এস। কিন্তু, কি খেলা খেলব? আজ কি খেলা খেলব? [ অর্থহীন হাস্য, চোখে জল। ]

সত্যবান। তাও তোমায় বলে দিতে হবে সাবিত্রী? আজ যে দশমী ঠিক একটি বছর পূর্বে...এই দিনে—

শাশ্বতী ॥ তোমাদের শুভদৃষ্টি হয়। সেই শুভদৃষ্টির স্মৃতি উৎসব আজ।

সত্যবান ॥ অথচ সুখী সাবিত্রী সে কথাটি ভুলে গেছে—!

নারদ ॥ কিন্তু এ কথাটিও কি ভুলে গেছ যে তারই চারদিন পর হয় বিবাহ, এবং আগামী কৃষ্ণাচতুর্দশীতেই—

সাবিত্রী ॥ স্তব্ধ হও যদি দেবতা হও, যদি ঋষি হও—কণ্ঠ তোমার স্তব্ধ হোক। [ তখনি তাঁহার সম্মুখে নতজানু হইয়া সাশ্রুনেত্রে ] পরিবর্তে আমায় নীরবে আশীর্বাদ কর—আশীর্বাদ কর—আমার সীমন্তের এই সিন্দুর অক্ষয় হোক—

[ নারদ একহাতে মুখ ঢাকিয়া অন্যহাত সাবিত্রীর মাথায় রাখিয়া আশীর্বাদ করিলেন ]

———

## চতুর্থ দৃশ্য

আশ্রম

সত্যবান ও শৈব্যা

সত্যবান ॥ মা—

শৈব্যা ॥ কি বাবা—

সত্যবান ॥ তোমাদের বৌকে পিত্রালয়ে পাঠিয়ে দাও—

শৈব্যা ॥ সে কি যেতে চাইছে?

সত্যবান ॥ সে মুখ ফুটে কিছু বলেনা। তা যদি বলত তবে হয়ত তাকে বুঝতাম। কিন্তু সে কথা বলেনা। তার মুখে হাসি নেই। তার বুকে কি এক গোপন দুঃখ। সে এখানে সুখে নেই মা—সুখে নেই—

শৈব্যা ॥ আমিও তা লক্ষ্য করেছি বাবা।

সত্যবান ॥ ও যেন সর্বদাই কি এক নিদারুণ অমঙ্গল আশঙ্কা করছে। দেবর্ষি নারদ এসে ওকে কি জিজ্ঞাসা করলেন তখনি ও জ্বলে উঠল—তাকে কথাটি কইতে

দিলে না—কিন্তু পরক্ষণেই তার পায়ে লুটিয়ে পড়ে আশীর্বাদ চাইলে—সীমন্তের সিন্দুর অক্ষয় হোক। আমি লক্ষ্য করে দেখলাম—দেবর্ষি সে আশীর্বাদ করতে কেঁপে উঠলেন!

শৈব্যা ॥ না—তা কেন হবে বাবা! মেয়েরা যখন আশীর্বাদ চায় তখন ধন সম্পদ—রূপ যৌবন না চেয়ে ঐ আশীর্বাদই চায়। আমার মাও তাই চেয়েছিল বাবা। মা আমার লক্ষ্মী—চঞ্চলা লক্ষ্মী নয়—ধীর, স্থির, অচঞ্চলা লক্ষ্মী।

সত্যবান ॥ লক্ষ্মী খুব ভাল কথা মা, কিন্তু লক্ষ্মী ঠাকরুণ যে হাসবেন না—সব সময়ই তাঁর বাহন পেঁচাটির মতন মুখ ভার করে—

শৈব্যা ॥ দাঁড়া তো [সত্যবানকে তাড়না, সত্যবানের পলায়ন-তৎপশ্চাতে শৈব্যা]

[ বিপরীত দিক হইতে সাবিত্রীর প্রবেশ ও গীত ]

কেন করুণ সুরে হৃদয় পুরে বাজিছে বাঁশরী।
ঘনায় গহন নীরদ সঘন নয়ন মন ভরি
বিজলী চমকে পবন দমকে পরাণ কাঁপে রে;
বুকের বঁধুরে বুকে বেঁধে ঝুরে বিধুরা কিশোরী॥

[ গীতান্তে শাশ্বতীর প্রবেশ ]

শাশ্বতী ॥ হ্যাঁ বৌ, ব্যাপার কি? সেই অনামুখো লোকটা তিথির খবর জিজ্ঞেস করতেই তোর চোখ জ্বলে উঠল—তখনই আবার চোখের জলে ভেসে গেলি—সে জল তোর চোখ থেকে আর গেল না,—কি হয়েছে ভাই, বল না! বাপ-মার জন্য মন কেমন করছে ভাই?

সাবিত্রী ॥ বাপ-মার জন্য কার মন ব্যাকুল না হয় ভাই?

শাশ্বতী ॥ তবে না হয় বাপের বাড়ি গিয়ে দু'দিন থেকে আয়।

সাবিত্রী ॥ এখান থেকে আমার এক পাও নড়বার যো নেই—

শাশ্বতী ॥ বৌ হবার তো বিপদ কম নয়—শশুরবাড়িতে থাকা চলে না—আবার বাপের বাড়িতেও যাওয়া চলে না! তা বেশ তো ভাই, দু'বাড়িতে তো পত্রালাপ চলতে পারে—

[ পত্র হস্তে সত্যবানের প্রবেশ ]

সত্যবাণ ॥ সাবিত্রী—[ পত্রখানি সম্মুখে ধরিলেন ]

সাবিত্রী ॥ পত্র!

সত্যবান ॥ তোমার মার। তোমায় তোমার মা পত্র পাঠিয়েছেন—

সাবিত্রী ॥ আমায় দাও—আমায় দাও—

সত্যবান ॥ দেবো। যদি তুমি একটি গান গাও—

সাবিত্রী ॥ গান? গান? কি করে গাই? কণ্ঠ রুদ্ধ হয়ে আসে—আমি পারি না—আমি পারব না—

সত্যবান ॥ যখন তোমায় পাইনি, তখন কল্পনায় দেখেছি তুমি অপরূপা—

নৃত্যে-গীতে অতুলনীয়া—হাস্যে-লাস্যে বিশ্বজয়ী! কিন্তু যখন তোমায় পেলাম, তখন, তুমি প্রাণহীনা—পাষাণী!

সাবিত্রী ॥ তুমি বুঝবে না,—তা তুমি বুঝবে না—আমার অদৃষ্ট—আমার অদৃষ্ট! দাও—দাও—আমার পত্র আমায় দাও—

সত্যবান ॥ পত্রই তোমার সব?—আমি কি তোমার কেউ নই?

সাবিত্রী ॥ [ কাঁদিতে কাঁদিতে ] তুমি বুঝবে না—বুঝবে না!

সত্যবান ॥ বুঝেছি। রাজকন্যার নৃত্য—রাজকন্যার সঙ্গীত দেখবার বা শোনবার অধিকার আমার নেই।

সাবিত্রী ॥ না—না—তা নয়—তা নয়…

সত্যবান ॥ হ্যাঁ তাই। আমার অধিকার নাই, কারণ আমি বিশ্বের নিঃস্ব ভিক্ষুক।

সাবিত্রী ॥ এ যে কত বড় অসত্য।

সত্যবান ॥ এ যে কত বড় সত্য—তা আমি মর্মে মর্মে বুঝেছি। তা না হ'লে এ কি করে সম্ভব হয় যে তুমি আমার সহস্র অনুরোধেও [ হঠাৎ ভাবাবেগ দমন করিয়া ] রাজকন্যা, রাজপুরীর পত্র নাও।

সাবিত্রী ॥ [ স্তম্ভিত হইয়া ] থাক।

সত্যবান ॥ থাকবে কেন?—নাও।

সাবিত্রী ॥ না।

সত্যবান ॥ এ পত্র এসেছে তোমার পিত্রালয় হতে। পিত্রালয়ের সংবাদ আছে এ পত্রে। আমার উপরই তোমার ঘৃণা,…পত্রের উপর নয়!

[ সাবিত্রী কোন কথা বলিতে পাড়িলেন না। ]

সত্যবান ॥ আচ্ছা বেশ তবে আমিই পড়ি—তুমি শোনো।

সাবিত্রী ॥ [ চমকিয়া উঠিলেন ] না—না—

সত্যবান ॥ কেন?

সাবিত্রী ॥ না জানি ওতে কি দুঃসংবাদ আছে!

সত্যবান ॥ তা হ'লে সেটা আমারই আগে জানা কর্তব্য!

সাবিত্রী ॥ না—না—এমন দুঃসংবাদ থাকতে পারে, যা আমি জানলেও তোমায় জানতে দিতে পারিনা—কিছুতেই না।

সত্যবান ॥ বটে?

সাবিত্রী ॥ হ্যাঁ!

সতবান ॥ তুমি আমায় এতটুকুও আপনার ভাবতে পার না সাবিত্রী!

সাবিত্রী ॥ কি করব? আমার অদৃষ্ট! আমার অদৃষ্ট!

[ সত্যবান পত্রটি সাবিত্রীর হাতে গুঁজিয়া দিলেন এবং পার্শ্বস্থ বেদীর দিকে অগ্রসর হইলেন, হঠাৎ থামিয়া সাবিত্রীকে একবার দেখিয়া লইলেন, কি বলিতে চাহিলেন, কিন্তু বলিতে পারিলেন না। অশ্রু সম্বরণ করিয়া পার্শ্বস্থ বেদীর উপর গিয়া দুই গালে হাত দিয়া বসিয়া পড়িলেন, কি ভাবিতে লাগিলেন। ]

সাবিত্রী ॥ [ প্রচণ্ড উত্তেজনায় পত্র লইয়া পড়িলেন। পড়া শেষ হইলে ধীরে ধীরে সত্যবানের দিকে অগ্রসর হইলেন, সত্যবানের সম্মুখে চিঠি ধরিয়া ] এই নাও পড়।

সত্যবান ॥ আমি পরের পত্র পড়িনা।

সাবিত্রী ॥ তবে আমিই পড়ি।

[ সত্যবান নিরুত্তর ]

সাবিত্রী ॥ লিখেছেন মা। "মাগো আমি স্বপ্নে প্রত্যাদেশ পাইয়া সত্যবানের মঙ্গলার্থে তোমাকে আজ বিশেষ একটি বার্তা পাঠাইতেছি। কাল হইতে তুমি ত্রিরাত্রী উপবাস করিয়া সাবিত্রীদেবীর ব্রত করিবে। তাহার নিয়ম সবিস্তারে লিপিবদ্ধ করিলাম। তুমি কায়মনোবাক্যে অক্ষরে অক্ষরে তাহা প্রতিপালন করিবে।"

সত্যবান ॥ ক'রো। তোমার প্রাণ যা চায় তাই ক'রো। আমি একটু ঘুমাবো—আমাকে ঘুমাতে দাও।

[ কুটীর অভ্যন্তরে প্রস্থান ]

সাবিত্রী ॥ [ কুটীর দরজা পর্যন্ত গিয়া পুনরায় ফিরিয়া আসিয়া পত্রের বাকি অংশ পাঠান্তে ] মা আমার, তোমার পত্রে মনে বল পেলাম,—সাহস পেলাম, কিন্তু মা, পিতার হাতের একটি অক্ষরও তো পেলাম না। ওগো আমার পাগল পিতা! তুমি কি সত্য সত্যই আমায় একেবারে বিসর্জন দিয়েছ! একেবারে ভুলে গেছ!

[ আশ্রমে অশ্বপতির প্রবেশ ]

অশ্বপতি ॥ [ প্রবেশ করিতে করিতে ] মা আমার! আমি ভুলব তোমায়—আমি বিসর্জন দেব তোমায়!

সাবিত্রী ॥ [ সচকিতা ও বিস্মিতা ] বাবা!

অশ্বপতি ॥ মা···মা আমার [ দুই বাহু প্রসারণ করিলেন ]

[ সাবিত্রী অশ্বপতির ব্যগ্র বাহুবন্ধনে ধরা দিলেন। উভয়ে শুধু অশ্রু বিসর্জন করিতে লাগিলেন ]

সাবিত্রী ॥ তুমি কাঁদো কেন বাবা? আমি ওঁকে ডাকি, তুমি ওঁকে আশীর্বাদ কর, ও তোমাকে প্রণাম করুক—

অশ্বপতি ॥ না...না...[ তাহার হাত চাপিয়া ধরিলেন ] কিন্তু—কি শোভা কি অপূর্ব এই শোভা! সৃষ্টির শোভা নারী, নারীর শোভা তার সীমন্তের সিন্দুর হাতের শঙ্খ-বলয়...

সাবিত্রী ॥ [ কাঁদিয়া ] বাবা! আর মাত্র তিনটি দিন—আর মাত্র তিনটি দিন!

অশ্বপতি ॥ অথচ যদি তুই মা তখন...

সাবিত্রী ॥ পিতা!

অশ্বপতি ॥ যদি তুই আমার কথা রাখতিস...দেবর্ষির কথা রাখতিস!

সাবিত্রী ॥ পিতা!

অশ্বপতি। ঐ বনবাসীভিক্ষুক-পুত্রের গলে বরমাল্য অর্পণ না করে, ঐ মরণশীল মানবকে স্বামীত্ব বরণ না করে যদি…

সাবিত্রী ॥ পিতা ! [ তাহার বাহুপাশ হইতে বিচ্ছিন্ন হইয়া ] ফিরে যাও তুমি তোমার প্রাসাদে—এখনি এই মুহূর্তে—

অশ্বপতি ॥ তুইও আয় মা—তুইও আয়—

সাবিত্রী ॥ কেন ? কেন ? তুমি রাজা…এই দারিদ্র্য—এই ভিক্ষা-বৃত্তি তুমি ঘৃণা কর। কিন্তু আমি দরিদ্রের গৃহিণী—ভিক্ষুকের পত্নী—আমার স্বামীর এই কুটীরই আমার স্বর্গ, তাঁর দারিদ্র্যই আমার শ্রেয়, তাঁর ভিক্ষান্নই আমার প্রিয় ! জানি উনি কোন মৃত্যুঞ্জয় দেবতা নন। জানি আমার স্বামী স্বল্পায়ু মরণ শীল মানব—তথাপি, তিনি আমার স্বামী, আমার ধর্ম অর্থ কাম মোক্ষ—ইহকাল পরকাল, ভূলোকে দ্যুলোকে, মর্ত্যে স্বর্গে, চিরকাল—চিরকাল .

অশ্বপতি ॥ থাক তবে—থাক [ প্রস্থান কালে ফিরিয়া ] কিন্তু এ বোঝা যে আর আমি বইতে পারিনে [ অলঙ্কারের পেটিকা বাহির করিয়া ] চুরি করে বুকে পুরে রেখেছিলাম তোর এই বোঝা…শুধু এই মনে করে যে এ আমার সাবিত্রীর—সাবিত্রীর ! ফিরিয়ে নে.—ফিরিয়ে নে—ওরে তোর অলঙ্কার তুই ফিরিয়ে নে।

সাবিত্রী ॥ দাও [ গ্রহণ করিয়া ] আমার স্মৃতি কাউকে আঘাত করে…দগ্ধ করে এ আমি চাই না ! পিতা, তোমার সাবিত্রীকে ভুলে যাও পিতা। [ প্রণাম ]

সত্যবান ॥ [ কুটিরাভ্যন্তরে অর্দ্ধজাগ্রত হইয়া ] সাবিত্রী ! সাবিত্রী !

সাবিত্রী ॥ যাই প্রভু !

অশ্বপতি ॥ [ সত্যবানকে জাগরিত দেখিয়া প্রস্থানোদ্দেশ্যে অস্ফুট কণ্ঠে ] বিদায় মা বিদায়।

[ সাবিত্রী নীরবে কাঁদিতেছিলেন। অশ্বপতি কিন্তু যাইতে পারিলেন না, পুনরায় ফিরিয়া আসিলেন, পশ্চাৎ হইতে কম্পিত হস্তে। ]

অশ্বপতি ॥ দাও—দাও—

সাবিত্রী ॥ কি ?

অশ্বপতি ॥ ঐ বোঝা। ও আমার বুকেই থাক—নইলে কি নিয়ে আমি বাঁচব ? কি নিয়ে আমি বাঁচব ?

সাবিত্রী ॥ নাও—[ তাহার হাতে অলঙ্কারের পেটিকা প্রত্যার্পণ করিলেন ]

[ অশ্বপতি তৎক্ষণাৎ তাহা বুকে লুকাইয়া সাবিত্রীকে যেন শেষ দেখা দেখিতে লাগিলেন।

সত্যবান ॥ [ কুটিরাভ্যন্তরে ] কে ?—কে ?—কে ওখানে ?

[ সত্যবানের এই এক একটি প্রশ্ন অশ্বপতিকে তাড়না করিতে লাগিল, অশ্বপতি সত্যবানের দৃষ্টির অন্তরালে গিয়া দাঁড়াইলেন। সত্যবানের প্রবেশ ]

সত্যবান ॥ সাবিত্রী !…আমি স্বপ্ন দেখছিলাম, তোমার পিতা স্বর্ণরথ নিয়ে এসেছিলেন তোমায় নিয়ে যেতে কিন্তু, তুমি…গেলে না, রথ ফিরিয়ে দিলে। বললে…, কি বললে ?

সাবিত্রী ॥ ওগো, তোমায় ছেড়ে আমি যেতে পারব না—তোমায় ছেড়ে আমি যেতে পারব না।

[ সত্যবানের বুকে পড়িয়া কাঁদিতে লাগিলেন ]

———

# চতুর্থ অঙ্ক

## প্রথম দৃশ্য

### আশ্রম / ঊষা

[ দ্যুমৎসেন ও শৈব্যা ]

দ্যুমৎসেন ॥ আজ তিনদিন উপবাসে ?

শৈব্যা ॥ তিনদিন উপবাসে।

দ্যুমৎসেন ॥ কেন ? কেন ?

শৈব্যা ॥ আমায় এসে বলল, মা আমি ত্রিরাত্রী ব্রত করব। আমি বললাম, করবে বই কি মা। ও তো বধূদেরই ধর্ম। তখন আমি অত বুঝিনি !

দ্যুমৎসেন ॥ তারপর ?

শৈব্যা ॥ পরশুদিন প্রভাতে স্নান সমাপনান্তে সে ধ্যানস্থা হল—সে ধ্যান তার আজো ভাঙ্গেনি—

দ্যুমৎসেন ॥ এ তিনদিন তার মুখে তবে জল পর্যন্ত পড়েনি ?

শৈব্যা ॥ না। কতবার তার কাছে গিয়েছি, ডেকেওছি, সাড়া পাইনি। ধ্যান ভাঙ্গতে সাহস পাইনি। কি জানি যদি ব্রত ভঙ্গ হয় !

দ্যুমৎসেন ॥ ও যে রাজকন্যা ! আজন্ম সুখে স্বচ্ছন্দে বিলাসে প্রতিপালিতা। ওর কি এই কৃচ্ছ্র সাধন সহ্য হবে।···শৈব্যা—শৈব্যা···ওর কেন এই তপশ্চর্য্যা ? কেন এই কঠোর তপস্যা ?

শৈব্যা ॥ জানিনা নাথ। বিবাহের পর প্রথম যখন এল, তখন দেখতাম ওকে আনন্দ প্রতিমা, তার পর যতই দিন যাচ্ছে, ততই দেখছি মা আমার বিষাদে আচ্ছন্ন হচ্ছে। জিজ্ঞাসা করেছি, উত্তর পাইনি, শুধু একটু ম্লান হাসি ওর মুখে ফুটে উঠেছে, বলেছে, "কই মা আমি তো খুবই সুখে আছি !"

দ্যুমৎসেন ॥ মা আমার রাজকন্যা ! দরিদ্রের কুটীরে হয়ত তার সাধ পুরছেনা—

শৈব্যা ॥ তাই বা কি করে বলি, নাথ ! মা যে, আমার স্বয়ম্বরা, জেনে শুনেই তো···শুধু তাই বা কেন, পিতার ইচ্ছার বিরুদ্ধে—পিতার আদেশ অমান্য করে—সে আমার দরিদ্র-পুত্রকে বরমাল্য অর্পণ করেছে—

দ্যুমৎসেন ॥ তবে হয়তো—তবে কি সত্যবানই মাকে—অনাদর করে ?

শৈব্যা ॥ এর চেয়েও আর মিথ্যা কিছু নাই। পুত্র আমার সাবিত্রী বলতে অজ্ঞান। সাবিত্রী উপবাসে রয়েছে বলে পুত্রও উপবাসী রয়েছে।

দ্যুমৎসেন ॥ কিছুই আমি বুঝছি না—কিছুই না···সত্যবান—কোথায় সে ?

শৈব্যা ॥ বনে। সে বন হতে রাজ্যের ফল এনে জড় করেছে।

দ্যুমৎসেন ॥ কেন ?

শৈব্যা ॥ ব্রত ভঙ্গের পর সাবিত্রীকে খাওয়াবে। সাবিত্রী খাবে একটি কি দু'টি ফল, খাবে কি খাবেনা, তার ঠিক নেই, কিন্তু, পুত্র আমার পাগল। সারাদিন শুধু ফলই আনছে, ফুলই আনছে, কত রকমের—কত রূপের !

[ শাশ্বতীর প্রবেশ ]

শাশ্বতী ॥ মা, বৌর ধ্যান ভেঙ্গেছে।

দ্যুমৎসেন ॥ ভেঙ্গেছে ? ভেঙ্গেছে ? চল শৈব্যা চল—মার কাছে আমায় নিয়ে চল—

শৈব্যা ॥ এস—

[ উভয়ে প্রস্থান করিলেন। শাশ্বতী একটি ফুলের মালা গাঁথিতেছিল, সেও মালা গাঁথিতে গাঁথিতে তাঁহাদের অনুগামিনী হইতেছিল, এমন সময় অন্যদিক হইতে সত্যবানের প্রবেশ। সত্যবান যেন বন উজাড় করিয়া ফল এবং ফুল আনিয়াছেন। তিনি সঙ্কেতে শাশ্বতীকে ডাকিলেন। শাশ্বতী ফিরিয়া তাকাইল, দেখিল সত্যবান। হাতের মালা ফেলিয়া দিয়া সত্যবানের কাছে ছুটিয়া আসিল এবং তাহার ফলফুল ভূতলে নামাইয়া রাখিতে গেল। ]

সত্যবান ॥ ওরে আগে শোন।

শাশ্বতী ॥ দাঁড়াও [ একটি ফলে কামড় দিয়া ] বল—

সত্যবান ॥ সে কি এখনো ধ্যানে ? ব্রত তার শেষ হয়নি ?

[ শাশ্বতী ফল খাইয়া যাইতে লাগিল ]

সত্যবান ॥ ওরে,—বল—বল—

শাশ্বতী ॥ ভেবে বলব তো ? [ ফল খাইয়া যাইতে লাগিল ]

সত্যবান ॥ এতে ভেবে বলবার কি আছে ? দেখিসনি ? ওরে, তুই দেখিসনি ?

শাশ্বতী ॥ [ খাইতে খাইতে ] দাঁড়াও মনে করছি—

সত্যবান ॥ [ তাহার হাত চাপিয়া ধরিলেন। সঙ্গে সঙ্গে শাশ্বতীর মুখ হাঁ হইল। মুখ হইতে অর্দ্ধভুক্ত ফলটি পড়িয়া গেল। ] বল—

শাশ্বতী ॥ উ—উ—উ—

সত্যবান ॥ [ হাত ছাড়িয়া দিয়া ] বেশ, এইবার বল—

শাশ্বতী ॥ কি যেন জিজ্ঞাসা করছিলে ?

সত্যবান ॥ সাবিত্রীর খবর। সে কি এখনো ধ্যানে ? ব্রত কি এখনো তার শেষ হয়নি ?

শাশ্বতী ॥ শেষ হয়েছে ক—খ—ন !

সত্যবান ॥ হয়েছে ? শেষ হয়েছে ?

শাশ্বতী ॥ এতক্ষণ শেষ হয়েছে যে আবার বুঝি শুরু হল—

সত্যবান ॥ বটে ! সাবিত্রী…সাবিত্রী…

( সাবিত্রীর উদ্দেশ্যে ছুটিয়া প্রস্থান )

গীত

শাশ্বতী ॥

বন বিহারিণী চপল হরিণী
চিনি আঁখিতে চিনি কানন নটিনীরে
ছুটে চলে যেন বাঁধ ভাঙা তটিনীরে
নেচে নেচে চলে ঝর্ণার তীরে তীরে।
ছায়া বীথি তলে কভু ধীরে চলে
চকিতে পলায় ছুটি ছায়া হেরি গিরি শিরে ॥

[ শাশ্বতীর প্রস্থান। সাবিত্রীকে লইয়া সত্যবানের পুনঃপ্রবেশ, সাবিত্রীর হাতে পুজোপকরণ ]

সাবিত্রী ॥ ছাড়ো—আমায় একটি বার ছেড়ে দাও—

সত্যবান ॥ আমি তোমায় ছেড়ে দিলে তুমি পড়ে যাবে। তিন তিনটে দিন তুমি উপবাসে রয়েছ। একবিন্দু জল পর্য্যন্ত তোমার মুখে পড়েনি।…তুমি এখানে বসবে, আমি তোমায় খাওয়াবো। তিন দিন তোমার জন্য কোন ফল আনতে বাকী রাখিনি—ফলের পর তোমায় দেব ফুল…এফুল নয়, ওফুলও নয়…গহন বনের গোপন ফুল…[ বুক হইতে পুষ্পস্তবকের কিয়দংশ বাহির করিয়া দেখাইয়াই তখনি তাহা লুকাইয়া ] কিন্তু আগে নয়—আগে ফল, তবে ফুল—

সাবিত্রী ॥ ছাড়ো—একটিবার আমায় ছাড়ো—। আমি পড়ব না …তুমি দেখ [ সত্যবান হইতে বিমুক্ত হইয়া তাহাকে পূজা করিলেন। ]

সত্যবান ॥ সাবিত্রী ! সাবিত্রী ! তুমি কাঁদছ ?

সাবিত্রী ॥ [ কাঁদিয়া ] না—

সত্যবান ॥ না ! তোমার চোখের জল আমার পায়ে পড়ল ; তবু না ? এই যে এখনো…এখনো তুমি কাঁদছো !

সাবিত্রী ॥ [ পূজা শেষ করিয়া প্রণামান্তে সত্যবাণের চরণ দু'খানি জড়াইয়া ধরিয়া ] তুমি বল আমায় ছেড়ে আজ কোথাও যাবে না—

সত্যবান ॥ সে তো আমার পরম সৌভাগ্যের কথা সাবিত্রী ! আমরা দু'জনে সারাটি দিন আজ একসঙ্গে কাটাব।

সাবিত্রী ॥ এই আশ্রমে—

সত্যবান ॥ আশ্রমে থাকলে যদি তুমি সুখী হও আশ্রমেই থাকবো। তোমার ইচ্ছা…তোমার ইচ্ছা সাবিত্রী।…আশ্রমে বল—আশ্রমে—বনে বল—বনে !

সাবিত্রী ॥ বনে নয়, বনে নয়

সত্যবান ॥ আশ্রমে ?

সাবিত্রী ॥ আশ্রমে ! আশ্রমে এই ছায়াবীথি তলে, এই লতাকুঞ্জ মাঝে তুমি আর আমি—আমি আর তুমি !

সত্যবান ॥ সে তো আমার জীবনের স্বপ্ন সাবিত্রী !···সে হল স্বপ্নের কথা। কিন্তু একটা সত্যকথা ভুললেও তো চলবে না

সাবিত্রী ॥ কি কথা নাথ ?

সত্যবান ॥ তিনদিন তিনরাত্রি তুমি উপবাসে—

সাবিত্রী ॥ হ্যাঁ, আমি যে ত্রিরাত্রি ব্রত করেছিলাম—মা পত্র লিখে পাঠিয়েছিলেন তুমি তো জানো—

সত্যবান ॥ কিন্তু ব্রত তো শেষ হয়েছে। এইবার—

[ কয়েকটি ফল অঞ্জলি করিয়া তাহার সম্মুখে ধরিলেন ]

সাবিত্রী ॥ না—না। এখন না। এখন আমি কিছু খেতে পারব না।

সত্যবান ॥ কেন ? কেন সাবিত্রী ?

সাবিত্রী ॥ সূর্য্যাস্ত পর্য্যন্ত আমি নিশ্চিন্ত নই। সূর্য্যাস্তের পূর্বে আমি কিছু মুখে দিতে পারবো-না।

সত্যবান ॥ এ কি এই ব্রতেরই নিয়ম সাবিত্রী ?

সাবিত্রী ॥ না প্রভু, না।

সত্যবান ॥ তবে সাবিত্রী, তবে ?

সাবিত্রী ॥ সূর্য্যাস্ত—সূর্য্যাস্ত—আমি আজ সূর্য্যাস্ত পর্য্যন্ত দেখব।···সূর্য্যাস্তের পূর্বে এ গলা দিয়ে কিছু যাবে না—। না না না—

সত্যবান ॥ তোমার হল কি সাবিত্রী ?

সাবিত্রী ॥ আমার মন জানে—কিন্তু···কি যে জানে তা আর কেউ জানবে না—

সত্যবান ॥ তুমি আমায় বল সাবিত্রী, তুমি আমায় বল—

সাবিত্রী ॥ না না না

[ ভয়ে কাঁপিতে লাগিলেন ]

সত্যবান ॥ এ কি সাবিত্রী ! তুমি ভয়ে কাঁপছ ! তোমার হল কি ?

সাবিত্রী ॥ না না কিছু না।

সত্যবান ॥ বলবে না ?

সাবিত্রী ॥ কি বলব ?

সত্যবান ॥ তুমি অমন উতলা হচ্ছ কেন ?

সাবিত্রী ॥ প্রভু, প্রিয়তম···যদি আমি—

সত্যবান ॥ যদি তুমি—

সাবিত্রী ॥ আজ—

সত্যবান ॥ আজ ?

সাবিত্রী ॥ মরি ?

সত্যবান ॥ সাবিত্রী—

সাবিত্রী ॥ হ্যাঁ, প্রিয়তম ! আমি যদি আজ মরি ?

সত্যবান ॥ সাবিত্রী—সাবিত্রী—

সাবিত্রী ॥ সূর্য্যাস্তের পূর্বে আজ যদি আমার মৃত্যু হয়·· তোমারই সামনে—তোমারই সামনে—

সত্যবান ॥ না না, ও হো হো, না—

সাবিত্রী ॥ কাঁদো কেন ? তুমি কাঁদো কেন ?

সত্যবান ॥ পাষাণী ! পাষাণী ! তোর মুখে এ কি কথা । ওরে—ওরে—[ সাবিত্রীকে বাহুবন্ধনে বাঁধিয়া তাঁহারই মুখখানি তুলিয়া ধরিয়া ] তোর মুখে এ কি কথা ? বল···এ তোর ছলনা—এ তোর ছলনা—

সাবিত্রী ॥ এ আমার কামনা ! এ আমার কামনা !

সত্যবান ॥ [ তাহাকে ছাড়িয়া দিয়া ] কেন ?

সাবিত্রী ॥ কেন ! কেন নয় ? নারী চায় স্বামী । তুমি আমার স্বামী··· আমার স্বপ্নকে করেছ তুমি সত্য, আমার জীবনকে করেছ তুমি স্বপ্ন । তুমি সফল করেছ আমার কামনা, সার্থক করেছ আমার প্রার্থনা । নারী চায় রূপ । তোমারই কল্যাণে সীমন্তে পেয়েছি সিন্দুর···হাতে পেয়েছি শাঁখা—নারীর শোভা ! জীবন আমার ধন্য ! যৌবন আমার ধন্য ! আজ যদি আমি মরি···দুঃখ নাই···ক্ষোভ নাই···তুমি থাকবে সামনে···সীঁথিতে রইবে সিন্দুর···হাতে থাকবে শাঁখা—

সত্যবান ॥ ভুল—ভুল—ওরে আমার ছলনাময়ী প্রিয়া, এ কথা তোর মিথ্যা । মৃত্যুতে ক্ষোভ নাই ?···ওরে, জীবনের যে এখনো কত বাকী ! যৌবনের তো এই ঘুম ভাঙল ! বনের কত ফুল এখনো জাগেনি ! আকাশের কত তারা এখনো চোখ মেলেনি ! মৃত্যু এখন কে চায় ? মৃত্যু এখন কে চায় ?

সাবিত্রী ॥ ওগো, ওগো···তুমি থামো—তুমি থামো—

সত্যবান ॥ এখনি ? এখনি ? এখনো তো তোমার সে স্বপ্নটি আমি বলিনি । স্বপ্ন দেখেছি—আমি স্বপ্ন দেখেছি—

সাবিত্রী ॥ [ ভয়ে, আতঙ্কে ] তুমিও স্বপ্ন দেখেছ ? তুমিও ?

সত্যবান ॥ তুমিও বুঝি দেখেছ ?···আমিও !···দেখেছি, তোমার বুকে—তোমার বুকে—

সাবিত্রী ॥ আমার বুকে—?

সত্যবান ॥ সন্তান···[ আনন্দে প্রায় নৃত্য করিয়া উঠিয়া ] আমার···আমার ! ···চোখে তার মায়া-কাজল···মুখখানি তার হাস্যোজ্জ্বল···মধু হতে মধু, সুধা হতেও সুধা [ আমাদের সেই স্বপ্ন-শিশু, এখনো পাইনি তার দেখা !···মৃত্যু এখনই কে চায় ? মৃত্যু এখনই কে চায় !

সাবিত্রী ॥ এত সুখ ! এত আশা !

সত্যবান ॥ শুধু কি তাই ? তারপর—তারপর তুমি আর আমি এক সঙ্গে

যজ্ঞ করব। দশ বছর ধরে হবে সে যজ্ঞ। সেই যজ্ঞে আহুতি দিয়ে আমরা পিতার চক্ষু বর প্রার্থনা করব—

দ্যুমৎসেন ॥ [ নেপথ্যে ] সত্যবান! সত্যবান!

সত্যবান ॥ [ চমকিত হইয়া ] পিতা!…ব্যাকুল কণ্ঠে পিতা আমায় ডাকেন! কেন? কেন?

[ স্বরলক্ষ্যে ছুটিয়া প্রস্থান ]

দ্যুমৎসেন ॥ [ নেপথ্যে ] আমাদের যাগ-যজ্ঞ-হোম সব বন্ধ। সত্যবান—সত্যবান—

সাবিত্রী ॥ যাগ যজ্ঞ হোম সব বন্ধ! যজ্ঞকাষ্ঠ ত' এনে রেখেছিলাম।…কিন্তু ব্রত আরম্ভ করবার পূর্বে ওদের তা না বলে কি ভুলই করেছি! কেন বলিনি… কেন বলিনি!

[ কাষ্ঠ আনিতে ছুটিয়া প্রস্থান ]

দ্যুমৎসেন ॥ [ নেপথ্যে ] কাষ্ঠাহরণ করে বধূমাতা! ছি ঃ

[ শৈব্যাসহ দ্যুমৎসেন ও নতমুখে সত্যবান প্রবেশ করিলেন ]

দ্যুমৎসেন ॥ বৃক্ষ-ছেদন…কাষ্ঠাহরণ…যজ্ঞকাষ্ঠ চয়ন…এ কার কাজ? পুরুষের না স্ত্রীর?…তোমার না ঐ কুলবধূর?

সত্যবান ॥ আমার। কিন্তু সে—

শৈব্যা ॥ তোমার হাত থেকে সে-কাজ সে কেড়ে নিয়েছে কারণ তোমার পায়ে কাঁটাটি বিঁধলে সে সইতে পারেনা…

সত্যবান ॥ সাবিত্রী! সাবিত্রী! না, থাক্। মা, যজ্ঞায়োজন কর—আমি বৃক্ষ-ছেদন করে যজ্ঞকাষ্ঠ নিয়ে এখনি ছুটে আসছি

[ কুঠার লইয়া দ্রুত প্রস্থান ]

দ্যুমৎসেন ॥ সাবিত্রী! সাবিত্রী! মা আমার! আজ যে কিছুতেই মনে করতে পারছিনা তুই রাজকন্যা। কেউ কি কখনো দেখেছে—কেউ কি কখনো শুনেছে বনপথে স্বামীর পায়ে কাঁটাটি বিঁধবে ভয়ে স্বামীকে ঘরে রেখে পত্নী করেছে কাষ্ঠাহরণ! ওরে, রাজকন্যা তোর পরিচয় নয়, তোর পরিচয় নয়, তোর পরিচয় তুই "বধু"…দরিদ্রের সংসারে অমরাবতীর মধু! শোকে শান্তি, দুঃখে সান্ত্বনা…আমার কুলবধূ! কুলবধূ!

[ যজ্ঞকাষ্ঠ মাথায় লইয়া ক্লান্ত হইলেও ব্যাকুল পদবিক্ষেপে সাবিত্রীর প্রবেশ ]

সাবিত্রী ॥ পিতা

শৈব্যা ॥ এ কি মা, তুমি যজ্ঞকাষ্ঠ এনেছ? তবে ও আর গেল কেন?

সাবিত্রী ॥ কে?

শৈব্যা ॥ সত্যবান!

সাবিত্রী ॥ বনে?

শৈব্যা ॥ হ্যাঁ, বনে!

[ সাবিত্রী যজ্ঞকাষ্ঠগুলি ফেলিয়া দিলেন ]

সাবিত্রী ॥ [ মরণাহত হইয়া ] কোন পথে ?—কোন পথে ? [ ক্লান্তচরণেই টলিতে টলিতে ছুটিতে ছুটিতে ] আর্য্যপুত্র ! আর্য্যপুত্র !

[ সত্যবানের পথে প্রস্থান ]

## দ্বিতীয় দৃশ্য

### বন পথ

[ সত্যবান কাঠ কাটিতে চলিয়া গেলেন ]

[ বনদেবীর গান ]

তোর বিদায় বেলার বন্ধুরে
দেখে নে নয়ন পুরে।
সে যায় মিশে ঐ কোন দূরে
দিন শেষের শেষ সুরে ॥
ঘুমের মাঝে বন্ধু তোর
ছিঁড়বে বাহুর বাঁধন ডোর
যাবে নয়ন, রবে নয়ন লোর
যায়রে বিহগ যায় উড়ে ॥
( তুই ) বহাবি নদী কেঁদে, পাষাণে হৃদয় বেঁধে
তবু যেতে হবে তায়
অসহায় অচিন পুরে ॥

( পাগলিনী প্রায়-সাবিত্রী সত্যবান উদ্দেশ্যে ছুটিয়া গেলেন )

## তৃতীয় দৃশ্য

### গহন বন

[ সত্যবান একটি বৃদ্ধ বনস্পতি গাত্রে কুঠারাঘাত করিতেছেন। দূরে দেখা গেল সাবিত্রী ]

সাবিত্রী ॥ [ এক একটি আঘাত যেন তাহারই বুকে পড়িতেছিল। ] উঃ—উঃ—উঃ—

সত্যবান ॥ [ সাবিত্রী ছুটিয়া আসিয়াও অল্পের জন্য সত্যবানের শেষ আঘাত রোধ করিতে পারিলেন না। বনস্পতি ভূমিসাৎ হইল। ] ও—হো—হো—! মাথা জ্বলে গেল ! পুড়ে গেল !

সাবিত্রী ॥ আর্য্যপুত্র ! [ সত্যবান ভূপতিত হইতেছিলেন। সাবিত্রী তাহাকে ধরিলেন। সত্যবানের মাথাটি সাবিত্রীর কোলে রহিল। ]

সত্যবান ॥ সাবিত্রী ! তুমি ?

সাবিত্রী ॥ মুহূর্তের বিলম্ব…ওগো, আমার এক মুহূর্তের বিলম্ব তারই ফলে—

সত্যবান ॥ সাবিত্রী ! যাই—ওঃ—অন্ধ পিতাকে দেখো—অভাগিনী মাকে—

সাবিত্রী ॥ ওগো—ওগো—

সত্যবান ॥ অভাগিনী তুমি ! জীবনে তোমার মুখে হাসি ফোটাতে পারিনি—পারিনি—পারিনি—

সাবিত্রী ॥ ভুল—ভুল প্রিয়তম—ভুল ! আজকের এই রুদ্র অভিশাপ—তারই আতঙ্ক—তারই আশঙ্কা—আমার এই একটি বছরের প্রতিটি মুহূর্ত…ওগো—শোন শোন কেন আমার মুখে ছিলনা হাসি— মনে ছিলনা শান্তি, শোন—

সত্যবান ॥ শোনবার আর সময় নাই সাবিত্রী। ঐ আমায় কে নিতে এসেছে…আমায় যেতে হবে—যেতেই হবে—নিয়তি ! নিয়তি !

সাবিত্রী ॥ তোমায় আমি যেতে দেবনা—দেবনা—

সত্যবান ॥ [ উঠিতে চেষ্টা করিতে করিতে ] আমিও যাব না—তোমায় ছেড়ে আমি যাবনা—[ কিন্তু তখনই পড়িয়া গেলেন ] অন্ধকার। তোমায় যে আর দেখতে পাচ্ছিনা সাবিত্রী—

সাবিত্রী ॥ ওগো—ওগো—

সত্যবান ॥ মনের আশা—মনেই রইল -সাবিত্রী ! বিদায় !

[ মৃত্যু ]

সাবিত্রী ॥ ওঃ [ আর্তনাদ ]

[ যমের প্রবেশ। সত্যবানের আত্মাহরণ ]

সাবিত্রী ॥ কে ? কে তুমি ?

যম ॥ আমি যম।

সাবিত্রী ॥ যম ! স্বামীর জীবন হরণ করবে…পত্নী জীবিত থাকতে ? তা হয়না—হতে পারেনা—হবে না—

[ যমের পশ্চাৎ পশ্চাৎ ছুটিয়া প্রস্থান ]

# পঞ্চম অঙ্ক

## প্রথম দৃশ্য

### আশ্রম পথ

[ দ্যুমৎসেনকে লইয়া শৈব্যার প্রবেশ ]

দ্যুমৎসেন ॥ তাদের কি চোখে পড়ছে ? দেখ শৈব্যা, দেখ—ভাল করে দেখ—

[ শৈব্যা নীরব রহিলেন ]

নীরব কেন তুমি শৈব্যা ? নীরব কেন ?

শৈব্যা ॥ তাদের দেখছিনে প্রভু !

দ্যুমৎসেন ॥ দেখছ না ? তবে ডাক—ডাক—

শৈব্যা ॥ ওরে, তোরা কোথায় ? তোরা কোথায় ?

দ্যুমৎসেন ॥ তোমার ও ডাক তারা শুনতে পাবেনা। কিন্তু আমারই ডাক কি তারা শুনবে ? কণ্ঠ আমার অসাড় হ'য়ে আসছে—

শৈব্যা ॥ তাদের তো কতই ডাকলাম। এইবার ভগবানকে ডাক—

দ্যুমৎসেন ॥ ওদের পেয়ে ভগবানকেও ভুলেছি—ওরাই আমার ভগবান—ওরে সাবিত্রী—ওরে সত্যবান—

শৈব্যা ॥ ভগবানকে ডাকো।—ভগবান—ভগবান—

দ্যুমৎসেন ॥ সত্যবান—সত্যবান—ভগবানকে ডাকতে গিয়ে কণ্ঠে আসে শুধু সত্যবান আর সত্যবান—! ভগবানকে ডাকো তুমি। আমার মনে আমার কণ্ঠে শুধু সাবিত্রী আর সত্যবান—সাবিত্রী আর সত্যবান !

শৈব্যা ॥ প্রভু—প্রভু—আর কেন ? আর কেন ? ঘরে চল, ঘরে চল প্রভু—

দ্যুমৎসেন ॥ ঘরে আমি ফিরবনা—তারা এসে আমায়—হাত ধরে ঘরে না নিলে ঘরে আমি ফিরবনা—ওরে সাবিত্রী—ওরে সত্যবান—

শৈব্যা ॥ ঘরে চল প্রভু, ঘরে চল। হয়ত তারা অন্য পথে ঘরে ফিরেছে··· অথবা, হয়ত আশ্রমবাসীরা তাদের সন্ধান নিয়ে আশ্রমে ফিরেছে। এখানে থেকে লাভ ?

দ্যুমৎসেন ॥ ঘরে আমি ফিরবনা—ঘরে আমি ফিরবনা। ঘরে ফিরব তখন, যখন তারা এসে হাত ধরে আমায় ঘরে নেবে···ঘরে আমি তখনই ফিরব, নইলে···না—না—ঘরে আমি আর ফিরবনা—

শৈব্যা ॥ তুমি এখানে একটু অপেক্ষা কর। আমি গিয়ে দেখে আসি—

দ্যুমৎসেন ॥ তাই যাও—তাই যাও—

[ শৈব্যার প্রস্থান ]

সাবিত্রী—সত্যবান—সাবিত্রী—সত্যবান—সাবিত্রী—সত্যবান—[ অবশেষে তাহাই তাহার জপমালা হইল ]

[ দূরে অশ্বপতি ও মালবী ]

অশ্বপতি ॥ এইদিকে—এইদিকে—

মালবী ॥ শীঘ্র চল—শীঘ্র চল—

দ্যুমৎসেন ॥ [ উৎকর্ণ হইয়া উঠিলেন। উঠিয়া দাঁড়াইলেন। ] কে ? সাবিত্রী ? সত্যবান ? তোরা এলি ? আয়—আয়—আয়—

অশ্বপতি ॥ ও কে ?

মালবী ॥ কে ও ?

দ্যুমৎসেন ॥ আমি—আমি—ওরে আমি।

অশ্বপতি ॥ [ মালবীকে নিম্ন কণ্ঠে ] দ্যুমৎসেন—

মালবী ॥ জিজ্ঞাসা কর—ওকে জিজ্ঞাসা কর—

অশ্বপতি ॥ চুপ—

মালবী ॥ কেন ? কেন ?

অশ্বপতি ॥ আমার সাহস নেই—উত্তর শোনবার আমার সাহস নেই।

দ্যুমৎসেন ॥ ওরে তোরা দূরে কেন ? ওরে…তোরা আয় ছুটে আমার বুকে আয়—বুকে আয়—[ অগ্রসর হইতে লাগিলেন ]

অশ্বপতি ॥ তুমি বল…কোথায় সাবিত্রী—

মালবী ॥ কোথায় তোমার সত্যবান—

দ্যুমৎসেন ॥ [ থমকিয়া দাঁড়াইয়া ] কে তোমরা ?

অশ্বপতি ॥ আগে বল তোমার পুত্র কি এখনো জীবিত ?

দ্যুমৎসেন ॥ আমি জানিনা আমি অন্ধ, তোমরা কি জানো ?

অশ্বপতি ॥ হো—হো—তবে কি তাদের হারিয়েছ ?

দ্যুমৎসেন ॥ কে তুমি ? আমারই মতো উদ্বেগ বুকে নিয়ে কে তুমি ? তোমায় দেখতে পাচ্ছিনা, কিন্তু ঐ উৎকণ্ঠিত কণ্ঠ পরিচয় দিচ্ছে তুমি কে। রাজাধিরাজ—

অশ্বপতি ॥ [ ছুটিয়া গিয়া তাহাকে আলিঙ্গণ করিয়া ] বন্ধু !

দ্যুমৎসেন ॥ আজ তোমার সাবিত্রী নেই আজ আমার সত্যবান নেই—

অশ্বপতি ॥ নেই ?—নেই ?

শৈব্যা ॥ [ নেপথ্যে ] নেই, আশ্রমে তারা নেই।

[ শৈব্যার প্রবেশ ]

মালবী ॥ [ শৈব্যার সম্মুখে গিয়া ] আমার সাবিত্রী সেও কি আশ্রমে নেই ?

শৈব্যা ॥ না—নেই। পথেও কি তাদের দেখা পাওনি ?

অশ্বপতি ॥ পথে তাদের দেখিনি। আশ্রমে তারা নেই। তবে তারা…

দ্যুমৎসেন ॥ তারা দু'জনেই আজ প্রভাতে গেছে বনে। সেই যে গেল আর তো এলনা !

মালবী ॥ [ অশ্বপতিকে ] বনে চল নাথ—বনে চল—

[ বনের দিকে ছুটিলেন ]

অশ্বপতি ॥ দাঁড়াও—দাঁড়াও—[ ছুটিলেন ]

দ্যুমৎসেন। আমাকেও নিয়ে চল ভাই—আমাকেও নিয়ে চল—আমি যে অন্ধ—আমি যে অন্ধ—

[ অশ্বপতি ফিরিয়া আসিযা তাঁহার হাত ধরিলেন এবং তাঁহাকে লইয়া চলিলেন। শৈব্যা তাঁহার অনুগমণ করিলেন। ]

---

## দ্বিতীয় দৃশ্য

### পথ

বনদেবী

[ বনদেবীর গীত ]

ঘোর ঘন ঘটা ছাইল গগন
ভূবন গভীর বিষাদ মগন।
বারি ধারে কাঁদে চারিধারে আজি
শ্বাসিয়া শ্বাসিয়া ঝুরিছে পবন ॥
নাহি রবি শশী নাহি গ্রহ তারা
নিখিল নয়নে শ্রাবণের ধারা
সৃষ্টি ডুবাল গো শোকের প্লাবন।

[ প্রস্থান ]

[ অগ্রে যম পশ্চাতে সাবিত্রী। যম পশ্চাতে পদশব্দ পাইযা ফিরিয়া তাকাইলেন দেখিলেন সাবিত্রী ]

যম ॥ এ কি! তুমি আমার অনুসরণ করছ? সাবিত্রী, প্রতি-নিবৃত্ত হও। শীঘ্র ফিরে গিয়ে সত্যবানের ঊর্ধ্ব'দৈহিক কার্য সমাধান কর—

সাবিত্রী ॥ আমার স্বামী যে স্থানে নীত হয় অথবা স্বয়ং গমন করেন আমারও সেই স্থানে গমন করা কর্তব্য। এ নিত্য ধর্ম। হে মহাত্মন! তপস্যার গুরুভক্তিতে, ভর্তৃস্নেহে, ব্রতে ও তোমার প্রসাদে আমার গতি আজ অপ্রতিহত। স্বামীর অনুসরণে তবে আমি কেন ক্ষ্যান্ত হব ধর্মরাজ?

যম ॥ হে অনিন্দিতে! নিবৃত্ত হও। আমি তোমার সব্যক্ত ও যুক্তিযুক্ত বাক্যে পরিতুষ্ট। তুমি বরং বর প্রার্থনা কর; সত্যবানের জীবন ভিন্ন যে বর তুমি প্রার্থনা করবে, সেই বরই আমি তোমায় প্রদান করব।

সাবিত্রী ॥ আমার শ্বশুর রাজ্যচ্যুত হ'য়ে বনে বাস করছেন। তাঁর চক্ষু দু'টি নষ্ট হ'য়েছে। তিনি তোমার প্রসাদে চক্ষুলাভ করুন এবং অগ্নির মত সূর্য্যের মত বল লাভ করুন—

যম ।। অয়ি অনিন্দিতে, তথাস্তু। এক্ষণে আমার অনুসরণে প্রতিনিবৃত্ত হও··· । দেখ তুমি অতীব পরিশ্রান্ত—

সাবিত্রী ।। হে ধর্মরাজ ! আমি যখন স্বামীর সমীপে আছি···তখন এতো আমার শ্রান্তি নয়, এ যে আমার পরম শান্তি, স্বামীই আমার একমাত্র গতি। স্বামীকে নিয়ে তুমি যেখানে যাবে···আমিও সেখানে যাব। আমি পদে পদে তোমার অনুগমন করব। আমি জানি সাধুদের সঙ্গে এক পা পথ চললেই মিত্রতা জন্মে। সাধুসঙ্গ ত্যাগ করব ধর্মরাজ ?

যম ।। হে ভামিনি ! তোমার এই বাক্য-বিন্যাস হৃদয়-রঞ্জক, হিতকর—বুধগণেরও বোধ-বর্ধন। সত্যবানের জীবন ভিন্ন তুমি দ্বিতীয় বর প্রার্থনা কর—

সাবিত্রী ।। বরই যদি দেবে ধর্মরাজ, বর দাও—আমার শ্বশুর হৃতরাজ্য পুনরায় লাভ করুন এবং অক্ষয়কীর্তি লাভ করুন।

যম ।। তথাস্তু। হে রাজ-কন্যা, পূর্ণ তোমার কামনা। এক্ষণে তুমি আমার অনুসরণে ক্ষান্ত হও—

সাবিত্রী ।। হে দেব। মানব তোমারই নিয়মে নিগৃহীত হয় এবং তুমিই মানবের কামনাও পূর্ণ কর, তাই তোমার যমত্ব সুবিখ্যাত। হে যমরাজ ! শোন। কায়মনো-বাক্যে সকলের প্রীতি সাধন করা, সকলকে অনুগ্রহ করা,এবং দান করাই সনাতন ধর্ম। সজ্জনগণ শত্রু যে শত্রু, তাকেও দান করে থাকেন—

যম ।। অয়ি শুভে ! পিপাসু ব্যক্তির যেমন পানীয়, তদ্রূপ তোমার বাক্যও সকলের আদরণীয়। আমি প্রসন্ন। সত্যবানের জীবন ভিন্ন যে বর ইচ্ছা, প্রার্থনা কর—

সাবিত্রী ।। আমার পিতা অপুত্রক। বংশ রক্ষার্থে আমি তাঁর শতপুত্র প্রার্থনা করি—

যম ।। হে ভদ্রে, তথাস্তু। তোমার পিতার বংশধর তেজস্বী—শতপুত্র জন্মলাভ করুক। রাজপুত্রি ! তোমার অভিলাষ পূর্ণ হল, এক্ষণে প্রতি-নিবৃত্ত হও···দেখ··· তুমি অতি দূর পথে আগমন করেছ—

সাবিত্রী ।। হে ঈশ্বর, স্বামী যখন আমার সন্নিধানে রয়েছেন, তখন আমি যতদূর পথই হোক যাব। তুমিও চল আমিও চলি। আমি বলে যাই, তুমি শুনে যাও—তুমি ভগবান বিবস্বানের পুত্র। তাই তোমার নাম বৈবস্বত। সংসারে তুমি নিরপেক্ষ ভাবে ধর্মদণ্ড-পরিচালনা কর, তাই প্রজাগণের নিকট তুমি ধর্মরাজ আখ্যায় সুপ্রসিদ্ধ !

যম ।। আমি এই অশ্রুতপূর্ব তোমার বাক্যে পরম প্রীত হলাম। তুমি সত্যবানের জীবন ভিন্ন অন্য যে কোন বর গ্রহণ করে নিবৃত্ত হও—

সাবিত্রী ।। স্বামীর জীবন নয় ?

যম ।। না। তদ্‌ভিন্ন অন্য যে কোন বর—

সাবিত্রী ।। স্বামীর জীবন ব্যতীত যে কোন বর ? সত্য ?

যম ।। সত্য—।—সত্য।

সাবিত্রী ॥ উত্তম। [ ভাবিতে লাগিলেন ]

যম ॥ বল সাবিত্রী, বল—স্বামীর জীবন ব্যতীত যে কোন বর?

সাবিত্রী ॥ উত্তম। তবে সত্যবানের ঔরসে আমার গর্ভে বলবান কুলবর্ধক একশত পুত্র হোক—

যম ॥ তথাস্তু। [ যম ত্বরিৎপদে অগ্রসর হইলেন। দুইপদ অগ্রসর হইয়াই পশ্চাতে ফিরিয়া দেখিলেন সাবিত্রীও তাঁহার অনুসরণোদ্যতা। তাঁহাকে পুনরায় বলিলেন ] তথাস্তু—তথাস্তু—। [ বলিয়াই তিনি পুনরায় ত্বরিৎপদে অগ্রসর হইলেন। কিন্তু সাবিত্রী প্রতি-নিবৃত্ত হইলেন না। তিনি যমের অনুসরণ করিতেই লাগিলেন। ]

---

## তৃতীয় দৃশ্য

### যমদ্বার

[ যম আসিলেন। তাঁহার পুরীতে প্রবেশ করতে গিয়াই দেখেন সাবিত্রী। সাবিত্রী তাঁহার অনুসরণ করিতে নিবৃত্ত হন নাই। ]

যম ॥ এ কি! তুমি এখনো নিবৃত্ত হওনি? এখানেও?

সাবিত্রী ॥ পতি-বিরহে আমি জীবন ধারণ করতে পারবনা—। বরই যদি দেবে দেবতা—তবে বর দাও স্বামীর পুনর্জীবন…

যম ॥ অসম্ভব। অয়ি সাধ্বী, অন্যবর প্রার্থনা কর—

সাবিত্রী ॥ কি হবে অন্য বরে? আমি স্বামী-বিহীন সুখ চাইনা; সে সুখ পরম দুঃখ। আমি স্বামী-বিহীন ঐশ্বর্য্য চাইনা, সে ঐশ্বর্য্য চরম রিক্ততা। আমি স্বামী-বিহীন জীবন চাইনা। সে জীবন মৃত্যু-যন্ত্রণার নামান্তর! স্বামী-বিহীন যে স্বর্গ আমি সে স্বর্গও চাইনা,…চাইনা যম, চাইনা—

যম ॥ তবে কি চাও?

সাবিত্রী ॥ চাই…স্বামীর পুনর্জীবন—

যম ॥ অসম্ভব।

সাবিত্রী ॥ যদি তুমি ধর্মরাজ হও…সত্য যদি তোমার ধর্ম হয়, আমার স্বামীর পুনর্জীবন অসম্ভব নয়, অবশ্য সম্ভব—

যম ॥ অবশ্য সম্ভব?

সাবিত্রী ॥ হ্যাঁ অবশ্য সম্ভব। তুমি আমায় বর দিয়েছ সত্যবানের ঔরসে আমার শত পুত্রের জন্ম।…সত্য?

যম ॥ সত্য—।

সাবিত্রী ॥ তা যদি সত্য হয়,—তা যদি সত্য, কি করে তুমি ঐ সত্যবানকে অপহরণ করবে? কি করে? কি করে? বল, কি করে?

[ যম নিরুত্তর রহিলেন ]

সাবিত্রী ॥ উত্তর দাও ধর্মরাজ। তুমিই আমায় সত্যবানের ঔরসে শতপুত্রের বর দিয়েছ, আবার তুমিই সত্যবানকে...হরণ করছ...হে ধর্মরাজ! এই বিপরীত আচরণই কি তোমার ধর্ম?

যম ॥ সাধু—সাধু—সাধু অপরাজেয় যে মৃত্যু, সে মৃত্যুও আজ তোমার নিকট পরাজিত। হে সতী, মুক্ত তোমার পতি। [ সত্যবানের আত্মাকে মুক্তিদান করিলেন। সেই জ্যোতিষ্ক আত্মা সাবিত্রী হাতে আসিয়া স্থির হইল ] অয়ি মৃত্যুজিতা; তোমার নিকট আমার পরাজয়ের এই অলৌকিক কাহিনী যুগে যুগে বিঘোষিত হোক। তোমার কাহিনী প্রতি পত্নীকে প্রতি যুগে অনুপ্রাণিত করুক...আজিকার এই পরাজয়ের পরমানন্দ আবার কবে...কোন যুগে কোন সতীর প্রসাদ লাভ করব জানিনা...কিন্তু সেজন্য আমি যম উন্মুখ হয়ে রইলাম দেবী!—ব্যগ্র হয়ে রইলাম।

---

## চতুর্থ দৃশ্য

### বন

### সত্যবানের মৃতদেহ

[ আকাশে বাতাসে করুণ রাগিণী। বেদনাবিধুর প্রকৃতি। দ্যুমৎসেন একাকী। বহুকষ্টে এদিকে ওদিকে অগ্রসর হইতেছেন। ]

দ্যুমৎসেন ॥ আমায় ওরা এখানে বসিয়ে রেখে পাগলের মতো তাদের খুঁজতে গেল। কিন্তু কি করে চুপ করে বসে থাকি?...বুকের মাণিক সবাই খুঁজবে, শুধু আমিই কি পারব না? আমিও খুঁজব। ওরে কোথায় তোরা? কোথায় তোরা? আয়! আয়! তোরা যে আমায় একদণ্ড না দেখলে পাগল হয়ে যেতিস. আজ তোরা কোথায়? ওরে তোরা ভেবেছিস কি? আমায় লুকিয়ে থাকবি! আমিও তোদের খুঁজব...যত কাল না পাব খুজব,...খুঁজতে খুঁজতে হয়ত বিপথে পড়ে আমার মৃত্যু হবে হোক—হোক—তাই হোক—ওরে—ওরে নিষ্ঠুর, ওরে নির্দয়...তোদের না পেলে; আমি মৃত্যুই চাই—মৃত্যুই চাই! আমিও যে তাই চাই!—[ খুঁজিতে লাগিলেন। খুঁজিতে খুজিতে সত্যবানের মৃতদেহ স্পর্শ করিয়া চমকিয়া উঠিলেন ] কে?...কে?...ওরে, তুই কে? শৈব্যা শৈব্যা—অশ্বপতি—ভাই—বন্ধু—কে কোথায় আছ...শীঘ্র এসো শীঘ্র এসো! আমি যেন কাকে পেয়েছি—আমি বুঝি আমার হারানো রতন ফিরে পেলাম! [ তখনি সেখানে বসিয়া মৃতদেহ পরীক্ষা করিতে করিতে ] হ্যাঁ হ্যাঁ নিশ্চয় সত্যবান—সত্যবান—আমারই রক্তমাংস আর আমি চিনবনা—ওরে তুই এখানে ঘুমিয়ে রয়েছিস, এই তোর কীর্তি? ওরে জাগ—চেয়ে দেখ...এ কি! জাগেনা কেন? হৃদয় স্পন্দনহীন, দেহ তুষার শীতল! একি! এযে মৃত! না না এ তবে সে নয়! এ হয়ত কোনো পথিক—অজ্ঞাত কোনো পথিক। ...কিন্তু...কিন্তু এ যে সেই হাত সেই মুখ—এ কি নিদারুণ সমস্যা! ঈশ্বর...ঈশ্বর...

দয়া করে একটিবার দৃষ্টিশক্তি ফিরিয়ে দাও···একটিবার—একটিবার শুধু দেখতে দাও···এ আমার সত্যবান নয় এ কোন—এ কোন···এ কি! মনে হচ্ছে আমার দৃষ্টিশক্তি ফিরে আসছে···তাইতো···তাইতো···আমার অনন্ত অন্ধকার যেন ক্রমে ক্রমে কেটে যাচ্ছে—আলো···আলো—আজ কতকাল—কতকাল পরে আলো দেখছি—তাইতো—তাইতো আমি আর অন্ধ নই, আমি স্পষ্ট দেখতে পাচ্ছি—[ মৃত-দেহে দৃষ্টি-নিক্ষেপ করিয়াই ] কি দেখছি! সত্যবান [ উত্তর না পাইয়া ] সত্যবান—সত্যবান—[ উত্তর না পাইয়া ] সত্যবান—ও—হো—হো—ঈশ্বর—ঈশ্বর পুত্রের মৃত-মুখ দেখবার জন্যই কি এই অন্ধকে চক্ষু দান করলে! [ সেখান হইতে উন্মাদের মতো ] কে চায় এ চোখ! কে চায় এ চোখ! কেন দিলে এ চোখ! এ চোখ—এ চোখ আমি উপড়ে ফেলব—এ চোখ আমি উপড়ে ফেলবো—

[ দ্যুমৎসেনের মন্ত্রী স্বর্ণথালে রাজমুকুট লইয়া প্রবেশ করিলেন। ]

মন্ত্রী ॥ মহারাজ—

দ্যুমৎসেন ॥ এ কি! বিক্রমদেব! তুমি! এই গহন বনে! ও কি? রাজমুকুট!···শত্রুদের পরাজিত করে আমার জন্য আজ উপহার এনেছ! চমৎকার! চমৎকার! জীবনে আর দিন হলনা, চক্ষু পেলাম আজ! রাজমুকুট পেলাম আজ! এ কি সব স্বপ্ন? না সত্য···না আমি উন্মাদ?

[ অশ্বপতি-মালবী শৈব্যার প্রবেশ। ]

অশ্বপতি ॥ পেয়েছ বন্ধু? পেয়েছ?

দ্যুমৎসেন ॥ হ্যাঁ পেয়েছি। এমন পাওয়া জীবনে কেউ পায়না···আজ আমি দৃষ্টি পেয়েছি···হৃত রাজ্য ফিরে পেয়েছি···আর পেয়েছি—আর পেয়েছি—[ কাঁদিয়া ফেলিলেন। ]

শৈব্যা ॥ দৃষ্টি পেয়েছ? দৃষ্টি পেয়েছ?

দ্যুমৎসেন ॥ হ্যাঁ পেয়েছি। দৃষ্টি শুধু পাইনি। তোমরা যা দেখছ না, তোমাদের আগে আজ আমি তাও দেখেছি—

শৈব্যা ॥ একি সৌভাগ্য! আজ আমাদের একি সৌভাগ্য!

দ্যুমৎসেন ॥ হ্যাঁ, পরম সৌভাগ্য—আজ আমার পরম সৌভাগ্য!

অশ্বপতি ॥ শুধু দুর্ভাগ্য এই···এই সৌভাগ্যের মুহূর্তে কোথায় আমার সাবিত্রী—

শৈব্যা ॥ কোথায় আমার সত্যবান—

দ্যুমৎসেন ॥ আছে—আছে—সত্যবান আছে। আমি তাকে স্বচক্ষে দেখেছি—আমি তাকে পেয়েছি—

অশ্বপতি ॥ কই? কোথায়?

শৈব্যা ॥ কোথায় প্রভু?

দ্যুমৎসেন ॥ [ বামহাতে শৈব্যার হাত চাপিয়া ধরিয়া সত্যবানের মৃতদেহের দিকে রাজমুকুট ছুঁড়িয়া দিয়া ] ঐ—

শৈব্যা ॥ [ হাত ছাড়াইতে চেষ্টা করিতে করিতে ] সত্যবান—[ কোন উত্তর

না পাইয়া ] সত্যবান—[ হাত ছাড়াইয়া লইয়া ] সত্যবান—[ সত্যবানের উপরে গিয়া পড়িলেন ]

দ্যুমৎসেন ॥ কোন সাড়া পাবে না। ও ঘুমিয়েছে···সেই ঘুম যে' ঘুম আর ভাঙবার নয়···যে ঘুম আর ভাঙবেনা—ডাকো ডাকো···আমি ওকে জাগাতে পারিনি··· তুমি মা···তুমি যদি পারো···

শৈব্যা ॥ ওঃ! [ মূর্চ্ছা ]।

অশ্বপতি ॥ নিয়তি! নিয়তি! দুর্নিবার নিয়তি! সহস্র চেষ্টায়ও তার গতি রোধ করা যায় না···মূর্খ আমি···তাকে রোধ করতে গিয়েছিলাম···তার জন্য সত্যভঙ্গ করেছিলাম কিন্তু···ও···দুর্নিবার! দুর্নিবার!

মালবী ॥ আমার সাবিত্রী?

অশ্বপতি ॥ না না তাকে আর না দেখাই ভালো—তাকে আর না দেখাই ভালো—

দ্যুমৎসেন ॥ সেও কি আর জেগে আছে! সেও কোথায় ঘুমিয়েছে···আমি দেখছি···আমি দেখতে পাবো···নইলে চোখ হ'ল কেন?

মালবী ॥ সাবিত্রী! সাবিত্রী! ওঃ!

[ অদূরে সাবিত্রীর কণ্ঠস্বর শোনা গেল। ]

সাবিত্রী ॥ মৃত্যুকে আমি জয় করেছি—মৃত্যুকে আমি জয় করেছি—

অশ্বপতি ॥ মৃত্যুকে জয় করেছে?···কে?

[ সাবিত্রীর প্রবেশ। ]

সাবিত্রী ॥ আমি।

[ তাহাকে দেখিয়াই সকলে মুখ অবনত করিলেন। ]

সাবিত্রী ॥ [ সত্যবানের সম্মুখে গিয়া ঝুঁকিয়া পড়িয়া ] আর্য্যপুত্র! আর্য্যপুত্র!

সত্যবান ॥ [ পুনর্জীবিত হইয়া ] সাবিত্রী!

[ সাবিত্রী সত্যবানকে ধরিয়া তুলিলেন। ঊর্দ্ধ হইতে পুষ্পবৃষ্টি হইতে লাগিল। শূন্যে যমের আবির্ভাব। ]

সাবিত্রী ॥ মা! মা! ওঠ-দেখ—মৃত্যুকে আমি জয় করেছি।

শৈব্যা ॥ বাবা—বাবা—সত্যবান

মালবী ॥ মা—মা।

যম ॥ কাষ্ঠাহরণ করতে এসে সত্যবান বিধাতার বিধানে অকালে মৃত্যুমুখে পতিত হয়। ঐ সাবিত্রীর প্রভাবে মৃত্যুকে পরাজিত করে, স্বামীকে পুনর্জীবিত করে সীমন্তের সিন্দুর হাতের শাঁখা অক্ষয় অক্ষুন্ন রাখল। সাবিত্রী আজ থেকে দেবীরও দেবী। আজ হতে পৃথিবীতে সাবিত্রী পূজা প্রচারিত হোক। যে সাবিত্রীর সাধনা, সাবিত্রীর তপস্যা, সাবিত্রীর এই পরম পাতিব্রত্য শ্রবণ-পূর্বক কায়-মনো-বাক্যে সাবিত্রীর পূজা এবং সাবিত্রীর ব্রত করবে—আমার বরে বৈধব্য তাকে স্পর্শ করতে পারবে না।

[ অন্তর্দ্ধান। ]

## —আনন্দ দৃশ্য—

[ বনবাসিনীগণের প্রবেশ। তাঁহারা সাবিত্রীর সীমন্তে সিন্দুর পরাইয়া দিলেন। সাবিত্রী ও সত্যবান যুগল মূর্তিতে দাঁড়াইলেন। অশ্বপতি এবং দ্যুমৎসেন আলিঙ্গন বদ্ধ হইলেন। মালবী এবং শৈব্যা সাদর সম্ভাষণে ব্যাপৃত হইলেন। বনবাসিগণ সাবিত্রী-মঙ্গল গাহিলেন ]

॥ গান ॥

জয় মর্তের অমৃতবাদিনী চির আয়ুষ্মতী
জয় নারী-রূপা দেবী পুণ্যশ্লোকা সতী ॥
জয় অগ্নিহোত্রী অয়ি দীপ্তা উগ্র-তপা জ্যোতির্ময়ী।
জয় সুর-লোক-বাঞ্ছিতা সতী মহিমার গীতা, মৃত্যু-জয়ী!
জয় সীমন্তে নবারুণ, ধরণীর অরুন্ধতী ॥
চির-শুদ্ধাচারিণী চির-পবিত্রা সুমঙ্গলা,
চির অবৈধব্য-যুতা তুমি চিরপূজ্যা মা, নহ অবলা।
মাগো যুগে যুগে চির ভাস্বর তুমি উদীচি জ্যোতি ॥
তব সীমন্ত-সিন্দুর মাগে, মাগো ; বিশ্ব-বধূ
সব কন্যা জায়া যাচে তব বর, কর প্রণতি ॥

**॥ যবনিকা ॥**

# লেখকের কথা

আমার লেখা প্রথম নাটক অভিনীত হয় ১৯২৩ সালের ডিসেম্বর মাসে ষ্টার থিয়েটারে। নাটকটি ছিল একখানি একাঙ্কিকা—নাম 'মুক্তির ডাক'—একটি ঐতিহাসিক আখ্যায়িকা। তাহার পর পেশাদার রঙ্গমঞ্চে আমার যে সব নাটক অভিনীত হয়, তাহার কোনটিই সামাজিক নাটক ছিল না। ১৯৩৮ সালের ডিসেম্বরে 'নাট্যনিকেতনে'র জন্য 'মীরকাশিম' নাটক রচনার পর সুদীর্ঘ চৌদ্দ বৎসর কাল পেশাদার রঙ্গমঞ্চের জন্য আমি আর কোন নাটকই লিখি নাই। ১৯৫২ সালে আমি পুনরায় নাটক লিখিতে মনস্থ করিয়া ঐ বৎসরেরই এপ্রিল মাসে 'মহাভারতী' রচনা করি। সাধারণ রঙ্গমঞ্চের জন্য লিখিত আমার নাটকগুলির মধ্যে 'মহাভারতী'ই প্রথম সামাজিক নাটক। এই নাটকখানি ১৩৫৯ সালের 'মন্দিরা' মাসিক পত্রিকায় ধারাবাহিকভাবে প্রকাশিত হয়।

১৯০৫ সালে বঙ্গভঙ্গ, ১৯১১ সালে বঙ্গভঙ্গ-রদ, ১৯২১ সালে অসহযোগ আন্দোলন, ১৯৩০-৩১ সালে আইন-অমান্য ও লবণ-সত্যগ্রহ আন্দোলন, ১৯৪২ সালে আগস্ট বিপ্লব এবং ১৯৪৬ সালে বৃটিশ কর্তৃক ভারতের হস্তে ক্ষমতা অর্পণ এই রাজনীতিক ঘটনাগুলি এই পঞ্চাঙ্ক নাটকের বিষয়বস্তু।

মেদিনীপুর জেলার সমুদ্রকুলবর্তী একটি গ্রামে মহাভারত মাইতি নামক এক মধ্যবিত্ত কৃষক এবং তাহার পরিজনবর্গকে কেন্দ্র করিয়া এই রাজনীতিক নাটকটি পরিকল্পিত হইয়াছে। চরিত্রগুলি সমস্তই কাল্পনিক। সমগ্র নাটকে মাত্র একটি দৃশ্যপটই ব্যবহৃত হইয়াছে। ঘটনার ত্রুটি-বিচ্যুতি অথবা অন্য কোন অসংগতি সংশোধন করিতে সর্বদাই প্রস্তুত থাকিব। এ বিষয়ে সহৃদয় পাঠক-পাঠিকাগণ আমাকে সাহায্য করিবেন, এই নিবেদন।

শ্রীযুক্ত পতিতপাবন বন্দ্যোপাধ্যায় এই নাটকের কয়েকখানি গান রচনা করিয়া এবং প্রখ্যাত চিত্রী শ্রীনরেন্দ্রনাথ দত্ত এই গ্রন্থের চিত্রগুলি আঁকিয়া দিয়া আমাকে কৃতজ্ঞতাপাশে আবদ্ধ করিয়াছেন।

এই নাটক প্রণয়নে শ্রদ্ধেয় শ্রীযুক্ত অরুণচন্দ্র গুহ এবং শ্রীযুক্ত ভূপেন্দ্রকুমার দত্তের নিকট যে উৎসাহ পাইয়াছি তাহা মুগ্ধচিত্তে চিরদিন স্মরণ করিব। মন্মথ রায়

স্বাধীনতা দিবস, ১৯৫৩

## দ্বিতীয় সংস্করণ ( পরিবর্ধিত )

নয়াদিল্লীতে অনুষ্ঠিত "১৮৫৭ বিদ্রোহ শতবার্ষিকী জয়ন্তী" উৎসবে ভারত সরকার কর্তৃক আমন্ত্রিত হইয়া পশ্চিমবঙ্গ সরকার লোকরঞ্জন শাখা ২৪শে এবং ২৫শে আগস্ট ( ১৯৫৭ ) এই মহাভারতী নাটক হিন্দীভাষায় অভিনয় করেন। এতদুপলক্ষে 'অবতরণিকা' মূল নাটকে সংযোজন করিয়াছিলাম। এই বাংলা সংস্করণেও উহা দিলাম।

মন্মথ রায়

১লা জানুয়ারী : ১৯৬০

# মহাভারতী

৭ই মে ১৯৫৩

তারিখে অনুষ্ঠিত

সর্বকনিষ্ঠা সহোদরা

শ্রীমতী লীলা রায়ের সহিত

শ্রীমান অমল দে'র

শুভ বিবাহে

স্নেহাশিস্

আশীর্ব্বাদক

দাদা

মন্মথ রায়

জনার্দন ॥ চুলোয় যাক্ ফ্যাক্টরী। সব চেয়ে বড়ো কথা,—আমি আমার মেয়ে ফিরে চাই। আমার ইজ্জৎ গেছে হারাণ,—আমার ইজ্জৎ গেছে।

হারাণ ॥ পুলিশ এলেই সব ঠিক হয়ে যাবে। ওদের ঘর খানা-তল্লাস হলেই আমাদের মেয়ে আমরা ফিরে পাবো। ওদের হাতে দড়ি পড়লেই আমাদের ফ্যাক্টরীর কাজ চলবে—লাঠিগুলো এমাসেই ডেলিভারী হ'বে—কোম্পানী বাঁচবে। আমরাও বাঁচবো।

জনর্দন ॥ ফ্যাক্টরীর কথা ভুলে যাও হারাণ। এখন ইজ্জতের কথা ভাবো। ওই শোনো গোলমাল বাড়ছে।

হারাণ ॥ আমি যাচ্ছি। চেয়ারম্যান তোমাকে একটা কথা বলতে বলেছিলেন সর্দার। বলেছিলেন, ফ্যাক্টরীর কাজ বন্ধ করো না, যতো বেশী লাঠি যতো তাড়াতাড়ি তৈরী হবে, ততোই মঙ্গল। বলেছেন, কণ্ট্রাক্টের বাড়্তি লাঠি আমাদেরই হাতে তুলে দেবেন—দুষমন্‌দের শায়েস্তা করতে। আর তোমাকে গোপনে বলে যাচ্ছি সর্দার, অর্ডারটা পুলিশের। কাজেই পুলিশ আসবে, আর নিশ্চয়ই দেখবে যাতে ফ্যাক্টরীর কাজ চালু থাকে। মানে—ওরা গেছে।

[ ছুটিয়া পার্বতীর প্রবেশ ]

পার্বতী ॥ ওগো কী সর্বনাশ! ওরা মেথর পাড়ায় আগুন দিয়েছে।

জনার্দন ॥ কী! শেষে মেথরদের ওপর অত্যাচার? ওরাতো শুধু আমাদের নয়, ওদেরও। ইব্রাহিম এতো নীচে নেমে গেছে। হারাণ, আগুন লাগাও ইব্রাহিমের বাড়ী।

হারাণ ॥ হাঃ হাঃ হাঃ! সর্দার, এই আমি চেয়েছিলাম—এই আমি চেয়েছিলাম।

[ হারাণের প্রস্থান ]

পার্বতী ॥ না, না, না, এ আমরা চাই না। আর আগুন জ্বালাতে চাই না। এ আগুনে সব যাবে,—ওদেরও, আমাদেরও। এ আগুন নিভিয়ে দাও সর্দার, এ আগুন নিভিয়ে দাও।

জনার্দন ॥ আমার মেয়ে যখন ফিরে পেলাম না, আর তা' হয় না। এ আগুন নিভবে না।

পার্বতী ॥ চাইনা আমার মেয়ে। আমার এক মেয়ের জন্যে আর দশজনের ছেলে মেয়ে মরবে, এ আমি চাই না।

জনার্দন ॥ তেরাত্রির মধ্যে তুমি তোমার মেয়ে ফিরে চেয়েছিলে—আমি তা হয়নি বলেই জ্বেলেছি এই আগুন। যাক্—সব যাক্।

পার্বতী ॥ বুঝিনি—আমি তখন বুঝিনি। এখন বুঝছি,—মারামারিতে মারামারিটাই বেড়ে যায়। হারান ধন ঘরে আসে না। মাঝ থেকে ঘরের ধন হারিয়ে যায়।

[ নেপথ্যে রাইফেলের শব্দ। মুহূর্তে নেপথ্যের সকল গোলমাল স্তব্ধ হইয়া যায়। ]

জনার্দন ॥ বন্দুকের গুলি—তবে পুলিশ এসেছে।

[ এমন সময়ে রুদ্ধশ্বাসে কনকের প্রবেশ ]

কনক ॥ সর্দার, সর্দার, তোমার এখানে পুলিশ আসছে। আর একদল ওদিকে গুলি চালাচ্ছে। সামনে যাকে পাচ্ছে, তাকেই ধরছে। জ্যাঠাইমা, তুমি ঘরে যাও।

জনার্দন ॥ [ উভয়কে লক্ষ্য করিয়া ] আমাদের কলোনীতে যারা বাইরে আছে, ছুটে গিয়ে তাদের ঘরে যেতে বল। কখন কী হয় বলা যায় না।

[ কনক ও পার্বতীর প্রস্থান। জনার্দন বসিয়া হুঁকা টানিতে লাগিল। এমন সময়ে জনৈক পুলিশ-ইন্‌স্‌পেক্টার, ইব্রাহিম ও কয়েকজন কনেষ্টবলসহ তথায় আসিয়া উপস্থিত হইলেন। ইহাদের সঙ্গে সঙ্গে আসিল হিন্দু-মুসলমানের কতিপয় মাতব্বর। তাহাদের মধ্যে গা ঢাকা দিয়া হারাণও আছে। ইহাদের আসিতে দেখিয়া জনার্দন হুঁকাটি রাখিয়া উঠিয়া দাঁড়াইল ]

ইন্‌স্‌পেক্টর ॥ চারিদিকে দাঙ্গা হাঙ্গামা! মাঝখানে নির্বিকার হয়ে হুঁকো টানছেন—এ মহাত্মাটি কে?

ইব্রাহিম ॥ এই সেই জনার্দন সর্দার হুজুর—পালের গোদা।

ইন্‌স্‌পেক্টর ॥ থামো। [ জনার্দনকে ] তুমি জনার্দন সর্দার?

জনার্দন ॥ হ্যাঁ হুজুর।

ইন্‌স্‌পেক্টর ॥ তোমারই মেয়ে চুরি গেছে?

জনার্দন ॥ হ্যাঁ হুজুর [ ইব্রাহিমকে দেখাইয়া ] ওই ইব্রাহিমের ছেলে—লালমিঞা চুরি করেছে। আর তাদের দুজনকেই লুকিয়ে রেখেছে ওই ইব্রাহিম। ওর বাড়ি খানাতল্লাসী করুন হুজুর, এখনই বেরিয়ে পড়বে সব।

ইন্‌স্‌পেক্টর ॥ তোমাদের মালিকের অভিযোগ—মেয়ে চুরির জন্যেই এই দাঙ্গা। আমি এসে শুধু দাঙ্গা থামাইনি। ইব্রাহিমের এলাকা তন্ন তন্ন করে খানাতল্লাসী করেছি। কিন্তু কই, পেলামনাতো। তোমাদের মালিক মিষ্টার চৌধুরী সদল বলে আমাদের সঙ্গে ছিলেন। মেয়ে ওদের কাছে নেই।

ইব্রাহিম ॥ নেই,—তাও আমার ছেলেকে ওই জনার্দন সর্দার ধরে আটকে রেখেছে। আজ তিনদিন আমি তাকে খুঁজে পাচ্ছি না হুজুর।

জনার্দন ॥ মিথ্যে কথা—ডাহা মিথ্যে কথা। হুজুর, আসুন, আমার ঘর-বাড়ি, আমার এলাকা খানাতল্লাসী করুন।

ইন্‌স্‌পেকটর ॥ [ হাসিয়া ] ইব্রাহিম যতোটা চালাক, তুমি তার চেয়েও বেশী, এ তোমার চেহারা দেখেই বোঝা যায় সর্দার সাহেব। তোমরা কেউ কম নও; এতবড় দাঙ্গা হলো, হাতে নাতে কাউকেই ধরা গেল না। অনর্থক খানাতল্লাসী করে আমার মূল্যবান সময় নষ্ট করে লাভ নেই। ওর ঘরে তোমার ছেলেও যে পাওয়া যাবে না সে আমি ভালই জানি। কিন্তু তোমাদের দুজনকেই একটা কথা বলবো,—মন দিয়ে শোনো।

কয়েকজন ॥ বলুন স্যার, বলুন।

ইন্‌স্‌পেক্টর ॥ ব্যাপারটা যা শুনলাম, তাতে দেখছি—ওই "মহুয়া" পালাগানটাই সত্য আর সব মিথ্যে।

কয়েকজন ॥ সে কী স্যার ?

ইন্‌স্‌পেক্টর ॥ হ্যাঁ, ঐ পালাগানে আছে—বিয়েতে বাধা ছিল দেখে, মহুয়া আর নদেরচাঁদ পালিয়ে গিয়েছিল জঙ্গলে। এ যুগের জঙ্গল হচ্ছে কলকাতা। খোঁজ করো তাদের সেখানে—কোনো হোটেলে। এবং এও জানি, যখন তাদের ধরবো, তখন দেখবো, তারা গলাগলি ধরে সিনেমার গান গাইছে, আর তোমরা কিনা এখানে এ ওর গলা কাটবার জন্যে ছুরি শাণ দিচ্ছো। পুলিশের চাকরী করে চুল পাকিয়েছি। আমার কথাটা মিথ্যে নয়। ঝগড়াঝাঁটি ছেড়ে দাও। ফের ঝগড়াঝাঁটি করছো খবর পেয়েছি কি তোমরা গেছো। লাঠিপেটা করবো সব।

ইব্রাহিম ॥ জানি হুজুর। সে লাঠি ওরাই তৈরী করে দিচ্ছে।

ইন্‌স্‌পেক্টর ॥ সে জন্যে তোমার আফশোষ করার কিছু নেই। যদি দরকার হয়, সে লাঠি ওদের পিঠেও পড়বে।

[ জনার্দন ও হারাণ ব্যতীত সকলে চলিয়া গেলেন। ]

হারাণ ॥ সর্দার বুঝছো না—ডানহাত বাঁহাতের ব্যাপার হয়ে গেছে। নাঃ, ওই দুষমণটাকে কিছুতেই শায়েস্তা করা যাচ্ছে না। তোমার হুকুম পেয়ে মরিয়া হয়ে আমরা দল বল নিয়ে যখন ইব্রাহিমের ঘরে আগুন ধরাতে যাবো, ঠিক সেই সময় পুলিশ এসে গেল—পালাতে পথ পাইনা সর্দার। [ এমন সময় পুলিশ ভ্যান চলিয়া যাওয়ার শব্দ শোনা গেল ] কিন্তু এই তো পুলিশ চলে গেল, এখন ওদের কে বাঁচায় দেখি ?

জনার্দন ॥ না, না, দাঁড়াও। শোনো।

হারাণ ॥ কী বলবে বল।

জানার্দন ॥ আচ্ছা, পুলিশ সাহেব যা বলে গেল,—মানে, মায়া আর লালমিঞা আমাদের কাছ থেকে পালিয়ে কলকাতায় চলে গেছে—তোমার কী মনে হয়, এ সত্যি ?

হারাণ ॥ তা' হতে পারে। কিন্তু মায়া ইচ্ছা করে গেছে, এ কখনও সত্যি নয়। মায়াকে জোর করে ধরে নিয়ে গেছে লালমিঞা। দস্তুরমতো নারীহরণ সর্দার, দস্তুর-মতো নারীহরণ।

[ কনকের প্রবেশ ]

কনক ॥ হারাণখুড়ো, তোমাকেই খুঁজে বেড়াচ্ছি। পুলিশ যেতে না যেতেই তোমার ঘরে ওরা আগুন লাগিয়ে দিয়েছে—খোলা জানালা দিয়ে পেট্রোল ছড়িয়ে।

হারাণ ॥ বলিস্ কী কনক ! সর্বনাশ !!

[ হারাণ ঊর্দ্ধশ্বাসে ছুটিল ]

কনক ॥ সর্দার, তৈরী হও। আজ এস্পার কি ওস্পার—

[ কনকও ছুটিয়া চলিয়া গেল। নেপথ্যে পুনরায় আগের ন্যায় কোলাহলধ্বনি উঠিল ]

জনার্দন ॥ সত্যিই আজ এস্পার কি ওস্পার। [ পার্বতীর উদ্দেশ্যে ] পার্বতী—পার্বতী—আমি চললাম—

[ জনার্দন উত্তেজিতভাবে চলিয়া যাইতেছিল, এমন সময়ে বিপরীত দিক হইতে ছুটিয়া আসিল লালমিঞা। ব্যাকুলকণ্ঠে সে ডাকিল। ]

লালমিঞা ॥ সর্দার! সর্দার!!

[ জনার্দন ঘুরিয়া লালমিঞাকে দেখিয়া থমকিয়া দাঁড়াইল। ইতিমধ্যে সেখানে পার্বতীও আসিয়া দাঁড়াইল ]

লালমিঞা ॥ জ্যাঠাইমা!

জনার্দন ॥ মায়া কোথায়?

পার্বতী ॥ বল, আমার মেয়ে কোথায়?

লালমিঞা ॥ তার খোঁজেই গিয়েছিলাম—মেদিনীপুরে নন্দীগ্রামে।

জনার্দন ॥ [ রুদ্রমূর্তিতে লালমিঞার হস্ত চাপিয়া ধরিয়া ] কোথায় সে?

লালমিঞা ॥ সেখানেও যায়নি সে।

জনার্দন ॥ কেন সে যাবে সেখানে? সে আছে সেখানে—যেখানে তুমি তাকে ধরে নিয়ে গেছো। যদি বাঁচতে চাও, সত্য বল কোথায় সে?

লালমিঞা ॥ জীবন বিপন্ন করে তোমার কাছে মিথ্যা কথা বলতে আসিনি জ্যাঠামশাই। যখন কোথাও তাকে খুঁজে পেলাম না আমরা, তখন আমার মনে হলো, জ্যাঠাইমার বকুনী খেয়ে অভিমান করে মায়া একবার পালিয়ে গিয়েছিল তারই মাসীর বাড়ি মেদিনীপুরে ওই নন্দীগ্রামে। যায়নি জ্যাঠাইমা?

পার্বতী ॥ গিয়েছিল। তোমাকে আর পল্টুকে আমি পাঠিয়েছিলাম তাকে নিয়ে আসতে।

লালমিঞা ॥ তাই এবারও মনে হলো, হয়তো কারুর ওপর কোন অভিমানে এবারও সে পালিয়েছে সেখানে।

জনার্দন ॥ মিথ্যা কথা। আমরা তাকে বকিনি।

পার্বতী ॥ না। আমি বকেছিলাম। ওর এখন বয়েস হয়েছে। তোমার সঙ্গে ওর এতো বেশী মেলামেশা, পাঁচজনে পাঁচকথা বলে। পালাগানের আগের দিন আমি ওকে বকেছিলাম।

জনার্দন ॥ তুমি কোনো অন্যায় করোনি। [ লালমিঞাকে ] তোমার নন্দীগ্রামে যাওয়ার কারণ না ছিল তা নয়। কিন্তু তুমি সেখানে গেছো, এ আমি বিশ্বাস করিনা।

লালমিঞা ॥ শোন জ্যাঠামশাই, আমি জানি তোমাদের সকল ক্রোধ আজ আমার ওপর। ফিরে এসে দেখি আমারই জন্য কলোনীতে দাঙ্গা লেগেছে। শুনলাম মায়াকে নিয়ে আমি পালিয়েছি সন্দেহে শ্রমিকদের একতা গেছে ভেঙে—একদল

হয়েছে ছাঁটাই, তবু আর একদল যাচ্ছে কাজে। ভাইএ ভাইএ শুরু হয়েছে দাঙ্গা। জীবন যাচ্ছে—ঘরবাড়ি পুড়ছে। আমার মাথা চাইছো তোমরা—জেনে শুনেও আমি এসেছি—মিথ্যা বলতে নয়।

পার্বতী ॥ আমি বিশ্বাস করছি বাবা, আমি তোমাকে বিশ্বাস করছি। তুমি শুধু একটিবার বলো—মায়াকে যে আমরা পাচ্ছি না, তাতে তোমার কোন হাত নেই।

লালমিঞা ॥ শুধু ওই কথাটুকু—ওই কথাটুকু বলতেই আমি এসেছি জ্যাঠাইমা-জ্যাঠামশাই। যদি বিশ্বাস করো, আবার আমি বেরুবো মায়াকে খুঁজতে। এজন্য পৃথিবীর ওপারে—জীবনের ওপারেও যদি যেতে হয়, তাও যাবো। আর যদি বিশ্বাস না করো, আমি এখানে আছি, আমি এখানে থাকবো—থাকবো তোমাদের সামনে—জীবিত অথবা মৃত, শুধু এই আশায় যে, একদিন তোমরা বলতে বাধ্য হবে যে আমি মিথ্যা বলিনি।

[ ক্ষণিক নিস্তব্ধতা ]

লালমিঞা ॥ জ্যাঠামশাই !—আমি যাবো, না থাকবো ?

জনার্দন ॥ থাকবে।

লালমিঞা ॥ আমাকে তবে তুমি বিশ্বাস করলে না জ্যাঠামশাই !

জনার্দন ॥ তোমাকে আমি বিশ্বাস করছি, লাল। কিন্তু আমার দলবলকে আমার বিশ্বাস নেই। [ পার্বতীর প্রতি ] পার্বতী, ওর চোখ-মুখ দেখে তুমি বুঝছো না, না খেয়ে আছে।

পার্বতী ॥ এসো বাবা এসো—[ লালমিঞা যায় না, পার্বতী কাছে আসিয়া সস্নেহে বলে ] আয় বাবা লাল।

লালমিঞা ॥ তুমি আমাকে শুধু এক গ্লাস জল দাও।

[ নেপথ্যে কনকের উত্তেজিত কণ্ঠ শোনা গেল—"সর্দার ! সর্দার !!" পরক্ষণেই সে ছুটিয়া আসিয়া লালমিঞাকে দেখিয়া থমকিয়া দাঁড়াইল। ]

কনক ॥ লাল ! তুমি !

লালমিঞা ॥ বলছি।

কনক ॥ কী আর বলবে ! বাঘের গুহায় এসেও যখন তুমি বেঁচে আছো, তাতেই সব বলা হয়েছে। [ জনার্দনের প্রতি ] এইবার আমি যা বলতে এসেছি, শোনো। লালমিঞা তোমার এখানে—ওরা কী করে জানতে পেরেছে। তোমার হাত থেকে ওকে উদ্ধারের জন্যে ইব্রাহিম সর্দার দলবল নিয়ে মরিয়া হয়ে ছুটে আসছে। পথের দুধারের ব্যারাকে পেট্রোল ছড়িয়ে আগুন লাগাচ্ছে। দেখে এলাম, হারাণ খুড়োর বাড়ি দাউ দাউ জ্বলছে।

পার্বতী ॥ হারাণের বাড়ি ! দাউ দাউ জ্বলছে !!

জনার্দন ॥ জ্বলুক। হারাণ একা থাকতো ; সে নিশ্চয়ই এতোক্ষণ সরে পড়েছে। আগুনের ভয় আমাকে দেখিয়ে লাভ নেই। আমার মেয়েকে না পেলে আমি যে আগুন জ্বালাবো, ইব্রাহিম তা সইতে পারবে না। সে আগুন—ওই লালমিঞা।

[ ইব্রাহিমের প্রবেশ। সে একা...হাতেও কোনো অস্ত্র নাই। ]

ইব্রাহিম ॥ সর্দার! না, না, চমকাবার কিছু নেই। আমি এসেছি একা—কোন হাতিয়ার নিয়েও আসিনি আমি।

জনার্দন ॥ শয়তানীটা তোমার কোথায়, ঠিক ধরতে পারছি না, ইব্রাহিম।

ইব্রাহিম ॥ আমি আমার ছেলে চাই।

জনার্দন ॥ আমি আমার মেয়ে এখনও ফিরে পাইনি, ইব্রাহিম। শুধু তাই নয় আমার ডান হাত হারাণ—তার বাড়িতে তুমি আগুন দিয়েছো।

ইব্রাহিম ॥ তোমার ডান হাত! য্যাদ্দিন আমি ছিলাম সর্দার। যাক্ সে কথা। আজ তোমার ডান হাত হারাণ—তার বাড়ি আমি আগুন দিয়ে জ্বালিয়ে দিয়েছি···তার বাড়ি আমি লুঠ করে এসেছি। লুঠ করে সেখানে যে ধন পেয়েছি, আমি তা' তোমাকে দিচ্ছি। বিনিময়ে তুমি আমাকে আমার ছেলে ফিরিয়ে দাও।

জনার্দন ॥ হাসালে ইব্রাহিম।

ইব্রাহিম ॥ হাসো। আমার হাসার সময়ও আসছে। হ্যাঁ ওই এসেছে।

[ কয়েকজন হিন্দু-মুসলমান আগুনে ঝল্‌সানো মায়াকে কোলপাঁজা করিয়া এখানে আনিয়া গোলঘরের বেদীর উপর রাখিল ]

জনার্দন ॥ একী!

পার্বতী ॥ মায়া! তুই!

[ পার্বতী ছুটিয়া মায়ার কাছে গেল। লালমিঞাও ]

মায়া ॥ মা, একটু জল। আমায় একটু জল দাও মা।

কনক ॥ আনছি—আমি আনছি।

[ কনক জল আনিতে ছুটিয়া গেল ]

পার্বতী ॥ [ জনার্দনের প্রতি ] ওগো, দ্যাখো এসে। আমার মেয়ের সারা শরীর আগুনে ঝলসে গেছে। [ মায়ার প্রতি ] এ দশা তোর কে করলো মা?

[ জনার্দন রুদ্রমূর্তিতে চকিতে ইব্রাহিমের নিকট ছুটিয়া গিয়া বজ্রমুষ্টিতে তাহার হাত চাপিয়া ধরিয়া কহিল—]

জনার্দন ॥ তুমি।

[ লালমিঞা মায়ার নিকট হাঁটু গাড়িয়া বসিয়াছিল। সঙ্গে সঙ্গে সে উঠিয়া দাঁড়াইয়া তাহার পিতার দিকে রোষকষায়িত নেত্রে তাকাইল ]

লালমিঞা ॥ তুমি?

মায়া ॥ [ মরিয়া হইয়া চীৎকার করিয়া ] না, না, ও নয়। ওর দলেরও কেউ নয়।

জনার্দন ॥ [ ইব্রাহিমের হাত ছাড়িয়া দিয়া ] কে? তবে কে?

[ কনক জল লইয়া আসিয়া মায়াকে জল পান করিতে দিল ]

মায়া ॥ বলছি।

[ মায়া জল পান করিতে লাগিল। নিস্তব্ধতা ]

মায়া ॥ আরো দাও—আরো—

[ কনক পুনরায় জল দিল। মায়া তাহা পান করিতে লাগিল। সকলে চঞ্চল কিন্তু নিস্তব্ধ। ]

মায়া ॥ জ্বলে গেল! আমার গোটা শরীর জ্বলে গেল।

জনার্দন ॥ তুই আমায় বল, কার জন্যে তোর এই দশা।

মায়া ॥ হারাণ—হারাণ—তোমাদেরই হারাণ।

জনার্দন ॥ হারাণ! কী বলছিস্ তুই মায়া,—হারাণ।

মায়া ॥ হারাণ—শয়তান—কিন্তু আমি আর পারছি না—! মা! আমায় বাঁচাও—আমায় বাঁচাও।

কনক ॥ লাল, তুমি আর জ্যাঠাইমা ওকে ধরাধরি করে ঘরে নিয়ে যাও। আমি ডাক্তার নিয়ে আসছি।

[ কনক ছুটিয়া গেল। পার্বতীর সাহায্যে লালমিঞা মায়াকে কোলপাঁজা করিয়া তুলিয়া লইয়া ঘরের দিকে চলিয়া গেল। সঙ্গে গেল পার্বতী। সকলের দৃষ্টি যখন সেদিকে নিবদ্ধ, সেই সময়ে দেখা গেল, হারাণকে ধরিয়া লইয়া কয়েকজন হিন্দু-মুসলমান সেখানে আসিয়া দাঁড়াইল, ইব্রাহিম তাহা দেখিল। ]

জনার্দন ॥ [ গম্যমানা মায়ার উদ্দেশ্যে চীৎকার করিয়া ] হারাণ! হারাণের জন্যে তোর এই দশা! কিন্তু কী করে তা' সম্ভব হয়?

ইব্রাহিম ॥ কী করে তা' হলো, সেটা হারাণ নিজেই বলুক।

[ হারাণের সম্মুখে গিয়া ইব্রাহিম দাঁড়াইল। তাহার পার্শ্বস্থ এক যুবকের কটিদেশে রক্ষিত একটি ছোরা চট করিয়া তুলিয়া লইয়া তাহা নাচাইতে নাচাইতে ইব্রাহিম বলিল,—]

ইব্রাহিম ॥ তোমার বাড়ি যখন আমরা আক্রমণ করি, তুমি ঘরের ভেতর ছুটে গিয়ে ভেতর থেকে দরজা বন্ধ করে দাও। কিন্তু ঘরে তখন আগুন ধরেছে। আগুনের তাপ সইতে না পেরে বাধ্য হয়ে তুমি দরজা খুলে দাও। আমরা লুঠের জন্যে তোমার ঘরে ঢুকে দেখি, তুমি একা নও, হাত-পা-মুখ বাঁধা একটি মেয়ে—মেঝেতে পড়ে আগুনের তাপে ছট্‌ফট্ করছে। মুখের বাঁধন খুলে দিতেই দেখি, সে আমাদের মায়া। তোমার সর্দার জানতে চাইছেন, কী করে তা' সম্ভব হয়। বলো।

হারাণ ॥ তুমি ওই ছুরিটা অমন করে আমার চোখের সামনে নাচিও না। ওটা দূরে ছুঁড়ে ফেলে দাও। আর এক গেলাস জল আমাকেও খেতে দাও—আমি সব বলছি—সব বলবো।

ইব্রাহিম ॥ দাও—এক গ্লাস জল দাও।

[ একজন ছুটিয়া গিয়া জল আনিয়া দিল। হারাণ তাহা পান করিল। ]

ইব্রাহিম ॥ [ ছুরিটি দূরে নিক্ষেপ করিয়া ] বলো। হাত বাঁধা, পা বাঁধা, মুখ বাঁধা মায়া—তোমার ঘরে! কী করে তা' সম্ভব হয়?

হারাণ ॥ টাকায় সবই সম্ভব হয়। আমি টাকা খেয়েছিলাম।

ইব্রাহিম ॥ কার টাকা?

হারাণ ॥ দুনিয়ার বন্ধু দীনবন্ধু চৌধুরীর।

ইব্রাহিম ॥ আশ্চর্য হচ্ছি না। কিন্তু মতলবটা জানতে চাই। মায়াকে সে চেয়েছিল ?

হারাণ ॥ না।

ইব্রাহিম ॥ তবে ?

হারাণ ॥ কেন, জানো না ? একগোছা কঞ্চি—অতো বড়ো জোয়ান তুমি,—একসঙ্গে ভাঙতে পারো ? পারো না। গোছাটা দু'ভাগ করে ফ্যালো। আমার মতো কমজোরী মানুষও তা' টুকরো টুকরো করে ফেলতে পারে। ওঁরা বুঝে ছিলেন, তোমাদের স্ট্রাইক বন্ধ করতে আর কোন পথ ছিলনা। ছিল এই একটি মাত্র পথ। মায়াকে সরিয়ে ফেলে দুই দলে একটা দাঙ্গা বাধানো। তাই আমাদের কয়েকজনকে টাকা খাইয়ে হাত করে—মায়ের কলিক হয়েছে বলে মেয়েকে থিয়েটার থেকে বাড়ী পাঠিয়ে দেন নিজের মোটরে, যে মোটরে রুমালে ক্লোরোফর্ম মাখিয়ে লুকিয়ে বসে-ছিলাম আমি।

[ এমন সময়ে দূরে ফ্যাক্টরীর ভোঁ বাজিয়া উঠিল ]

ইব্রাহিম ॥ [ জনার্দনকে ] সর্দার ! কারখানার ভোঁ বাজছে। তোমাদের কাজে যাবার সময় হলো।

[ জনার্দন ধীরে ধীরে ইব্রাহিমের সামনে আসিয়া দাঁড়াইল এবং হঠাৎ তাহাকে বুকে চাপিয়া ধরিয়া বলিল—

জনার্দন ॥ ইব্রাহিম ! ভাই আমার ! আমাকে ক্ষমা কর্। চল্—আমরা গিয়ে বলি, দুনিয়ায় শুধু দুটো জাত—হিন্দু নয়, মুসলমান নয়, খৃষ্টান্ নয়, বৌদ্ধ নয়—দুনিয়ায় শুধু দুটো জাত—ধনিক আর শ্রমিক। আমরা সেই শ্রমিক। এ দু'জাতই পাশাপাশি সুখে শান্তিতে বেশ বেঁচে থাকতে পারে—যদি অন্যায় না হয়,—জুলুম না হয়। বাড়তি কাজের জন্যে মজুরী চাই। না পেলে কাজে আমরা যাবো না।

ইব্রাহিম ॥ তুমি আমাদের সর্দার,—যা বলতে হয়, গিয়ে তুমি বল। আমি চললাম—মায়াকে বাঁচাতে হবে। কিন্তু তারও আগে আর একটা কাজ আছে। [ হারাণের উদ্দেশ্যে ] তুই দালাল,—তুই কুত্তা—তোর গায়ে হাত দোব না—তোকে ছোঁব না। তোর মুখে থুতু দেব।

[ ইব্রাহিম হারাণের মুখে নিষ্ঠীবন নিক্ষেপ করিল। ]

॥ যবনিকা ॥

সেকালের নাটুকে বন্ধু

একালের ধন্বন্তরী

ডাঃ সুধীরচন্দ্র বোস

বি এস সি, এম বি, এফ আর সি এস, এফ আর সি ওজি,

শ্রীকরকমলেষু

সখ্যগর্বিত

মন্মথ রায়

শ্রীপঞ্চমী :

১৩৬৬

# বন্দিতা

॥ প্রথম প্রকাশ ॥

বিশ্বরূপা নাট্য পরিকল্পনা মুখপত্র

Mercury প্রথম সংখ্যা ৫-৫-৫৯

## প্রথম দৃশ্য

[ ১৯৪১ সাল। কাশীধামে বাঙালীটোলায় স্থানীয় একটি কলেজের অর্থনীতির অধ্যাপক সত্যশরণ রায়ের উপবেশন কক্ষ। কক্ষের ডাইনে এবং বাঁয়ে আরো দুইটি কক্ষ। প্রথমটি অধ্যাপকের তরুণীকন্যা বন্দিতার শয়ন ও পাঠ-কক্ষ। উপবেশন কক্ষটির পশ্চাৎভাগে, মধ্যস্থলে একটি দরজা—উহা অন্দরে যাইবার পথ। এতদ্ভিন্ন অধ্যাপকের শয়ন কক্ষের পার্শ্ব দিয়া আর একটি পথ—এই পথে বাড়ির বাহিরে যাতায়াত চলে। উপবেশন কক্ষে সোফাসেট এবং পুস্তকের আলমারি, বসিয়া লেখাপড়ার জন্য ছোট একটি টেবিল-চেয়ার।

অধ্যাপক রায় মধ্যবয়সী, গান্ধীপন্থী—লোকশিক্ষাদানে প্রবল আগ্রহ। অধ্যাপকের স্ত্রী কৃপাময়ী দেবী কিন্তু আদৌ কৃপাময়ী নহেন, কঠোরভাষিণী কলহপ্রিয়া বলিয়া সকলে তাঁহাকে ভয় করে। রায় দম্পতির একমাত্র সন্তান বন্দিতা—অষ্টাদশী এবং সুদর্শনা—পিতার কলেজের আই-এ ক্লাশের ছাত্রী। গৃহ ভৃত্য রামধন এই সংসারের সুখ দুঃখ ভাগী বিশ্বস্ত পরিজন।

সন্ধ্যা রাত্রি। অন্দর হইতে দৈনন্দিন লক্ষ্মীপূজার শংখধ্বনি শোনা গেল। ভৃত্য রামধন অন্ধকার উপবেশন কক্ষটিতে আলো দিবার জন্য লণ্ঠন হাতে আসিয়া দেখে সোফাতে বন্দিতা এবং অধ্যাপকের প্রিয় ছাত্র রমেশ মুখোমুখি বসিয়া রহিয়াছে। কাহারো মুখে কোন কথা নাই। বিমর্ষ বন্দিতা নত মুখে মাথায় হাত দিয়া বসিয়া আছে, রমেশ উদাসীনভাবে সিগারেট টানিতেছে। রামধন আসিতেই লণ্ঠনের আলোতে কক্ষটি আলোকিত হইয়াছে। রামধন দৃশ্যটি নির্বিকারভাবে দেখিল এবং যথাস্থানে লণ্ঠনটি রাখিয়া অন্দরে চলিয়া গেল। ]

রমেশ ॥ আচ্ছা, আজ তা'হলে উঠি বন্দিতা !

বন্দিতা ॥ [ রমেশের হাত চাপিয়া ধরিয়া ] না।

রমেশ ॥ তোমাদের চাকরটা না জানি কি মনে করে গেল !

বন্দিতা ॥ আমাদের এসব ও নতুন দেখছে না রমেশ।

রমেশ ॥ তোমার বাবার বাড়ি ফেরবার সময় হয়েছে বন্দিতা।

বন্দিতা ॥ [ হাসিয়া ] তুমি না তাঁর কাছেই পড়তে এসেছ রমেশ ! [ হঠাৎ গম্ভীর হইয়া ] আমার বড় ভয় করছে। [ সানুনয়ে ] আমায় তুমি বাঁচাও রমেশ।

রমেশ ॥ আমাকে অনেক কিছু ভেবে দেখতে হবে বন্দিতা। মাথার ওপর রয়েছেন বাপ-মা। আমি এখনো বি-এ পাশ করিনি। নিজের পায়ে দাঁড়াবার ক্ষমতা নেই আমার। অনেক কিছু ভেবে দেখবার আছে।

বন্দিতা ।। রমেশ !

রমেশ ।। আমার এক বন্ধু সবে মেডিকেল কলেজ থেকে পাস করে ডাক্তার হয়েছে। আমি ভাবছি—

[ ধূপ-ধুনা দিতে কক্ষে আসিয়া দাঁড়াইলেন অধ্যাপক-পত্নী কৃপাময়ী। তিনি আড় চোখে ইহাদের একবার দেখিয়া লইলেন এবং কক্ষ-মধ্যে ঘুরিয়া ঘুরিয়া ধূপের ধোঁয়া দিতে লাগিলেন। ]

বন্দিতা ।। সমবায় আন্দোলনের গোড়ার কথাটা হচ্ছে—

রমেশ ।। সেটা প্রফেসর রায় দু'কথায় বলে দিয়েছেন—"সকলের তরে সকলে আমরা, প্রত্যেকে আমরা পরের তরে।" কিন্তু তিনি তো এখনো বাড়ি ফিরলেন না। আজ তা'হলে আমি উঠি বন্দিতা।

কৃপাময়ী ।। বুঝি আমি, সব বুঝি। যত বোকা আমাকে তোমরা ঠাওরাও, আমি তত বোকা নই। আমি ধানের চালেরই ভাত খাই।

বন্দিতা ।। এসব তুমি কি বলছো মা !

কৃপাময়ী ।। [ রমেশকে ] বলি তুমি কার কাছে পড়তে আসো ? আমার স্বামীর কাছে না আমার মেয়ের কাছে ? সেই বুড়োর কাছে না এই ছুঁড়ীর কাছে ? আমার নাম কৃপাময়ী। কৃপা করে সব সয়ে থাকি। নইলে সব ঝেঁটিয়ে বিদায় করতাম।

[ বিড় বিড় করিতে করিতে অন্দরে চলিয়া গেলেন। ]

রমেশ ।। এরপর আর আমার থাকা চলেনা বন্দিতা।

বন্দিতা ।। কিন্তু এসব তুমি নতুন শুনছো না রমেশ। বরং তোমার মুখে আমিই আজ নতুন কথা শুনছি। যাবে যাও কিন্তু আমাকে বলে যাও, এখন আমি কি করবো।

রমেশ ।। আমি তো বলেছি, ভেবে দেখ্‌ছি।

বন্দিতা ।। কিন্তু ভেবে দেখবারও সময় বুঝি আর নেই। কত লোভ—কত প্রলোভন—কত স্বপ্ন তুমি আমায় দেখিয়েছিলে রমেশ। সে সব তুমি ভুলো না—ভুলো না রমেশ।

[ বাহিরে দরজায় করাঘাত ]

রমেশ ।। বোধ হয় তোমার বাবা।

[ রমেশ গিয়া দরজা খুলিয়া দিল। কক্ষে প্রবেশ করিল সুরেশ—রমেশেরই সতীর্থ যুবক বন্ধু। ]

ও; তুমি !

সুরেশ ।। প্রফেসর রায় বুঝি বাড়ি ফেরেননি ?

রমেশ ।। না সুরেশ এবং আশা করি সেজন্যে তুমি দুঃখিত হবে না। [ বন্দিতাকে ] আচ্ছা, আমি তাহলে চলি। [ সুরেশকে ] সমবায় আন্দোলনের গোড়ার কথাটা নিয়ে আমাদের আলোচনা হচ্ছিল—তুমি এবার সেটা শেষ কর সুরেশ।

[ রমেশ চলিয়া গেল। দরজা বন্ধ করিয়া ধীরে ধীরে সুরেশ বন্দিতার পাশে আসিয়া দাঁড়াইল। ]

সুরেশ ॥ কি বলে গেল ঐ রাস্কেলটা ? বিয়ে করতে রাজি হ'ল না ?

[ বন্দিতা ফুঁপাইয়া কাঁদিয়া উঠিল ]

বন্দিতা ॥ তুমি আমায় বলেছিলে সুরেশদা। আমি তখন বিশ্বাস করিনি। তোমার সব কথা মিলে গেছে। আমার সামনে একটিমাত্র পথ খোলা আছে—আত্মহত্যা।

[ বাহিরের দরজায় পুনরায় করাঘাত। ]

সুরেশ ॥ [ বন্দিতাকে ] কে ?

বন্দিতা ॥ জানিনা। তোমাকে আজ আমার বড় দরকার সুরেশদা।

[ পুনরায় দরজায় করাঘাত। প্রফেসর সত্যশরণ রায় আসিয়াছেন। তাঁহার কণ্ঠস্বর শোনা গেল—'এখন সন্ধ্যে না রাত দুপুর ?' ]

বন্দিতা ॥ বাবা !

[ অন্দর হইতে ছুটিয়া আসিল রামধন। সে সুরেশ এবং বন্দিতার প্রতি অর্থপূর্ণ তীব্র দৃষ্টি নিক্ষেপ করিয়া ছুটিয়া গেল দরজায়। দরজা খুলিয়া দিল। ব্যস্ত সমস্ত ভাবে কক্ষে ঢুকিলেন প্রফেসর সত্যশরণ রায়। উত্তেজিত ভাবে কক্ষে পাদচারণা করিতে করিতে তিনি তাঁর বক্তব্য বলিয়া যাইতে লাগিলেন। সুবিধামত, ফাঁকে ফাঁকে রামধন প্রফেসর রায়ের হাত হইতে ছাতা, লাঠি এবং ব্যাগ সংগ্রহ করিতে লাগিল। বক্তৃতার মাঝেই ক্রমে ক্রমে তিনি ঘড়ি-চেন খুলিয়া দিলেন, জামাও খুলিয়া দিলেন। এই সব দ্রব্যাদি সংগ্রহান্তে রামধন অন্দরে চলিয়া গেল। ]

সত্যশরণ ॥ এই যে বাবা সুরেশ—বন্দিতা মাও রয়েছিস দেখছি। বড় ভাল হ'ল। কাশী-কংগ্রেসের সমাজসেবক শাখা আজ একটা সভা ডেকেছিল। কলেজ থেকে আমায় ধরে নিয়ে গেল সেই সভায়! সভায় নামকরা সব নেতারা ছিলেন। তাঁরা বলেন—স্বরাজ আন্দোলনই আজ সবচেয়ে বড় সমাজসেবা। আমি বললাম, কোনো আন্দোলনই সার্থক হবে না, হতে পারে না, যতক্ষণ পর্যন্ত না আমরা একতাবদ্ধ হচ্ছি, আর সে একতাবদ্ধ হওয়ার একমাত্র উপায় সমাজে সমবায়-মূলক জীবনযাত্রা গড়ে তোলা। জীবিকার তাগিদ জীবনের সব চেয়ে বড় তাগিদ। সমবায়ের ভিত্তিতে আমরা যদি জীবিকা নির্বাহের আয়োজন করি, প্রতিটি মুহূর্তে আমরা অনুভব করবো, 'সকলের তরে সকলে আমরা প্রত্যেকে আমরা পরের তরে।' যে ঐক্য তখন আমাদের আসবে তার শক্তি হবে প্রচণ্ড, সে শক্তি দুর্ণিবার গতিতে লড়াই করবে বিদেশী শাসন ও শোষণের বিরুদ্ধে, হ্যাঁ,—বিচ্ছিন্নভাবে নয়, বিভক্ত হয়ে নয়, সুসংহত, ঐক্যবদ্ধ, সামাজিক শক্তিতে।...তোমাদের কি মনে হচ্ছে ? আমি মিথ্যা বলেছি ? অন্যায় বলেছি ?

সুরেশ ॥ না স্যার।

সত্যশরণ ॥ কিন্তু ওরা আমাকে 'হুটআউট' করে দিল হে! কেউ আমার কথা শুনতেই চাইলো না। ওদের সকলের গলার স্বর ডুবিয়ে দিয়ে আমি চেঁচিয়ে

বললাম, এ বিষয়ে স্বয়ং রবীন্দ্রনাথ কি বলেছেন, আপনারা জানেন ? অনেক আগে যে কথা তিনি বলেছেন, আজ এই ১৯৪১ সালেও তাঁর সে কথার প্রতিটি অক্ষর স্বীকার না করে উপায় নেই। কিন্তু তা' শোনাবার আর অবকাশ পেলাম না আমি। সভাভঙ্গের ঘোষণা করে দিলেন সভাপতি। কিন্তু তাতে রবীন্দ্রনাথের বাণী চাপা পড়বে না। সত্যের আগুন চিরকাল জ্বলবে।

[ইতিমধ্যে এক অঘটন ঘটিয়া গেল। অধ্যাপক পত্নী কৃপাময়ী এক গামলা নোংরা জল হাতে লইয়া আসিয়া এখানে দাঁড়াইয়া অধ্যাপকের এই উত্তেজনাপূর্ণ বক্তৃতা শুনিতে শুনিতে অধীর হইয়া পড়িয়াছিলেন। তিনি গামলার ঐ নোংরা জল স্বামীর গায়ে নিক্ষেপ করিলের।

সত্যশরণ ॥ [চমকিয়া উঠিয়া] একি !

কৃপাময়ী ॥ আগুনটা নেভে কিনা আমি দেখলাম।

সত্যশরণ ॥ আঃ

[গা' হইতে জল ঝাড়িয়া ফেলার চেষ্টা।]

বন্দিতা ॥ এক গামলা নোংরা জল তুমি বাবার গায়ে ঢেলে দিলে মা !

কৃপাময়ী ॥ আগুন নেবাতে হলে, জলই ঢালতে হয়—যত বোকা হই না কেন, এটুকু জ্ঞান আমার আছে। যতটুকু সময় বাড়িতে থাকবে লোকটা, কেবল গর্জন আর গর্জন।

সুরেশ ॥ মেঘ গর্জনের পরেই হয় বর্ষণ।

সত্যশরণ ॥ [হাসিয়া] যা' বলেছ। তা' ভালোই হ'ল। আজ চান করবার সময় পাইনি। সেটা হয়ে গেল।

সুরেশ ॥ আপনি সক্রেটিস হয়ে গেলেন স্যার। তাঁর জীবনীতে পড়েছি, তাঁর স্ত্রী জ্যানথিপিও এমনি—

[এই কথা শুনিয়া কৃপাময়ী সুরেশের প্রতি অগ্নিগর্ভ দৃষ্টি নিক্ষেপ করিলেন। সুরেশ থতমত খাইয়া ভয়ে বলিয়া উঠিল—]

তিনিও এমনি সৎব্যবহার করতেন স্বামীর সঙ্গে।

সত্যশরণ ॥ [চমৎকৃত হইয়া সুরেশের প্রতি] হ্যাঁ-হ্যাঁ, যা বলেছ !

[এর মধ্যে কৃপাময়ী তাঁর স্বামীকে পাকড়াইয়াছেন।]

কৃপাময়ী ॥ চলে এস।

সত্যশরণ ॥ কোথায় ?

কৃপাময়ী ॥ আগুনে সেঁকতে হবে না এখন ?

সত্যশরণ ॥ কা'কে ?

কৃপাময়ী ॥ আর কা'কে ? তোমাকে ! না সেঁকলে রক্ষে আছে। নিউমনিয়া বাধিয়ে বসবে না।

সত্যশরণ ॥ কিন্তু তাই বলে—

কৃপাময়ী ॥ ভালো চাও তো এসে জামাকাপড় ছাড়ো।

বন্দিতা ॥ হ্যাঁ বাবা, ভেতরে যাও। ভদ্রলোকের বাড়ি—যা সব হ'চ্ছে—এ আর দেখা যায় না।

[ কৃপাময়ী সত্যশরণকে লইয়া অন্দরের দিকে যাইতেছিলেন—বন্দিতার এই কথায় হঠাৎ ফিরিয়া দাঁড়াইলেন। রুখিয়া উঠিয়া বলিলেন—]

কৃপাময়ী ॥ কথাটা তুমি ঠিকই বলেছ খুকি। ভদ্রলোকের বাড়ি, কিন্তু তুমি যা করেছ তাতে ইচ্ছে হয় গলায় দড়ি দিয়ে মরি। নির্লজ্জ—বেহায়া—

সত্যশরণ ॥ কি হ'ল? ও আবার কি করলো?

কৃপাময়ী ॥ [ অসহ্য মানসিক যন্ত্রণায় তীব্র কণ্ঠে স্বামীকে ] এ-স—

[ এক হেঁচকা টানে স্বামীকে অন্দরে টানিয়া লইয়া গেলেন। ]

বন্দিতা ॥ এরপর—এর পরেও কি আর আমার বেঁচে থাকা চলে সুরেশদা?

সুরেশ ॥ মা তবে জেনেছেন?

বন্দিতা ॥ মা অন্ধ নন সুরেশদা। আর, এখন জানবেন বাবা। দেবতার মত ঐ লোকটা......না না, তাঁর জানবার আগেই আমি—তুমি যাও—তুমি চলে যাও সুরেশদা—

সুরেশ ॥ তুমি আমাকে কোনোদিনও ভালোবাসনি বন্দিতা। কিন্তু আমি তোমাকে ভালবেসে ফেলেছি।

বন্দিতা ॥ এসব কথা আর আমি শুনতে চাইনা—আমি সইতে পারি না—তোমাদের দেখলে আমার এখন ঘৃণা হয়। [ বমির উদ্রেক হইল, কিন্তু কোনমতে তাহা চাপিয়া ] চলে যাও—Get-out!

সুরেশ ॥ না। আমি যাব না। চমকে উঠোনা বন্দিতা, আমি আজ বলতে এসেছি—তোমাকে বিয়ে করবো—আমি।

বন্দিতা ॥ সুরেশদা!

সুরেশ ॥ হ্যাঁ, আমি তোমাকে ভালবাসি বন্দিতা। আমি প্রমাণ করতে চাই আমার এ প্রেম মিথ্যা নয়।

বন্দিতা ॥ কিন্তু—কিন্তু—তুমিতো সব জানো!

সুরেশ ॥ হ্যাঁ, জানি। আমার এ চাঁদে কলঙ্ক আছে জানি।

বন্দিতা ॥ তবু!

সুরেশ ॥ তবু!...আমাকে নিয়ে তুমি বাঁচবে—তোমাকে নিয়ে আমি বাঁচবো।

বন্দিতা ॥ তোমাকে আমার প্রণাম করতে ইচ্ছে হচ্ছে সুরেশদা।

সুরেশ ॥ তোমার বাবাকে ডেকে আনো। আমি তাকে বলছি।

বন্দিতা ॥ না।

সুরেশ ॥ না! কেন! কেন বন্দিতা?

বন্দিতা ॥ আমি অশুচি, আর তুমি দেবতা। আমাকে দিয়ে দেবতার পূজা চলে না সুরেশদা।

সুরেশ ॥ শোন বন্দিতা—

বন্দিতা ॥ না। তোমাকে আমি জানলাম, তোমাকে আমি সত্যি করে চিনলাম,। আজ এইটুকুই আমার জীবনে পরম লাভ। ভেবেছিলাম মরব, কিন্তু না, আমি মরব

না। আমার কলঙ্কের বোঝা সারা জীবন তুমি বইতে রাজি ছিলে, অথচ সে কলঙ্কের জন্য এতটুকু দায়ী তুমি নও। তাই ভাবছি, যে কলঙ্কের জন্য আমি নিজে দায়ী, সে কলঙ্কের বোঝা আমি নিজেই বইবো সারাজীবন, আর কারো ঘাড়ে তা আমি চাপাবো না সুরেশদা।

সুরেশ ॥ তোমার এ Sentimentটা আমি না বুঝি তা' নয়। [ হঠাৎ হো হো করিয়া হাসিয়া উঠিয়া ] এ যেন মহত্ত্বের একটা Competition চলছে। আমি তোমার সব জেনে শুনে তোমাকে বিয়ে করতে চাইছি, আর তুমি তাতে রাজি হচ্ছ না শুধু এই জন্য যে 'সুরেশদা, তুমি যদি এত মহৎ হতে পারো, আমিই বা কেন কম যাব।'…কিন্তু বন্দিতা, এটা মহত্ত্বের প্রশ্ন নয়। I love you with all thy faults.

[ বন্দিতা স্তম্ভিত হইল। কি যেন ভাবিয়া শিহরিয়া উঠিল। ]

বন্দিতা ॥ না-না, এ হয় না—এ হতে পারে না—এ হবে না। আমার মাথা ঘুরছে। চলে যাও—চলে যাও সুরেশদা।

সুরেশ ॥ [ বন্দিতার হাত চাপিয়া ধরিয়া পরম আবেগে ] বিশ্বাস কর—বিশ্বাস কর—আমি তোমাকে ভালবাসি বন্দিতা!

বন্দিতা ॥ [ হাত ছাড়াইয়া লইয়া ] কিন্তু আমি তোমাদের আর বিশ্বাস করি না। তোমাদের সব কিছু ছলনা। আমার বাবার কাছে পড়বার নাম করে এসে—প্রেমের পড়া পড়েছ তোমরা আমার সঙ্গে। আমার সর্বনাশ করেছ তোমরা। তোমাদের সবাইকে আমি ঘৃণা করি। —ঘৃণা করি—

[ বন্দিতার বমির উদ্রেক হওয়াতে কোনো রকমে তাহা চাপিয়া ছুটিয়া অন্দরে চলিয়া গেল। সুরেশ বিস্মিত ও স্তম্ভিত হইয়া দাঁড়াইয়া রহিল। ঝড়ের মত ছুটিয়া আসিলেন অধ্যাপক সত্যশরণ রায়। ]

সত্যশরণ ॥ এই যে! এই যে বাবা সুরেশ, তুমি আছো? বাঁচা গেল। আমাদের বড় বিপদ। তুমি ডাক্তার ত্রিবেদীকে এখনি একবার এখানে—

[ কৃপাময়ীর প্রবেশ। ]

সুরেশ ॥ আমি যাচ্ছি স্যার—আমি যাচ্ছি।

কৃপাময়ী ॥ না। ডাক্তার ডাকতে হবে না।

সত্যশরণ ॥ কিন্তু—কিন্তু—বন্দিতা মা'র যা অবস্থা দেখছি তাতে—

কৃপাময়ী ॥ আমি বলছি ডাক্তার ডাকতে হবে না। ডাক্তার এলে আমি অনর্থ করে ছাড়বো বলে দিচ্ছি। তোমাকে আমি যা করতে বলেছি, তুমি তাই করো। আর তা যদি না করো, আমি বিষ খাবো বলে রাখছি।

[ অন্দরে চলিয়া গেলেন। ]

সত্যশরণ ॥ ও! আচ্ছা।

[ সত্যশরণ মুহূর্তের জন্য শান্ত সমাহিত চিত্তে কি ভাবিয়া লইলেন। ]

সত্যশরণ ॥ সুরেশ, তুমি বাবা একটু বসো। না-না, আর ডাক্তার ডাকতে হবে না। আমি আমার কলেজের প্রিন্সিপ্যালের কাছে একটা চিটি লিখে দিচ্ছি, দয়া করে আজই সেটা পৌঁছে দেবে তাঁর কাছে।

[ সুরেশ বসিল। সত্যশরণ কাগজ কলম লইয়া ত্বরিৎ গতিতে একটা চিঠি লিখিয়া সুরেশের হাতে দিলেন। ]

আমি কলেজের কাজে ইস্তফা দিয়ে সপরিবারে আজই রাত্রে যাচ্ছি কাশী ছেড়ে।

সুরেশ ॥ সে কি স্যার !

সত্যশরণ ॥ না-না—নিতান্ত নিরুপায় হয়েই আমাকে চলে যেতে হচ্ছে বাবা। যাওয়ার আগে তোমাকে আর একটি কাজের ভার দিয়ে যেতে চাই সুরেশ—[ আলমারী হইতে একটি মাসিকপত্র টানিয়া লইয়া রবীন্দ্রনাথের সমবায় সম্পর্কিত একটি রচনা বাহির করিয়া ] আজকের সভাতে কবিগুরু রবীন্দ্রনাথের এই বাণীটির কথাই আমি বলতে চেষ্টা করেছিলাম, কিন্তু সভাপতি তা না শুনে সভা ভেঙে দেন। তুমি বাবা এই রচনাটি সভাপতির হাতে পৌঁছে দেবে কালই সকালে। তাঁকে পড়তে বলো—বিশেষ করে এই জায়গাটা, যেখানে তিনি বলছেন—"আজ যাঁহারা জীবধাত্রী পল্লীভূমির রিক্ত স্তনে স্তন্য সঞ্চার করিবার জন্য সমবায় ব্রত লইয়াছেন, তাঁহারা নিরানন্দ অন্ধকার ঘরে আলো আনিবার জন্য প্রদীপ জ্বালিতেছেন, মঙ্গলদাতা বিধাতা তাঁহাদের প্রতি প্রসন্ন হউন ; ত্যাগের দ্বারা, সেবা দ্বারা, পরস্পর মৈত্রী বন্ধন দ্বারা, বিক্ষিপ্ত শক্তির একত্র সমবায়ের দ্বারা, ভারতবাসীর বহুদিন সঞ্চিত মূঢ়তা ও ঔদাসীন্যজনিত অপরাধরাশির সঙ্গে সঙ্গে রুষ্ট দেবতার অভিশাপকে সেই সাধকেরা দেশ হইতে তিরস্কৃত করুন এই আমি একান্ত মনে কামনা করি।"

## দ্বিতীয় দৃশ্য

[ হিমালয়ের বুকে কোন একটি পার্বত্য স্বাস্থ্যনিবাস। চারিদিকে মনোরম প্রাকৃতিক দৃশ্য তুষারশুভ্র হিমালয়ের অপরূপ শোভা। অধ্যাপক সত্যশরণ রায়ের ভাড়া করা কটেজের উপবেশন কক্ষ। সূর্যকিরণ-উদ্ভাসিত প্রভাত। বাহির হইতে অধ্যাপক সত্যশরণ রায় প্রাতঃভ্রমণ অন্তে ঘরে ফিরিলেন। তাঁহার পশ্চাতে পশ্চাতে আসিয়া দাঁড়াইল একটি পাহাড়ী যুবক, তাহার হাতে কিছু কাঠের ও বেতের তৈরী রঙিন খেলনা। ]

সত্যশরণ ॥ [ গৃহ ভৃত্যকে ] বাহাদুর !

[ গৃহাভ্যন্তর হইতে ছুটিয়া আসিল বাহাদুর। সত্যশরণ ওভারকোট, লাঠি টুপিটি খুলিয়া তাহার হাতে দিলেন। ]

সত্যশরণ ॥ [ বাহাদুরকে ] হামলোককো চা দেও।

বাহাদুর ॥ জী হুজুর।

[ বাহাদুর পোষাকাদি লইয়া ভিতরে চলিয়া গেল। ]

পাহাড়ী যুবক ॥ খেলনাগুলো দেখুন স্যার।

সত্যশরণ ॥ কিন্তু তার আগে আমি তোমার কাছে জানতে চাই, এ বাড়িতে তুমি কেন খেলনা আনলে ?

পাহাড়ী যুবক ॥ [ হাসিয়া ] এ বাড়িতে খোকার কান্নার আওয়াজ শুনলাম। ওতে মালুম হ'ল, এ বাড়িতে বাচ্ছা আছে।

সত্যশরণ ॥ তুমি তো দেখছি বেশ বুদ্ধিমান ছোকরা হে! [ সামনের চেয়ারটি দেখাইয়া ] বোস।

পাহাড়ী যুবক ॥ না সার, আমি দাঁড়িয়েই থাকবো।

সত্যশরণ ॥ তুমি দেখছি বাংলা শুধু বোঝ না, কিছু কিছু বলতেও পারো!

পাহাড়ী যুবক ॥ দশ বছর আমি কোলকাতায় নকরী করলাম। বাবাটা আমার এখানে মারা গেলো। খবর পেলাম, নকরী ছেড়ে চলে এলাম। না এলে আমার বুড়ি মাটাকে কে দেখবে?

সত্যশরণ ॥ আহা! তোমার বাবা মারা গেছেন! কি করে এখন তোমার চলছে বাবা?

পাহাড়ী যুবক ॥ এখানকার মিশন ইস্কুলে আমি বেয়ারার কাজ করি, দশটা থেকে পাঁচটা। মাত্র দশটা টাকা আমি বেতন পাই। উতে চলে না। তাই খেলনা তৈরি করি, বেচি—

সত্যশরণ ॥ বাঃ বাঃ! তোমার নাম কি বাবা?

পাহাড়ী যুবক ॥ খড়্গ বাহাদুর।

সত্যশরণ ॥ বাঃ বেশ নাম। খেলনা তৈরি আর বিক্রি করে তোমার চলে বাবা?

পাহাড়ী যুবক ॥ আগে ভাবলাম চলবে—তাই না এ কাজটা আমি ধরলাম। কাজটা আমার এমনি ভালোও লাগে খুব। তা এখন দেখি মিছিমিছি আমি খেটে মরি।

সত্যশরণ ॥ কেন! কেন? খেলনা বিক্রি হয় না তোমার?

পাহাড়ী যুবক ॥ বিক্রি হবে না, খুব হবে। আমার হাতের কাজ যে দেখবে সে নিবে। এই তো সব আমার কাজ দেখুন। পছন্দ হয় কিনা আপনি বলেন।

[ খড়্গ বাহাদুর খেলনাগুলি অধ্যাপকের সামনে ধরিল। ]

সত্যশরণ ॥ চমৎকার?

[ বাহাদুর চা এর ট্রে লইয়া আসিয়া টেবিলে রাখিল। সঙ্গে এক প্লেট কেক ও বিস্কুট। বাহাদুর বাহিরের দিকে কাজে চলিয়া গেল। ]

এসো, চা খেতে খেতে তোমার খেলনা দেখি। [ খড়্গ বাহাদুর ইতস্ততঃ করিতেছে দেখিয়া, সত্যশরণ তাহাকে টানিয়া আনিয়া চেয়ারে বসাইয়া দিলেন ] ভয় কেন বাবা? সারাজীবন তোমাকে লড়াই করতে হবে। কি করে তুমি তা করবে, যদি একটা চেয়ারে বসতে ভয় পাও, যদি আমার সঙ্গে এক পেয়ালা চা খেতে ভয় পাও, অথচ তোমার নাম হ'ল কিনা খড়্গ বাহাদুর। [ হো হো করিয়া হাসিয়া উঠিয়া চা ঢালিতে লাগিলেন ] নাও, চা খাও, কেক খাও, বিস্কুট খাও। [ চা খাইতে খাইতে ] এইবার বলো খড়্গ বাহাদুর খেলনা তোমার বিক্রি হয় অথচ তোমার তেমন আয় হয় না, কেন?

পাহাড়ী যুবক ॥ মহাজনের কাছে ধার করে টাকা নিব, তবে আমার খেলনা তৈরি হবে।

সত্যশরণ ॥ মহাজন! মহাজনের কাছে টাকা ধার নিয়ে তবে তোমার ব্যবসা? আর আমাকে তোমার কিছু বলতে হবে না। আসল দূরে থাক সারাজীবনেও মহাজনের সুদই তুমি শোধ করে উঠতে পারবে না। এ শহরে যারা খেলনা তৈরি করে সবাই কি তোমার মত মহাজনের কাছ থেকে টাকা ধার নেয় খড়্গ বাহাদুর?

পাহাড়ী যুবক ॥ সবাই নেয় সাব্। আর তা' না নিলে কোথায় পাব আমরা টাকা?

সত্যশরণ ॥ বুঝেছি, বুঝেছি। তোমাকে আর কিছু বলতে হবে না খড়্গ বাহাদুর। গোটা দেশটা ছেয়ে গেছে এই পাপে। এ পাপ থেকে বাঁচবার একটা পথ আছে খড়্গ বাহাদুর, সেটা হ'ল সমবায়ের পথ। আজ সন্ধ্যায়, এ শহরে যারা খেলনা তৈরি করে, তাদের সবাইকে ডেকে আনতে পারবে আমার বাড়িতে? বলবে চা খেতে আমি তাদের ডেকেছি। আসবে তারা?

পাহাড়ী যুবক ॥ সবাই আসবে সাব্।

সত্যশরণ ॥ বেশ, বেশ। সবাই এসো। উঠছো যে?

পাহাড়ী যুবক ॥ আমার ইস্কুলের কাজের টাইম্ এসে গেলো সাব্। এ খেলনাগুলো?

সত্যশরণ ॥ এ আমি সব রাখলাম খড়্গ বাহাদুর! কত দাম?

পাহাড়ী যুবক ॥ [ সবিস্ময়ে ] সব? সবগুলো নেবেন সাব্? [ হাসিয়া ] বাচ্ছাতো আপনার মেয়ের একটা।

সত্যশরণ ॥ হ্যাঁ, একটা। কিন্তু এমন খেলনা ও সবাই ভালবাসে।

পাহাড়ী যুবক ॥ তা লোকতো সাব আপনারা দু'জন। আপনি আর আপনার লেড়কি। আপনার বহুটা তো মারা গেল সেদিন।

সত্যশরণ ॥ ওঃ, হ্যাঁ। আমার স্ত্রী মারা গেছেন। কিন্তু—কিন্তু তুমি তা জানলে কি করে খড়্গ বাহাদুর?

পাহাড়ী যুবক ॥ আমি এই পাড়াতেই থাকি সাব। মড়া নিয়ে যেতে আমি দেখলাম। পাড়ার সব খবরই রাখি সাব। আমি তবে এখন আসি।

সত্যশরণ ॥ কিন্তু দামটা নিয়ে যাও। [ পকেট হইতে একটি দশ টাকার নোট বাহির করিয়া ] এই নাও, ধর।

পাহাড়ী যুবক ॥ দাম হ'ল ছ' রুপেয়া।

সত্যশরণ ॥ তা হোক। তুমি এই দশ টাকাই নাও বাবা।

পাহাড়ী যুবক ॥ না সার। দামটাই আমি নেবো। ভিক্ষাতো আমি নেবো না সাব্।

সত্যশরণ ॥ ভিক্ষা বলছো কেন? আমি তো খুশী হয়ে তোমায় দিচ্ছি বাবা।

পাহাড়ী যুবক ॥ খুশী হয়ে তুমি আমাকে চা খেতে দিয়েছ সাব্‌ সেটা আমি খেয়েছি।

সত্যশরণ ॥ সাবাস-সাবাস। [ পকেট হইতে ছয়টি টাকা বাহির করিয়া তাহাকে দিয়া ] এই নাও তোমার খেলনার দাম। বেঁচে থাকো বাবা।

[ বাহির হইতে বাহাদুর আসিয়া দাঁড়াইল। ]

বাহাদুর ॥ ডাক্তার সাব।

সত্যশরণ ॥ কই, কোথায়? আসুন, আসুন ডাক্তার সাহেব। [ পাহাড়ী যুবককে চুপি চুপি ] তোমরা সব কিন্তু আজ সন্ধ্যায় এসো বাবা।

পাহাড়ী যুবক ॥ আসবো, আসবো সাব্‌।

[ পাহাড়ী ডাক্তার আসিয়া দাঁড়াইলেন। খড়্গ বাহাদুর চলিয়া গেল। গৃহ ভৃত্য বাহাদুর চায়ের ট্রেটি লইয়া অন্দরে চলিয়া গেল। ]

ডাক্তায় ॥ গুডমর্ণিং মিষ্টার রায়!

সত্যশরণ ॥ গুড্‌মর্ণিং ডাক্তার সাব। আসুন, বসুন।

ডাক্তার ॥ [ বসিতে গিয়া টেবিলের উপরে রক্ষিত খেলানাগুলি দেখিয়া ] খেলনার দোকান দেখছি। কলকাতার মেডিকেল কলেজে যখন পড়তাম তখন সেখানে এক নার্সকে দেখতাম হাতে পয়সা এলেই সে কিনতো খেলনা। কিনতো কিন্তু বিলোতো না। ঘর ভরে সাজিয়ে রাখতো। তার ঘরে গেছেন কি মনে হবে কোন খেলনার দোকানে এসেছি। বিচিত্র নয় কি মিষ্টার রায়?

সত্যশরণ ॥ সত্যিই বিচিত্র। ছেলে মেয়ে ছিল কি ছিল না?

ডাক্তার ॥ কাহিনীটা খুব করুণ মিষ্টার রায়। অনেক কষ্টে আমরা রহস্যটার সন্ধান পেয়েছিলাম।

সত্যশরণ ॥ রহস্য! কি রহস্য?

ডাক্তার ॥ নার্সিং পড়ার সময় কুমারী ঐ মেয়েটির মাতৃত্বের সম্ভাবনা দেখা দেয়। ঔষধ প্রয়োগে সেই সম্ভাবনা থেকে মুক্তি পায় মেয়েটি।

সত্যশরণ ॥ য়্যা?-

ডাক্তার ॥ হ্যাঁ। কিন্তু এর প্রতিক্রিয়াটা হয় সাংঘাতিক।

সত্যশরণ ॥ কী?

ডাক্তার। মেয়েটি রোজ রাত্রে স্বপ্ন দেখা শুরু করে, যে শিশুটিকে মেরে ফেলা হ'ল, সে যেন মরেনি। সে যেন তার কোলে শুয়ে আছে।

সত্যশরণ ॥ বলেন কি?

ডাক্তার ॥ হ্যাঁ। রোজ রাতে মেয়েটি দেখে এই স্বপ্ন। শিশুটি যেন ক্রমে ক্রমে বড় হয়, তারই কোলে, তারই স্নেহে। তারই কান্না থামাতে, তাকেই খেলা দিতে, দরকার হয় খেলনার। রাতের স্বপ্ন দিনের আলোতেও যায় না মুছে। দিনের পর দিন মেয়েটি তাই কিনে চলে খেলনা।

সত্যশরণ ॥ বটে!

ডাক্তার ॥ হ্যাঁ।

সত্যশরণ ॥ A magnificent obsession !

ডাক্তার ॥ বলতে পারেন।

সত্যশরণ ॥ সত্যিই ব্যাপারটা বড় করুণ।

ডাক্তার ॥ না না, এখন পর্যন্ত ব্যাপারটা তত করুণ নয় যত করুণ, শেষে।

সত্যশরণ ॥ বলুন। এখনও কি তিনি, দিনের পর দিন খেলনা কিনেই চলেছেন ? না পাগল হয়ে গেছেন ?

ডাক্তার ॥ না। পাগল তিনি হন নি। কয়েক বছর আগে কলকাতায় গিয়ে দেখি সেই নার্সের কাজই তিনি করে যাচ্ছেন। বেশ বহাল তবিয়তেই আছেন। কিন্তু খেলনা আর কেনেন না।

সত্যশরণ ॥ কেনেন না ?

ডাক্তার ॥ না। জিজ্ঞাসা করেছিলাম, "কি হ'ল ? খেলনা কেনা বন্ধ কেন ?"

সত্যশরণ ॥ কি বললেন ?

ডাক্তার ॥ খুব গম্ভীর হয়ে গেলেন। মাথা নিচু করে আমায় বললেন, তার সে শিশুটি মারা গেছে।

সত্যশরণ ॥ সত্যি—সত্যি, ব্যাপারটা অতি করুণ।

ডাক্তার ॥ কিন্তু জীবনটা অতি বিচিত্র মিঃ রায়। আজ সেই মেয়েটির মত হাসিখুশী মহিলা আপনি আর দেখতে পাবেন না। কারণ এবার তার সত্যি সত্যিই ছেলে হয়েছে। সেই ছেলেকে নিয়ে তার কি গর্ব ! এবারে এই পাহাড়ের "বেবী শো"তে তার ছেলেটাই হয়েছে ফার্ষ্ট।

সত্যশরণ ॥ তিনি তবে এখন এখানে ?

ডাক্তার ॥ হ্যাঁ মিষ্টার রায়। তিনি এখন আমার স্ত্রী।

সত্যশরণ ॥ সাবাস—সাবাস। আপনি আমাকে অবাক করেছেন ডাক্তার সাহেব। আপনার স্ত্রীকে আমি দেখতে চাই—আর আপনাকেও আমি নমস্কার করি। আপনার সৎসাহস আছে। আপনার মনে আছে উদারতা, আছে দয়া। কিন্তু···আমি জানি এমন এক Scoundrel-কে, এমন এক Rascalকে—আমি যদি কখনও পাই তাকে, টুঁটি চেপে মেরে ফেলবো—

[ অন্দর হইতে শশঙ্কিতা বন্দিতার প্রবেশ। ]

বন্দিতা ॥ কী হয়েছে—কী হয়েছে বাবা ?

ডাক্তার ॥ না না, কিছু হয়নি মিসেস্ চৌধুরী। আমার কাছে একটা গল্প শুনে আপনার বাবা ভারী উত্তেজিত হয়ে পড়েছেন এই যা। [ সত্যশরণের প্রতি ] মিঃ রায়। আপনি শান্ত হোন। নইলে মিসেস চৌধুরী হাসবেন। চলুন মিসেস চৌধুরী, আপনার মেয়েটিকে দেখে আসি।

বন্দিতা ॥ না ডাক্তার সাহেব। বড়কষ্টে আমার মেয়েকে এইমাত্র ঘুম পাড়িয়ে

রেখে এলাম। আপনি দেখতে গেলে আবার যদি ওঠে, আবার তাকে ঘুম পাড়াতে লাগবে পুরো একটি ঘণ্টা। আর খুকু আজ বেশ ভালই আছে।

ডাক্তার ॥ না না—তবে থাক। কালও তো দেখেছি। Crisis পার হয়ে গেছে। এইবার নিশ্চিন্ত মনে মিস্টার চৌধুরীকে কন্যার মুখ দর্শনের জন্যে আসতে লিখে দিন মিঃ রায়।

[ ডাক্তারের এই একটি কথাতে উপস্থিত আর দুইটি প্রাণীর মুখ ছাইয়ের মত সাদা হইয়া গেল। ডাক্তার তাহাদের এই ভাবান্তর লক্ষ্য করিলেন। ]

ডাক্তার ॥ ও, হ্যাঁ, না—তা হয়তো এখন উচিত হবে না। মিসেস রায়কে যদি আমি চিকিৎসা করে বাঁচাতে পারতাম তবেই আমার এ কথা বলার অধিকার ছিল—বললে শোভাও পেত। সত্যি মিসেস চৌধুরী, আপনার deliveryর আগেই আপনার মা যে অমনভাবে হার্টফেল করে মারা যাবেন এ আমি স্বপ্নেও ভাবতে পারিনি। বেশ সেরেই তো উঠছিলেন তিনি। যাকে বলে 'হরিষে বিষাদ' এ যেন হয়ে গেল তাই। আচ্ছা, আজ তবে উঠি।

সত্যশরণ ॥ না—আপনাকে আর একটু বসতে হবে।

ডাক্তার ॥ [ হাতঘড়ি দেখিয়া ] কিন্তু কথায় কথায় দেখছি অনেক বেলা হয়ে গেছে। আমার কিছু urgent কাজও আছে। তার চেয়ে বরং সন্ধ্যেবেলা আসবো মিঃ রায়। আর আপনি আমার স্ত্রীকে দেখতে চেয়েছিলেন—তাঁকেও বরং সঙ্গে নিয়ে আসবো। কিন্তু একটা কথা মিসেস চৌধুরী, তিনি এসে যখন দেখবেন আধুনিক ফ্যাসান করতে গিয়ে আপনি মাথায় সিঁদূর পরেন না, চটে না গেলেও, দুঃখিত হবেন তিনি নিশ্চয়ই। কথাটা কিন্তু আমি আগে থেকেই জানিয়ে রাখলাম মিসেস চৌধুরী, বেয়াদপী মাফ্ করবেন।

বন্দিতা ॥ না ডাক্তার সাহেব। আপনি আপনার স্ত্রীকে আনবেন। আমি আজ মাথায় সিঁদূর পরবো।

[ অন্দরে শিশুর ক্রন্দন ধ্বনি শোনা গেল। ]

বন্দিতা ॥ এই সেরেছে। উঠেছে। আচ্ছা আসি, নমস্কার।

[ বন্দিতা ছুটিয়া অন্দরে গেল। ]

সত্যশরণ ॥ আপনার স্ত্রীকে আজ সন্ধ্যায় আনবেন না ডাক্তার সাহেব। আর আপনিও না এলেই ভাল হয়, কারণ আজ সন্ধ্যায় আমি এখানকার কয়েকজন পাহাড়ীকে ডেকেছি যারা খেলনা তৈরি করে। সেই সম্পর্কেই আপনার কাছে আমার কিছু জানবার ছিল! আর অন্ততঃ পাঁচ মিনিট যদি দয়া করে বসেন—

ডাক্তার ॥ [ বসিয়া ] আমি বসছি। পাঁচ মিনিট কেন? আপনার যখন দরকার আমি বসছি। ব্যাপার কি বলুন।

সত্যশরণ ॥ এখানকার পাহাড়ীদের মধ্যে দুটো শ্রেণী দেখি। একটা শ্রেণী বেশ সুশিক্ষিত, স্বাস্থ্যবান, সুদর্শন। শিল্পের কাজেও দেখি তারা খুব পটু। জীবন যাত্রার মানও তাদের উঁচু! অথচ খোঁজ নিয়ে জেনেছি তাদের অনেকেই এখানকার এক

orphanageএ মানুষ। আর এক শ্রেণী দেখি যারা এর ব্যতিক্রম—অত্যন্ত গরীব। কাজেই বোধ হয় অত অশিক্ষিত, রোগগ্রস্ত, জীবিকা নির্বাহে অপারগ। মহাজনের কাছে দেনাগ্রস্ত, দেনার দায়ে পিষ্ট, ক্লীষ্ট। চরম দুর্দশাগ্রস্ত।

ডাক্তার ।। আপনার কথা মিথ্যা নয়। এখানকার orphanageটি খুব ভাল। অবশ্য তাকে orphanage বলা হয় না—তাকে বলা হয় Home। সমাজে অবাঞ্ছিত অনেক অনাথ, আতুর সেখানে আশ্রয় পায়। আশ্রয় পেয়ে মানুষ হয়। এখানকার এই Home সমাজ কল্যাণের একটা বিরাট প্রতিষ্ঠান। আপনি দেখতে যাবেন একদিন ?

সত্যশরণ ।। যাব—যাব ডাক্তার সাহেব। আপনি যদি দয়া করে নিয়ে যান আমি যাব। শুনুন ডাক্তার সাহেব, আমি যদি ওখানে একটি অনাথ শিশুকে রাখতে চাই—আর তার জন্যে উপযুক্ত Donationও দিতে চাই—সেটা কি সম্ভব ?

ডাক্তার ।। আমি যতদূর জানি সম্ভব। আর Homeএও যদি সম্ভব না হয়, ভাল অনাথ আশ্রমও আছে এখানে আর একটি। যার পরিচালক মণ্ডলীতে রয়েছি আমি। সে আশ্রমটিও আমার সঙ্গে গিয়ে আপনি দেখতে পারেন। আর দেখে যদি খুশী হন, Homeএ কেন, আমাদের আশ্রমেই দেবেন আপনার সেই অনাথ শিশুটিকে।

সত্যশরণ ।। য়্যা !

ডাক্তার ।। হ্যাঁ। আমরা আদর করেই তাকে নেব। সে শিশুটি কোথায় ?

সত্যশরণ ।। না না, আমি শুধু জেনে রাখলাম। কত লোকে কত সময় এমনি আশ্রমের খোঁজ করে—হ্যাঁ আমার কাছেই করে। এখন সব জেনে রাখলাম—দরকার হলে আপনাকে বলবো।

ডাক্তার ।। বেশ তো, বেশ তো। [ হাত ঘড়ি দেখিয়া ] এইবার তাহলে আমি উঠতে পারি মিঃ রায় ?

সত্যশরণ ।। নিশ্চয়—নিশ্চয়। আপনার জরুরী কাজে না জানি কত দেরী হ'ল।

ডাক্তার ।। [ হাসিয়া ] আর এতক্ষণ যে কথাবার্তা হ'ল সেটা বুঝি কোন কাজ নয় ? একটা অনাথ শিশুর ভবিষ্যতের চেয়ে জগতে কোন কিছু জরুরী নয় মিঃ রায়। আচ্ছা নমস্কার।

সত্যশরণ। নমস্কার।

[ পাহাড়ী ডাক্তার চলিয়া গেলেন। প্রায় সঙ্গে সঙ্গে বাহির হইতে আওয়াজ আসিল "জরুরী তার হ্যায় সাব"। ]

সত্যশরণ ।। টেলিগ্রাম ! [ চিৎকার করিয়া ] ভেতরে এসো পিওন।

[ পিওন ভিতরে আসিয়া সেলাম করিয়া দাঁড়াইল এবং টেলিগ্রামটি অধ্যাপক সত্যশরণ রায়কে দিল। ব্যস্ত সমস্ত ভাবে তিনি রসিদে সই করিয়া দিলেন। পিওন সেলাম করিয়া চলিয়া গেল। সত্যশরণ টেলিগ্রামটি কম্পিত হস্তে খুলিয়া পড়িলেন। বন্দিতার প্রবেশ। ]

বন্দিতা ।। কার টেলিগ্রাম বাবা ? দেখছি Urgent.

সত্যশরণ ॥ [ পাঠ ] "You are appointed as Professor of Economics. Stop. Kindly join by Twenty third.

Principal
Barasat College."

কাগজে বিজ্ঞাপন দেখে দরখাস্ত দিয়েছিলাম। তা দেখছি চাকরি হয়ে গেল।

বন্দিতা ॥ বারাসত কলেজ! বারাসত! নাম তো শুনি নি বাবা।

সত্যশরণ ॥ হ্যাঁ, বারাসত। কলকাতার কাছে একটা পল্লীগ্রাম।

বন্দিতা ॥ এতকাল শহরে চাকরি করে শেষটায় একটা পাড়াগাঁয়ে যাবে বাবা!

সত্যশরণ ॥ না না—পাড়াগাঁই ভাল। শহরের উচ্ছৃঙ্খলতা আর আমি সইতে পারিনা। তা ছাড়া, রবীন্দ্রনাথ যথার্থই লিখেছেন, কত বার পড়েছি, আবার পড়তে ইচ্ছা হচ্ছে—

[ টেবিলের ড্রয়ার হইতে চট্ করিযা একটি মাসিকপত্র টানিয়া বাহির করিয়া রবীন্দ্রনাথের একটি রচনার অংশ খুঁজিয়া লইয়া তাহা পাঠ। ]

"মাতৃভূমির যথার্থ স্বরূপ গ্রামের মধ্যেই; এইখানেই প্রাণের নিকেতন, লক্ষ্মী এইখানেই তাঁহার আসন সন্ধান করেন। সেই আসন প্রস্তুত হয় নাই। ধনপতি কুবের দেশের লোকের মনকে টানিয়াছে শহরের যক্ষপুরীতে। শ্রীকে তাঁহার অন্নক্ষেত্রে আহ্বান করিতে আমরা ভুলিয়াছি। সঙ্গে সঙ্গে দেশ হইতে সৌন্দর্য গেল, স্বাস্থ্য গেল, বিদ্যা গেল, আনন্দ গেল, প্রাণও অবশিষ্ট আছে অতি অল্পই। আজ পল্লীর জলাশয় শুষ্ক, বায়ু দূষিত, পথ দুর্গম, ভাণ্ডার শূন্য, সমাজবন্ধন শিথিল, ঈর্ষা কলহ কদাচার লোকালয়ের জীর্ণতাকে প্রতি মুহূর্তে জীর্ণতর করিয়া তুলিতেছে। সময় আর অধিক নাই।"

বন্দিতা ॥ কিন্তু বাবা, পাড়াগাঁয়ের আরও ভয়ানক চিত্র এঁকেছেন শরৎচন্দ্র তাঁর পল্লীসমাজে। বারাসতের ঐ পল্লীসমাজে তোমার এই মেয়ে মিসেস চৌধুরী সেজে দু'দিনও ধোপে টিকতে পারবে না বাবা।

সত্যশরণ ॥ কিন্তু আমাকে যেতেই হবে। শুধু জীবিকার তাগিদে নয়, আমার আদর্শের আহ্বানে।

বন্দিতা ॥ তুমি কলকাতায় চাকরি নাও বাবা—হ্যাঁ বাবা, যদি আমাকে আর আমার মেয়েকে তুমি বাঁচাতে চাও। লক্ষ লক্ষ লোকের শহর কলকাতায় কেউ কাউকে নিয়ে মাথা ঘামায় না—সত্যি কথা বলতে কি, সত্যিকার কোন সমাজই নেই কলকাতায়।

সত্যশরণ ॥ না বন্দিতা, বারাসত আমাদের যেতেই হবে। আমি এখনই 'তার' করে দিচ্ছি। কালই রওনা হচ্ছি।

বন্দিতা ॥ বারাসত আমি যাব না বাবা।

সত্যশরণ ॥ জীবনের অনেক আদর্শ আমাকে বিসর্জন দিতে হয়েছে এরই মধ্যে, ভুলো না বন্দিতা।

বন্দিতা ॥ তার জন্য কি একা আমি দায়ী বাবা ? দেশের লোককে তুমি মানুষ করতে গেছ কিন্তু ঘরের মেয়েকে তুমি মানুষ করতে পারনি।

সত্যশরণ ॥ এ কথাটা আমি তোমার কাছে আশা করিনি মা। আঠারো বছর বয়সে পরিপূর্ণ শিক্ষাদীক্ষা লাভ করে যদি তুমি বিপথে পা বাড়াও তার ফলভোগ তোমাকে করতেই হবে মা। আর ফলভোগ শুধু তুমি একা করছো না, ফলভোগ করছেন তোমার মা। মরে তিনি বেঁচেছেন। ফলভোগ করছি আমি—হ্যাঁ আমিও করছি, আমার সত্যশরণ নামই আজ মিথ্যে হয়ে দাঁড়িয়েছে মিসেস বন্দিতা চৌধুরী !

বন্দিতা ॥ [ হাসিয়া ] এ কথার পর আমার আত্মহত্যা করা উচিত ছিল—[ হঠাৎ ফুপাইয়া কাঁদিয়া উঠিল ] কিন্তু আজ আর আমি তা পারবো না—আমি তা পারবো না। আমি মরলে আমার ঐ মেয়েটাকে কে দেখবে বাবা।

[ বন্দিতা ফুপাইয়া কাঁদিতে লাগিল। সত্যশরণ উত্তেজিত ভাবে পদচারণা করিতেছিলেন, বন্দিতার ঐ মানসিক যন্ত্রণা তিনি আর সহ্য করিতে পারিলেন না। ধীরে ধীরে বন্দিতার কাছে আসিয়া তাহার অশ্রুস্নাত মুখখানি তুলিয়া ধরিলেন। ]

সত্যশরণ ॥ তুই মরলে আমিও কি বাঁচবো মা ? তুই শুধু তোর মেয়ের কথাই ভাবছিস্ ? এই বুড়ো ছেলের কথা ভাবছিস না বন্দিতা ?

[ বন্দিতা দুই হাতে বাপের গলদেশ জড়াইয়া ধরিয়া তাহার বুকে মুখ লুকাইয়া কাঁদিতে লাগিল। ]

সত্যশরণ ॥ শোন্ মা, শোন্। [ অনেকটা চুপি চুপি ] এখানে খুব ভাল একটা অনাথ আশ্রম আছে যার পরিচালক হচ্ছেন ঐ ডাক্তার সাহেব। পরম দয়াল তিনি, অতি উদার তার মন। তাঁকে আমি সব কথা খুলে বলি। তোর ঐ শিশু মানুষ হোক তাঁর সেই আশ্রমে। মিসেস চৌধুরী নাম মুছে যাক্—আবার কুমারী বন্দিতা রায় ফিরে আসুক বাপের বুকে।

বন্দিতা ॥ [ এই প্রস্তাবে চমকাইয়া উঠিয়া ] বাবা !

সত্যশরণ ॥ এ আশ্রমে কোন খরচাই লাগে না, তবু তোর এই মেয়েকে খুব ভাল করে মানুষ করতে যত টাকা লাগে আশ্রমে আমি দান করবো মা।

বন্দিতা ॥ [ মিনতিপূর্ণ কণ্ঠে ] না বাবা।

সত্যশরণ ॥ প্রতি ছুটিতে তুই আর আমি এখানে চলে আসবো মা। প্রাণভরে দেখে যাব তাকে।

বন্দিতা ॥ [ ভাঙিয়া পড়িয়া আর্তকণ্ঠে ] ওকে ছেড়ে আমি এক মুহূর্তও থাকতে পারবো না বাবা।

সত্যশরণ ॥ [ কঠোর ভাবে ] পারবে না ?

বন্দিতা ॥ না। না বাবা, না।

সত্যশরণ ॥ বেশ। মেয়ে নিয়ে চল আমার সঙ্গে। কিন্তু কলকাতায় আমি থাকবো না। থাকবো আমি বারাসতে।

বন্দিতা ॥ তাতেই আমি রাজী বাবা।

সত্যশরণ ॥ কিন্তু তোমার ঐ মিসেস চৌধুরী নামে আর আমি রাজী নই। কুমারী বন্দিতা রায়ই থাকবে তোমার পরিচয়।

বন্দিতা ॥ সে কি করে হবে বাবা!

সত্যশরণ ॥ হয়—হয়। হতে পারে—হবে। তোমার মেয়েকে তুমিই নিজে হাতে মানুষ করতে পারবে—মানুষ করবে—কিন্তু মা হয়ে নয়, দিদি হয়ে। আমি বলবো, ওর মা ওকে জন্ম দিয়েই মারা গেছে। এ তুমি সইতে পারবে বন্দিতা?

বন্দিতা ॥ [ এ আঘাতও সহ্য করিয়া ] পারবো বাবা।

সত্যশরণ ॥ কাল বেলা দশটায় রওনা হতে হবে। সব গুছিয়ে নাও মা।

বন্দিতা ॥ জীবনের চরম শাস্তি তুমি আমায় দিলে। কিন্তু আমিও তা বরণ করেই নিলাম বাবা, শুধু ঐ মেয়ের মুখের দিকে চেয়ে।

সত্যশরণ ॥ শাস্তি শুধু একা তোমারই নয় মা। কিন্তু আমিও তা বরণ করে নিচ্ছি, আমার মেয়ের মুখের দিকে চেয়ে।

বন্দিতা ॥ বাবা।

[ বাপের বুকে মুখ রাখিয়া কাঁদিতে লাগিল। ]

সত্যশরণ ॥ মা।

[ তিনিও অশ্রু সম্বরণ করিতে পারিলেন না। ]

## তৃতীয় দৃশ্য

[ সতের বৎসর পর, ১৯৫৮ সাল। বারাসতে অধ্যাপক সত্যশরণ রায়ের বাসভবন—অনেকটা কাশীতে যেরূপ বাসভবন ছিল, তাহারই অনুরূপ। অধ্যাপকের বয়স এখন সত্তরের কাছাকাছি। বন্দিতার বয়স পঁয়ত্রিশ এবং বন্দিতার কনিষ্ঠা ভগ্নীরূপে পরিচিতা, কন্যা নন্দিতার বয়স সতের বৎসর। কলেজের অধ্যাপনা এবং গ্রাম-অঞ্চলে সমবায় আন্দোলনের প্রচার, এই দুই কাজে অধ্যাপক মাতিয়া রহিয়াছেন। সমবায় আন্দোলনে বন্দিতা এখন পিতার দক্ষিণ হস্ত। নন্দিতা পিতার কলেজেই আই, এ, পড়িতেছে এবং তাহাব রূপমুগ্ধ সতীর্থ বন্ধুর সংখ্যাও কম নয়, যেমন বন্দিতারও ছিল একদিন।

সন্ধ্যা। ভৃত্য জগবন্ধু অন্ধকার উপবেশন কক্ষটিতে আসিয়া ইলেকট্রিক বাতি জ্বালিয়া দিল এবং সবিস্ময়ে দেখিল নন্দিতা এবং তাহার কলেজ বন্ধু পার্থ সরকার মুখোমুখি হইয়া সোফাতে উপবিষ্ট। সেন্টার টেবিলে দু'জনের হাত যুক্ত ছিল। জগবন্ধু আলো জ্বালিতেই উহা বিযুক্ত হইল। ]

নন্দিতা ॥ আবার বাতি জ্বাললে জগবন্ধুদা'—উঃ!

জগবন্ধু ॥ বড় দিদিমণি বললেন, তাই জ্বাললাম। নইলে আর জ্বালবো কেন? তুমি বাতি না চাও—নিবিয়ে দিচ্ছি। বড় দিদিমণিকে গিয়ে বলছি।

পার্থ ॥ [ হো হো করিয়া হাসিয়া উঠিয়া ] না না বাতি নিবাতে হবেনা জগবন্ধুদা। নন্দিতার মাথাটা খুব ধরেছে কিনা তাই—

জগবন্ধুদা ॥ ও—তাই তুমি মাথাটা টিপে দিচ্ছিলে। গিয়ে বলছি বড় দিদিমণিকে, ওষুধ-টষুধ যদি কিছু দেন।

নন্দিতা ॥ না। তোমার বড় দিদিমণিকে কিছু বলতে হবে না। মাথাধরা আমার কমে গেছে।

পার্থ ॥ বন্দিতা দেবী কোথায়? কি করছেন?

জগবন্ধু ॥ সন্ধ্যাবেলা যা করার তাই করছেন। [ অন্দরে শংখধ্বনি শুনিয়া ] ঐ যে—লক্ষ্মী পূজো শেষ হ'ল।

[ জগবন্ধু অন্দরে চলিয়া গেল। ]

পার্থ ॥ আচ্ছা, আজ তাহলে উঠি নন্দিতা।

নন্দিতা ॥ [ পার্থের হাত চাপিয়া ধরিয়া ] না।

পার্থ ॥ তোমাদের চাকরটা না জানি কি মনে করে গেল।

নন্দিতা ॥ আমাদের এসব ও নতুন দেখছে না পার্থ।

পার্থ ॥ তোমার বাবার বাড়ি ফেরবার সময় হয়েছে নন্দিতা।

নন্দিতা ॥ [ হাসিয়া ] তুমি না তাঁরই কাছে পড়তে এসেছ পার্থ। বরং এসো আমরা এখন পড়ি। বাবা এসে দেখলে খুশীই হবেন।

পার্থ ॥ [ হাসিয়া ] কিন্তু আমরা প্রেমে পড়েছি, এটা দেখলে কি তিনি খুশী হবেন নন্দিতা!

নন্দিতা ॥ অতটা দেখার মত চোখ বাবার নেই পার্থ। সে চোখ রয়েছে আমার দিদির—তোমাদের ঐ বন্দিতা দেবীর।

পার্থ ॥ আমি সেটি লক্ষ্য করি।

নন্দিতা ॥ বিয়ে-থা না করলে মেয়েরা যেমন হয়। আমাদের কলেজেই দেখনা—দু'দুজন অধ্যাপিকা, কুমারী জয়ন্তী সেন আর কুমারী সান্ত্বনা বোস। ওঁদের ধারণা কোন ছাত্র-ছাত্রীই পড়ছে না—শুধু প্রেমেই পড়ছে। দেখতে পারি না আমি এই বুড়ী কুমারীদের।

পার্থ ॥ চুপ! তোমার দিদিও তো বুড়ী কুমারী। শুনবেন।

নন্দিতা ॥ আমি তার মুখের ওপরেই এ কথা বলি।

পার্থ ॥ চটে যান না?

নন্দিতা ॥ চটা দূরের কথা, শুনে হাসে। তাতেই আমার পিত্তি যায় আরো জ্বলে।

[ ঘরে ধূপ ধুনা দিতে আসিয়া দাঁড়াইলেন বন্দিতা দেবী। ]

নন্দিতা ॥ [ নিজেকে সামলাইয়া লইয়া ] এই যে দিদি, ধূপ দিতে এসেছ? দাও দিদি দাও।

"ধূপ আপনারে মিলাইতে চাহে গন্ধে,
গন্ধ সে চাহে ধূপেরে রহিতে জুড়ে।
সুর আপনারে ধরা দিতে চায় ছন্দে,
ছন্দ ফিরিয়া ছুটে যেতে চাহে সুরে।"

বন্দিতা ॥ ধূপ নিয়ে রবি ঠাকুরের আরো একটি কবিতা আছে। তুমি সে কবিতাটা জানো পার্থ ?

পার্থ ॥ "এই করেছ ভাল নিঠুর,
এই করেছ ভাল
এমনি করে হৃদয়ে মোর
তীব্র দহন জ্বালো।
আমার এ ধূপ না পোড়ালে
গন্ধ কিছুই নাহি ঢালে,
আমার এ দীপ না জ্বালালে
দেয় না কিছুই আলো।
এই করেছ ভাল নিঠুর
এই করেছ ভাল।"

কেমন, এইটা তো।

বন্দিতা ॥ হ্যাঁ পার্থ।

নন্দিতা ॥ পার্থদা যখন তোমার পরীক্ষায় পাশ করেছে, ওকে এক পেয়ালা কফি খাইয়ে দাও দিদি। আর যদি দয়া হয় সেই সঙ্গে আমাকেও দিও এক পাত্র।

বন্দিতা ॥ দিচ্ছি। ধূপ আর গন্ধের অবাধ মিলনে ধূপকে পুড়তে হয়। কিন্তু বাবার আসবার সময় [illegible]য়েছে—এইবার পড়াশোনা শুরু কর। পরীক্ষাটা যে অতি কাছে, সেটা তোমরা দু'জনেই ভুলে গেছ আমি দেখছি।

[ বন্দিতা অন্দরে চলিয়া গেলেন। ]

নন্দিতা ॥ বললাম না, উনি দেখেন—সব দেখেন। সব কিছু না দেখলে, যেন ওঁর ভাতই হজম হয়না পার্থ।

[ সদর দরজায় করাঘাত ]

নন্দিতা ॥ [ সচকিত ভাবে ] বাবা !

[ আলমারী হইতে খান-কয়েক বই চট করিয়া বাহির করিয়া পার্থের সামনে রাখিয়া। ]

তুমি বইগুলো খোল—আমি দরজাটা খুলছি।

[ উভয়ের তথাকরণ। নন্দিতা দরজা খুলিতেই বাহির হইতে অধ্যাপক সত্যশরণ রায় কক্ষ মধ্যে প্রবেশ করিলেন। হাতে একটি পুঁথি-ভরা পুরানো চামড়ার ব্যাগ। তিনি পার্থকে দেখিয়াই উচ্ছ্বসিত হইয়া উঠিলেন। ]

সত্যশরণ ॥ এই যে পার্থ, তুমি তবে আছ ? আমার আশঙ্কা হচ্ছিল, আমি এসে হয়তো তোমাকে পাবোনা। তোমাকে আমার বড় দরকার। [ ব্যাগটি নন্দিতার হাতে দিয়া ] দরজাটা বন্ধ করে দে তো মা নন্দিতা। একটা আলোচনা আছে—Confidential.

[ নন্দিতা দরজাটি বন্ধ করিয়া ব্যাগটি যথাস্থানে রাখিল। সত্যশরণ প্রায় ছুটিয়া পার্থের সম্মুখস্থিত সোফায় মুখোমুখি হইয়া বসিলেন। নন্দিতা সত্যশরণের পশ্চাতে আসিয়া দাঁড়াইল। ]

সত্যশরণ ॥ ব্যাপারটা বড়ই delicate—কিন্তু না বলেও পারছি না। আজই তোমার সঙ্গে বিষয়টা আলোচনা করবো বলে আমি ছুটে এলাম। হ্যাঁ, হাঁপিয়ে পড়েছি আমি।

[ কফির ট্রে লইয়া অন্দর হইতে বন্দিতার প্রবেশ ]

সত্যশরণ ॥ এই যে বন্দিতা, তুমিও এসে গেছ—হ্যাঁ, এ আলোচনায় তোমারও থাকা দরকার।

বন্দিতা ॥ কফি খাবে বাবা ?

সত্যশরণ ॥ কফি! দেখছি আমার দরকারটা তুই যত বুঝিস, আমি নিজেও তত বুঝি না। একটা সভায় এতক্ষণ চেঁচামেচি আর ঝগড়া করে গলা আমার শুকিয়ে গেছে মা। এখন যে আলোচনাটা হবে, সেটাও হবে সাংঘাতিক। ঢাল্ কফি। কফি খেলে হয়তো গলায় খানিকটা জোর পাব। [ এক চুমুক কফি পান করিয়া ] তাহলে পার্থ, এবার শুরু হোক আমাদের কথাবার্তা।

নন্দিতা ॥ আমার মাথাটা ধরেছে বাবা! আমাকেও কি থাকতে হবে ?

সত্যশরণ ॥ থাকা উচিত—থাকা উচিত—তোমারও থাকা উচিত নন্দিতা। বসো, গরম এক পেয়ালা কফি খাও। সঙ্গে একটা এ্যাস্পিরিন খেয়ে নাও মা।

[ পকেট হইতে এ্যাসপিরিনের শিশি বাহির করিয়া নন্দিতার পেয়ালায় একটি বড়ি ফেলিয়া পেয়ালাটি নন্দিতার হাতে দিলেন। ]

নন্দিতা ॥ খাচ্ছি বাবা। [ নন্দিতা বড়ই বিপদে পড়িল বোঝা গেল। ]

সত্যশরণ ॥ পার্থ, তুমি আমাদের কলেজের বি, এ, ক্লাসের সেরা ছাত্র। অর্থনীতি পড়াতে গিয়ে আমি দেখেছি, তোমার মাথা বেশ পরিষ্কার। তা ছাড়া, আমার সমবায় আন্দোলনে তোমার নিষ্ঠা আর উৎসাহ দেখে ভারি খুশী হয়েছিলাম আমি। বাড়িতে এসে পাঠ নিতে বলেছিলাম—পুত্রবৎ জ্ঞান করতাম আমি তোমাকে। করিনি ?

পার্থ ॥ করেছেন।

সত্যশরণ ॥ কিন্তু এখন আমি দেখছি, প্রদীপের নীচেই সব চেয়ে বেশী অন্ধকার।

পার্থ ॥ আমি বুঝতে পারছি না, আপনি এ কথা কেন বলছেন স্যার।

বন্দিতা ॥ আমি বরং বুঝতে পারছিলাম না, বাবা এ কথা এদ্দিন কেন বলেন নি। এখন দেখছি তিনিও অন্ধ নন। নন্দিতাকে আমি সাবধান করতে গেলে নন্দিতা বলেছে—আমার যদি কোন দোষ হয়ে থাকে, অন্যায় হয়ে থাকে, বাবা বলবেন, তুমি বলবার কে ?

সত্যশরণ ॥ বটে! এতবড় কথা তুই বলিস বন্দিতাকে ? যে তোকে মায়ের মত পালন করেছে, যেদিন তুই ভূমিষ্ঠ হয়েছিস সেদিন থেকে। [ বন্দিতাকে ] প্রদীপের নীচে অন্ধকার, এ কথা তুমিই বা বলতে গেলে কেন নন্দিতাকে ? আমি বলছি, পার্থকে।

বন্দিতা ॥ [ কঠোর হইয়া ] এক হাতে তালি বাজে না। ছেলেমেয়েদের মধ্যে অবাধ মেলামেশা, অবৈধ প্রেম আমি সইতে পারি না বাবা।

সত্যশরণ ॥ তা অবশ্য কেউ সইতে পারবে না, আমিও না। কিন্তু—কিন্তু—

পার্থ ॥ [ উঠিয়া দাঁড়াইয়া ] আমাদের প্রেম যাতে অবৈধ না হয় সে জন্য আমার প্রার্থনা—আমার সঙ্গে নন্দিতার বিয়ে দিন। এ প্রার্থনা শুধু আমার একার নয়, নন্দিতারও।

বন্দিতা ॥ [ অধীর আনন্দে ] এ্যাঁ। এ আমি আশা করিনি—এতটা আমি আশা করতে পারিনি। আমার নন্দিতার এমনি একটি পাত্র হয়, মনে মনে এই কামনাই ছিল আমার। আমি দেখতাম, আমি লক্ষ্য করতাম, পার্থ নন্দিতাকে ভালবাসে, নন্দিতার জন্য ব্যাকুল হয়। কিন্তু কেন যেন মনে হ'ত আমার, এ সবই বুঝি পার্থের অভিনয়। কিন্তু আজ দেখছি আমারই ভুল—আমারই ভুল। পার্থ, তুমি আমাকে ক্ষমা কর ভাই, আর নন্দিতা তুইও আমায় ক্ষমা করিস। পার্থের মত রত্ন আমরা ঘরে পাব, এ আমাদের কত বড় সৌভাগ্য।

নন্দিতা ॥ এখন সৌভাগ্য।

সত্যশরণ ॥ [ স্তম্ভিত হইয়া ] কি আশ্চর্য! পাগলের মত তোমরা সবাই এসব কি বলছো? তোমাদের মধ্যে এত সব ব্যাপার ঘটেছে—এ তো আমি কিছুই জানি না।

বন্দিতা ॥ পার্থের সঙ্গে নন্দিতার মেলামেশার বিষয়েই তো তুমি আলাপ করতে চাইছিলে বাবা!

সত্যশরণ ॥ না। মোটেই না। এ সব কথা তো আমার মাথাতেই আসেনি কোনদিন।

পার্থ ॥ প্রদীপের নীচে অন্ধকার বলাতে আমি কিন্তু তাই বুঝেছিলাম স্যার। মনে হয়েছিল, আপনি আমার চরিত্র সম্বন্ধেই কটাক্ষ করছেন।

সত্যশরণ ॥ না—না, সে আমি বলেছিলাম সম্পূর্ণ অন্য একটা কারণে। এসব কোন ব্যাপার তো নয়! কিন্তু এখন দেখছি কেঁচো খুঁড়তে গিয়ে সাপ উঠলো।

বন্দিতা ॥ না-না, সাপ নয়। উঠেছে সাতরাজার ধন এক মাণিক।

নন্দিতা ॥ এখন মাণিক।

পার্থ ॥ আপনি তবে আমার সঙ্গে কি আলোচনা করতে চেয়েছিলেন স্যার?

সত্যশরণ ॥ তোমার বাবার নাম কুবের সরকার?

পার্থ ॥ আজ্ঞে হ্যাঁ।

সত্যশরণ ॥ বারাসত থেকে আট মাইল দূরে 'হাঁসপুকুরে' তোমাদের বাড়ি?

পার্থ ॥ আজ্ঞে হ্যাঁ।

সত্যশরণ ॥ তোমার বাবা—ঐ শ্রীকুবের সরকার মহজনী ব্যবসা করেন?

পার্থ ॥ হ্যাঁ স্যার।

সত্যশরণ ॥ চক্রবৃদ্ধি হারে সুদ নিয়ে থাকেন?

পার্থ ॥ নিশ্চয় নেন।

সত্যশরণ ॥ বর্ষাকালে যখন চাষীর ঘরে ধান চাল কিছুমাত্র থাকে না, তখন তাদের ধান কর্জ দেন এই সর্তে যে—সেই ধান তাঁকে ফেরৎ দিতে হবে দেড়ি বা দুনো হারে। ফলে দাঁড়ায় এই যে, সে বছর খাতক যদিও বা খেয়ে বাঁচে, পরের বছর ঐ দেনা শুধ্‌তে না পারায় তার ভিটে-মাটি, জোত জমি সবকিছু চলে যায় তোমার বাবার হাতে—ডিক্রি জারীতে। এ কথা সত্য পার্থ ?

পার্থ ॥ সত্য।

সত্যশরণ ॥ বুঝলাম, আজকের কৃষক-সমবায় সভাতে ওখানকার চাষীরা তবে তোমার বাবার সম্বন্ধে মিথ্যা কিছু বলেনি। ওদের কথা শুনে আমি চেঁচিয়ে বলে উঠলাম, স্বাধীন ভারতে এতবড় হৃদয়হীন বর্বরতা চলতে পারে না। এর বিরুদ্ধে আমাদের সত্যাগ্রহ শুরু করতে হবে। তখনই আমাকে একটা চরম আঘাত হানলেন সভারই আর একজন বক্তা।

বন্দিতা ॥ কি আঘাত বাবা ?

সত্যশরণ ॥ তিনি বলে উঠলেন, 'আপনি বলছেন বটে সত্যাগ্রহ শুরু করবেন, কিন্তু জানেন কি আপনি, যে মহাজন কুবের সরকারের বিরুদ্ধে আপনার এই আস্ফালন, তারই একমাত্র পুত্র পার্থ সরকার আপনার প্রিয়তম ছাত্র।' শুনে আমি চমকে উঠলাম। মনে হ'ল, যে পার্থ আমার ঘরে প্রদীপের মত জ্বলে তারই তলে এত অন্ধকার! এখন দেখছি, সত্যি সত্যিই অন্ধকার।

বন্দিতা ॥ পার্থ, আমি দেখেছি, সমবায় নীতিতে তোমার কি অসীম বিশ্বাস। আমার বিশ্বাস যদি বা কখনো টলেছে, তুমি আমার সঙ্গে তর্ক করেছ। তর্ক করে শেষে আমায় বুঝিয়ে দিয়েছ—মহাজনের গ্রাস থেকে আত্মরক্ষা করতে হলে সমবায় ভিন্ন কৃষকদের হাতে আর কোন অস্ত্র নেই। সে কি তুমি আমার সঙ্গে অভিনয় করতে পার্থ ?

পার্থ ॥ [ হাসিয়া ] আপনার মুখে এ সব কথা শুনে আমার কেবলই মনে হচ্ছে বন্দিতা দেবী, মানুষের কাছে আপনি বড় বেশী ঠকেছেন, মানুষকে আপনি তাই বিশ্বাস করতে পারেন না। আমাকেও তাই এই সন্দেহ।

বন্দিতা ॥ আমরা আমাদের উত্তর পেয়ে গেছি বাবা !

সত্যশরণ ॥ [ পার্থকে ] আজ যদি আমি তোমার পিতার মহাজনী পাপের বিরুদ্ধে বিদ্রোহ ঘোষণা করে সত্যাগ্রহ শুরু করি তোমাদের গ্রামে, তুমি আমার পাশে দাঁড়াবে পার্থ ?

পার্থ ॥ তার উত্তরে আমি বলবো স্যার, গুরুশিষ্যের সম্বন্ধ আপনি ভুলে গেছেন। ভুলে গেছেন যে, গুরুর পথই শিষ্যের পথ।

সত্যশরণ ॥ [ মুগ্ধ বিস্ময়ে অভিভূত হইয়া হঠাৎ 'হো হো' করিয়া হাসিয়া উঠিয়া ] এ্যা ! "মহাজন যেন গত স পন্থা" নয় ? মানে, মহাজন যে পথে হাঁটেন, তুমি সে পথে হাঁটবে না পার্থ ?

পার্থ ॥ [ হাসিয়া ] না। তা' হাঁটবো না। গুরুর পথই আমার পথ।

সত্যশরণ ॥ লোকে বলে থাকে তুমি আমার প্রিয়তম ছাত্র। আমি সগর্বে বলব সে কথা সত্য। নন্দিতাকে তুমি বিয়ে করতে চাইছো, নন্দিতাও তাই চায়, বন্দিতার কামনাও তাই। আর জেনে রাখো আমারও তাতে সম্মতি আছে। কিন্তু তোমার পিতা সম্মতি দেবেন কি এ বিয়েতে?

পার্থ ॥ আমি জানি না। আমি জিজ্ঞেস করে, জেনে বলবো।

সত্যশরণ ॥ তোমার পিতা যদি সম্মতি না দেন তবু কি এ বিয়ে হতে পারে পার্থ?

পার্থ ॥ না।

অন্য সকলে ॥ না!

পার্থ ॥ ছেলেবেলাতেই আমি আমার মাকে হারিয়েছি। বাবার স্নেহে মায়ের অভাব আমি বুঝতে পারিনি কোনদিন। তাঁর অমতে বিয়ে করে তাঁকে আমি আঘাত দিতে পারবো না। আর সে বিয়েতে না হবে সুখ, না হবে শান্তি। নন্দিতা আর আমার, দু'জনের জীবনেই সেটা হবে একটা অভিশাপ।

সত্যশরণ ॥ বাপের বিরুদ্ধে সত্যাগ্রহ করলে কি তোমার জীবনে সে অভিশাপ আসবে না পার্থ?

পার্থ ॥ না, তা আসবে না।

বন্দিতা ॥ কেন আসবে না পার্থ? এতেও তো পড়বে তাঁর দীর্ঘশ্বাস!

পার্থ ॥ আমি জানি, তাঁর মহাজনী ব্যবসাটাই পাপ। পাপের সেই নরক থেকে যদি আমি তাঁকে মুক্ত করতে পারি—পুত্রের কাজই আমি করবো তাতে বরং পুণ্যই হবে আমার।

সত্যশরণ ॥ সাবাস! সাবাস! এই তো ছেলে। তুমি চলে যাও পার্থ তোমার বাবার কাছে। তিনি তোমাদের সদর বাসা বাড়িতেই আজ আছেন।

পার্থ ॥ আপনি কি করে জানলেন স্যার!

সত্যশরণ ॥ আজকের ঐ সভাতে হরনাথ উকিলও তো একজন বক্তা ছিলেন। তিনিই সভাতে জানিয়ে দিলেন—তোমার বাবা শ' দেড়েক ডিগ্রী জারীর মামলা করতে আজই সদর বাসা বাড়িতে এসে পৌঁছেছেন।

পার্থ ॥ কথাটা সত্য। অতগুলো লোকের ভিটেমাটি, হাল-বলদ যাবে দেখে আমি তাঁর হাতে-পায়ে ধরতেও বাকী রাখিনি। কিন্তু তিনি আমার কথা শুনলেন না। রাগ করে বাড়ি ছেড়ে আমি চলে এসেছি এখানে।

সত্যশরণ ॥ তুমি যে এখানে এসেছ, তা তিনি জানেন?

পার্থ ॥ বিকেলে আমি আপনার কাছে পড়তে আসি, তিনি জানেন বৈ কি! নন্দিতার সঙ্গে আমার বিয়েতে আপনাদের যখন সম্মতি পেয়েছি, যাচ্ছি তাঁর কাছে। গিয়ে সব বলছি।

সত্যশরণ ॥ হ্যাঁ, গিয়ে বলো। আর সেই সঙ্গে আমাদের সত্যাগ্রহের সংকল্পটা

বলতেও ভুলো না কিন্তু। তাতেও যদি তিনি নন্দিতার সঙ্গে তোমার এ বিয়েতে সম্মতি দেন, আবার এখনি ফিরে এসো বাবা।

বন্দিতা ॥ আর যদি সম্মতি না দেন—তুমিই বলেছ এ বিয়ে হবে না। আর যদি বিয়েই না হয়—এ বাড়িতে তুমি আর এসো না পার্থ।

নন্দিতা ॥ দিদি!

বন্দিতা ॥ হ্যাঁ নন্দিতা। বিয়ে না হলে এমন অবাধ মেলামেশায়, আমার আপত্তি আছে। বাবা, আশাকরি তোমারও।

পার্থ ॥ এবং আমারও।

সত্যশরণ ॥ সাবাস! সাবাস পার্থ সাবাস! [ বাহিরের দরজায় করাঘাত ] কে!

[ নিজে গিয়া দরজা খুলিলেন। বৃদ্ধ মহাজন কুবের সরকার কক্ষ মধ্যে আবির্ভূত হইলেন। শয়তান হইলেও বৈষ্ণব বিনয়ের একটি অবতার বলা চলে। ]

কুবের ॥ [ সবিনয় নমস্কারান্তে ] আপনিই কি সত্যশরণ বাবু?

সত্যশরণ ॥ আজ্ঞে হ্যাঁ।

কুবের ॥ আ-হা, সত্যশরণ! এমন নামই ধারণ করেছেন যে নামেই মোক্ষ এ নরাধম হাঁসপুকুরে গ্রামের কুবের সরকার। আমি আমার গাধাটার খোঁজে এসেছি।

সত্যশরণ ॥ য়্যা!

পার্থ ॥ গাধাটা—মানে আমি।

সত্যশরণ ॥ [ হো হো করিয়া হাসিয়া উঠিলেন ] তা বেশ তো, বেশ তো—খোঁজ যখন মিলেছে তখন আর চিন্তা কি? দয়া করে বসুন।

কুবের ॥ সৌভাগ্য! হরিহে, এ কি সৌভাগ্য আমার! [ বসিলেন এবং চতুষ্পার্শে তাকাইয়া দেখিলেন ] আহা-হা, সব কি মনোরম! এ যেন নব বৃন্দাবন!

সত্যশরণ ॥ এ দুটি আমার মেয়ে। বন্দিতা আর নন্দিতা।

[ বন্দিতা ও নন্দিতা কুবেরকে নমস্কার করিল। ]

কুবের ॥ বন্দিতা আর নন্দিতা। আহা! মা রাধারাণীরই যেন দুই হ্লাদিনী শক্তি! গাধাটা বলে বটে—আজ বুঝছি মিথ্যা বলে না।

[ বন্দিতা ও নন্দিতা অন্দরে চলিয়া গেল। ]

সত্যশরণ ॥ [ হাসিয়া ] আপনি ওকে গাধা বলে লজ্জা দেন কেন বলুন তো সরকার মশাই। বিশ বছর ধরে আমি শিক্ষকতা করছি, হাজার হাজার ছাত্র আমার হাতে পার হয়েছে, কিন্তু আপনার ঐ ছেলের মত এমন একটি রত্ন আমি খুব কমই দেখেছি।

কুবের ॥ গাধা কি সাধে বলি! নইলে নিজের প্রশংসা হাঁ করে দাঁড়িয়ে কি কেউ শোনে! [ পার্থকে ] যাও, বাইরে গিয়ে একটু হাওয়া খাও। কিন্তু হাওয়া হয়ো না বাবা। আমি দু' চারটে কথা সেরেই আসছি।

[ পার্থের প্রস্থান ]

কুবের ॥ আপনার নাম সত্যশরণ। বলেছি তো, এমন নাম যে নামেই মোক্ষ। এখন দয়া করে বলুন দেখি, ঐ গাধাটাকে সত্যই কি আপনি রত্ন মনে করেন?

সত্যশরণ ॥ না না, সরকার মশাই, মনে এক—মুখে আর এক, এ আমার প্রকৃতি নয়। রূপে গুণে পার্থের মত ভাল ছেলে আমি বড় একটা দেখিনি।

কুবের ॥ হরির অপার কৃপা বলতে হবে। লোকে বলে, বড় লোকের ছেলে বেশীর ভাগই অধঃপাতে যায়। গাধাটা যে তা যায়নি, এই রক্ষে। কারণ, বড়লোক হয়ত নই, কিন্তু হরির কৃপায় আমার দু' পয়সা আছে।

সত্যশরণ ॥ এটা আপনার বিনয়। আপনার নাম কুবের সরকার—আমি জানি সত্যি সত্যিই ধনকুবের আপনি।

কুবের ॥ ও! আজকের ঐ সভায় বুঝি শুনে এসেছেন? তা' দেখুন সত্যশরণ বাবু, আসর গরম করতে সভায় অনেক কিছুই অনেকে বলেন। তার কতটা সত্য আর কতটা মিথ্যা তা' জানেন একমাত্র শ্রীহরি। সে সব আলোচনা আজ থাক। আপনি পার্থের গুরু—আপনার কাছে একটা পরামর্শ চাই।

সত্যশরণ ॥ বলুন।

কুবের ॥ দেখতেই তো পাচ্ছেন, বয়েস হয়েছে। আজ আছি—কাল নেই। শেষ জীবনটা বৃন্দাবনে গিয়ে রাধা কৃষ্ণের পায়ে পড়ে থাকার বাসনা আছে। কিন্তু গাধাটাকে সংসারী করে না রেখে গেলে বংশটাই যে লোপ পায়। জানেন তো, ওই-ই আমার একমাত্র সন্তান।

সত্যশরণ ॥ বিয়ে দিতে চান?

কুবের ॥ জ্ঞানী লোক--ঠিক বুঝেছেন! এবার দয়া করে এই জিনিষ দুটি দেখুন। [ কোটের পকেট হইতে ছোট একটি পকেট ডিক্সনারী বাহির করিয়া তাঁহার সামনে ধরিয়া ] দেখুন তো, কি পুঁথি এটা?

সত্যশরণ ॥ 'সরল বাংলা পকেট অভিধান'।

কুবের ॥ [ বইটি সত্যশরণের হাতে দিয়া ] এইবার পুঁথিটা খুলুন—

[ সত্যশরণ অভিধানটি খুলিতেই একটি ফটো বাহির হইল। ফটোটি নন্দিতার ]

সত্যশরণ ॥ একি! ফটো! নন্দিতার!

কুবের ॥ ফটোটি নন্দিতার—আপনার মেয়ের। কিন্তু, বইটি ঐ গাধার—আমার ছেলের।

সত্যশরণ ॥ কিন্তু ছেলের বই বাপের পকেটে এল কেন মশাই!

কুবের ॥ আদালতের নতুন হাকিমের নাম দীব্যজ্যোতি ব্রহ্ম। লেখবার দরকার হয়েছিল একটা দরখাস্তে। বানান করতে গিয়ে সবাই গলদঘর্ম। আনতে হ'ল ছেলের টেবিল থেকে তুলে ঐ অভিধান। খুলতেই এই দীব্যজ্যোতি লাভ হ'ল। শ্রীহরির কি ইচ্ছা এইবার বুঝুন সত্যশরণ বাবু।

সত্যশরণ ॥ এ বিয়েতে আমাদের কোন আপত্তি নেই সরকার মশাই।

কুবের ॥ জয় শ্রীহরি। হরি হে তুমিই সত্য। গাধাটার এতদিনে হয়তো একটা হিল্লে হ'ল।

সত্যশরণ ॥ কিন্তু তবু আমার শেষ কথা বলা হয়নি সরকার মশাই।

কুবের ॥ বলুন—বলুন—

সত্যশরণ ॥ বিয়ে হলেও কিন্তু মহাজনী অত্যাচারের বিরুদ্ধে সংগ্রাম বন্ধ হবেনা আমাদের।

কুবের ॥ সেটা বুঝবেন আপনার মেয়ে জামাই। আমি বিয়ে দিয়েই খালাস। বৃন্দাবনে আমার ঘর ভাড়া হয়ে গেছে যে! আমি আর ক'দিন! তা হলে, গাধাটাকে ডাকি।

সত্যশরণ ॥ না না, ওকে আমাদের সামনে গাধা বলে লজ্জা দেবেন না। আমি ওকে ডাকছি।

[ কিন্তু ডাকিবার পূর্বেই পার্থ ঘরে আসিয়া দাঁড়াইল। ওদিকে, অন্দর হইতে নন্দিতাকে লইয়া বন্দিতাও আসিয়া উপস্থিত। তিনজনেই উঁকি-ঝুঁকিতে এখানকার কথাবার্তা শুনিতেছিল। ]

সত্যশরণ ॥ এই যাঃ! না ডাকতেই সবাই এসে হাজির!

কুবের ॥ তাই তো দেখছি! তার মানে—তার মানে—হরির ইচ্ছায় দেওয়ালেরও কান আছে!

সত্যশরণ ॥ যা বলেছেন! [ হো হো করিয়া হাসিতে হাসিতে ] আমরা ভুলেই গিয়েছিলাম যে দেওয়ালের কান আছে!

[ প্রণাম ও আলিঙ্গনের পালা শুরু হইল। ]

## চতুর্থ দৃশ্য

[ বারাসত মহকুমায় হাঁসপুকুর গ্রামে মহাজন কুবের সরকারের গৃহস্থিত বৈঠকখানা সংলগ্ন প্রাঙ্গণ। বৈঠকখানার বারান্দায় একদিকে চেয়ার টেবিল, বেঞ্চি প্রভৃতি সুসজ্জিত, অন্য দিকে তক্তপোষের উপর তাকিয়া সমন্বিত ফরাশ। অন্দর হইতে বৃন্দাবন যাত্রার জন্যে প্রস্তুত কুবের সরকার এবং তৎসহ ট্রাঙ্ক, বিছানা, জলের কুঁজো ইত্যাদি লইয়া একজন ভৃত্য বৈঠকখানায় আসিয়া দাঁড়াইল। পশ্চাতে পশ্চাতে আসিল কুবেরের পুত্রবধূ নন্দিতা। ]

কুবের ॥ [ ভৃত্যের প্রতি ] রেল-ষ্টেশনে যাবার জন্য সাইকেল রিক্সা এসেছে?

ভৃত্য ॥ আজ্ঞে হ্যাঁ কর্তা।

কুবের ॥ লট-বহর তুলে দে রিক্সায়।

নন্দিতা ॥ কিন্তু একটা রিক্সাতে এতসব মালপত্র নিয়ে আপনি যাবেন কি করে ষ্টেশনে? [ ভৃত্যের প্রতি ] আর একটা রিক্সা ডাকতে হবে।

কুবের ॥ না না, হরির ইচ্ছায় একটা রিক্সাতেই হবে এখন মা। [ ভৃত্যকে ] তুই যা। মালপত্রগুলো তুলে দে। [ ভৃত্যের তথাকরণ ] বৃন্দাবন যাবার আগে তোমাকে অনেক উপদেশ দিয়েছি মা, তার মধ্যে আমার বড় উপদেশটাই ভুলে যাচ্ছ, সেটা হ'ল গিয়ে অপব্যয় করোনা। বুঝলে মা, রক্ত জল করে, কত মাথার ঘাম পায়ে ফেলে, তবে এই বিরাট বিষয় সম্পত্তি তোমাদের জন্য রেখে যাচ্ছি। কথাটা

সব সময় তোমরা মনে রাখবে—গাধাটা না রাখুক, তোমাকে রাখতে হবে মা। আর তাছাড়া বৃন্দাবন হচ্ছে দেড় দিনের পথ—তুমি যা জিনিষপত্র বেঁধে ছেঁদে আমার সঙ্গে দিয়েছ মা, এ যেন আমাকে বিলেত পাঠাচ্ছো।

নন্দিতা ॥ [ হাসিয়া ] চলুন না বাবা, একবার বিলেতটা আমরা ঘুরে আসি।

কুবের ॥ বিলেত যেতে থার্ড ক্লাসের ভাড়া কত মা ? পঞ্চাশ-ষাট টাকা যেদিন হবে, সে দিন বলো।...কিন্তু গাধাটা তো এখনো এল না! আক্কেলটা দেখেছ ? তিন মাসের জন্য বৃন্দাবন যাচ্ছি, যাবার আগে কত সব বলে যাবার ছিল। সামনে তামাদি। খুব কম করে শ' পাঁচেক হ্যাণ্ডনোট আর তমঃসুকের মামলা দায়ের করতে হবে—কত কথাই না বলে যাবার ছিল। তা' হতভাগাটা বারাসতে বসে রইল! আমি আজ এই ট্রেণে রওনা হচ্ছি জেনেও বাড়ি ফিরল না! ফিরি কি না ফিরি তার ঠিক নেই। যাবার আগে একটা প্রণাম করে আশীর্বাদটা নিতেও এল না ?

নন্দিতা ॥ বারাসতে কি যে এত কাজ আমি বুঝি না। আমি কম করে তিনখানা চিঠি দিয়েছি পত্র পাঠ চলে আসতে। বলবেন হয়তো পরীক্ষার পড়া। পরীক্ষার পড়া যা পড়ছেন, সে আমি জানি বাবা। রাত দিন বাবা আর দিদির সঙ্গে বসে শুধু সমবায় আর সমবায়।

কুবের ॥ সে তোমরা জানো মা। হরির কি ইচ্ছা জানি না। তাঁর যদি এই ইচ্ছা হয়, সব চেয়ে আপনজন তোমাদের পথে বসাতে উঠে পড়ে লাগবেন ঐ মহাজন-মারী সমবায় আন্দোলন করে—হোক, হরির ইচ্ছাই পূর্ণ হোক। বৃন্দাবন চন্দ্রের চরণছায়ায় বসে দীর্ঘশ্বাস ফেলা ছাড়া আর আমার কি করার আছে বলো! না—আর অপেক্ষা করা চলে না। আটটা বেজে গেল—সাড়ে আটটায় ট্রেণ। অমৃতযোগটাও যাই যাই করছে। কিন্তু ধনঞ্জয়ই বা ফিরছে না কেন! বারাসত থেকে সাইকেলে ফিরতে এত দেরী ? দেখছো তো মা, এই সব লোক নিয়ে আমাকে এতকাল চলতে হয়েছে, তোমাকে আবার চলতে হবে।

নন্দিতা ॥ ঐ যে বাবা, তিনি এসে গেছেন।

[ সাইকেল সহ ধনঞ্জয়ের প্রবেশ। সাইকেলটি এক পাশে রাখিয়া হাঁপাইতে হাঁপাইতে ইঁহাদের সামনে আসিয়া দাঁড়াইলেন। ]

কুবের ॥ বারাসত থেকেই আসছো তো ?

ধনঞ্জয় ॥ হ্যাঁ কর্তা!

কুবের ॥ পার্থের সঙ্গে দেখা হয়েছে ?

ধনঞ্জয় ॥ না কর্তা। তিনি বাসা বাড়িতে নেই।

নন্দিতা ॥ আমাদের বাড়িটা দেখে এসেছেন ?

ধনঞ্জয় ॥ হ্যাঁ। আপনাদের বাড়িতে কেউই নেই। চাকর বললে ও'রা আজ দিন সাত হ'ল গ্রামে গ্রামে মিটিং করতে গেছেন।

কুবের ॥ আমার গাধাটাও কি সেই সঙ্গে গেছে ?—সেটা কি জেনে এসেছ ?

ধনঞ্জয় ॥ হ্যাঁ কর্তা। তিনিও ঐ সঙ্গে আছেন।

নন্দিতা ॥ বাবা, আপনার বৃন্দাবন যাত্রা বন্ধ করুন। আপনি বৃন্দাবন যাবেন এই সুযোগটাই ও'রা চাইছিলেন।

কুবের ॥ [ হাসিয়া ] আজ বৃন্দাবন না গিয়ে আমি পারবো না মা। আমি আমার মানত রাখতে যাচ্ছি। না গেলে মহা অকল্যাণ হবে।

নন্দিতা ॥ না, না বাবা, আপনি না থাকলেই বরং মহা অকল্যাণ হবে। মহাজনী ব্যবসার বিরুদ্ধে চাষীদের ক্ষেপিয়ে তোলবার জন্য আসছেন ওঁরা।

কুবের ॥ ওঁরা মানে—[ হাসিয়া ] তোমারই বাবা, তোমারই দিদি, এবং তাদের সঙ্গে তোমারই স্বামী। এ'রা যদি তোমারই সর্বনাশ করে নিজেদের পায়ে কুড়ুল মারেন, আমি আর কি করতে পারি মা। ও'রা একদিন আসতেনই—সেটা আমি জানতাম। আমার গাধাটার মতিগতিও আমি বেশ বুঝতে পারছিলাম। এই বিপদটা এড়াবার আর কোনো পথ খুঁজে না পেয়ে—জলডুবি লোকের মত যে কাঠ আমি আঁকড়ে ধরেছি—সে হচ্ছ মা তুমি। আমাকে দেখলে এ'রা আরো ক্ষেপে যাবেন মা, কিন্তু একা তুমি সামনে পড়লে, তাঁরা হয়ত ভাববেন, তাইতো ! আমরা কার বিরুদ্ধে যাচ্ছি—কার সর্বনাশ করছি ! [ ধনঞ্জয়কে ] ওহে ম্যানেজার বাবু, তুমি তো জানো, আমি এরই মধ্যে উইল করেছি, আমার অবর্তমানে আমার যাবতীয় বিষয় সম্পত্তি— আমার এই বৌমার। আমি থাকতেও পাওয়ার অব এ্যাটর্ণি দিয়েছি এ'কেই। বহু-কালের কর্মচারী তুমি। বৌমার কথামত চলো। যখন যা' পরামর্শ দরকার তাও দিও। [ যাত্রার জন্যে পা বাড়াইয়া ] আসি মা। আর দেরী হলে বারবেলা পড়ে যাবে।

[ নন্দিতা ও ধনঞ্জয় কুবেরকে প্রণাম করিলেন। কুবের তাহাদের মাথায় হাত রাখিয়া আশীর্বাদ করিলেন। ]

কুবের ॥ গাধাটাকেও মনে মনে আশীর্বাদ করে যাচ্ছি মা। হরির ইচ্ছায় সে নাকি আজ দেশের একটা রত্ন। শুধু তোমার বাপই এ কথা বলেন না, আমাকে বহু লোক এ কথা বলে। আনন্দে আর গর্বে তাতে আমার বুক ভরেই ওঠে। মা হারা ঐ ছেলেকে কি কষ্টেই না আমি মানুষ করে তুলেছি। এত যে সব বিষয় সম্পত্তি যা কিছু করেছি, ওর জন্যেই করেছি। আমার এই কীর্তি সে যদি নষ্ট করে, তাতে সে আমাকেই হত্যা করবে মা—পরশুরাম যেমন করেছিল পিতৃহত্যা ! পিতৃহত্যা ! হরিহে ! তোমার কি ইচ্ছা তুমিই জানো।

[ বাহিরে চলিয়া গেলেন কুবের। পশ্চাতে পশ্চাতে চলিলেন নন্দিতা ও ধনঞ্জয়। ]

*　　　*　　　*

[ পূর্বোক্ত দৃশ্য। আসন্ন সন্ধ্যা। বৃদ্ধ খাতক হলধর মণ্ডল এবং তাহার যুবকপুত্র সুবল করজোড়ে দণ্ডায়মান থাকিয়া চেয়ারে আসীন ধনঞ্জয়ের সহিত কথোপকথনরত। নন্দিতাও অদূরে একখানি চেয়ারে উপবিষ্টা। ]

হলধর ॥ আপনাদের খাতক শুধু আমরাই নই হুজুর ! পরাণ মণ্ডল, যুধিষ্ঠির দাস, নকুল প্রামাণিক, হারাধন বিশ্বাস—

ধনঞ্জয় ॥ আরে, এ গাঁয়ে আমাদের খাতক কে নয়, তাই বলো।

হলধর ॥ তাদেরও কি একথা বলা হয়েছে হুজুর ?

ধনঞ্জয় ॥ জনে জনে ডেকে আমি প্রায় সবাইকে এ প্রস্তাব দিয়েছি।

হলধর ॥ স্বীকার হয়ে গেছে তারা ?

নন্দিতা ॥ কেউ কেউ হয়নি। কিন্তু বেশীর ভাগই রাজি হয়েছে আমাদের কথায়।

সুবল ॥ তারা বলে গেছে সমবায় মিটিং বয়কট করবে ?

নন্দিতা ॥ হ্যাঁ, বলে গেছে।

সুবল ॥ ব্যাপারটা আমরা এখনো বুঝতে পারছি না ঠাক্‌রুন ! সমবায়ের মিটিং করতে আসছেন এই বাড়িরই ছোটকর্তা পার্থ দাদাবাবু। সঙ্গে আসছেন আপনারই বাবা আর বোন। তাঁরা যখন মিটিং করবেন, সে মিটিং কেনই বা বয়কট করবো ?

ধনঞ্জয় ॥ তাঁরা যেই হোন, বুড়োকর্তা হুকুম দিয়ে গেছে, এ গাঁয়ে ওঁদের এ মিটিং হতে দেওয়া হবে না।

হলধর ॥ অবাক কাণ্ড !

সুবল ॥ এখন আমরা যেখানেই যাই সেখানেই শুনি, সমবায় ছাড়া মহাজনের হাত থেকে গরীব চাষীদের বাঁচানোর আর কোনো পথ নেই। এই তো আমাদের বারাসতের ব্লক ডেভলপ্‌মেণ্ট-এর লোকেরা, গ্রাম সেবক সেবিকারা গাঁয়ে গাঁয়ে এই জন্য মিটিং করছেন।

নন্দিতা ॥ তা' আমিও জানি। আমার বাবার মুখে ছোট বেলা থেকে এই শুনতে শুনতেই আমি মানুষ হয়েছি।

ধনঞ্জয় ॥ সেই বাবাই ওঁকে বিয়ে দিয়েছেন এই মহাজনের ঘরে।

নন্দিতা ॥ [ ধনঞ্জয়কে ] আপনি থামুন ! আজ আমাদের সামনে একটিমাত্র প্রশ্ন—আত্মরক্ষার প্রশ্ন। আমি মহাজন—আমি বাঁচতে চাই। তোমরা খাতক—তোমরা বাঁচতে চাও। চলছে একটা বাঁচবার লড়াই। দেনার দায়ে তোমাদের ভিটেমাটি আমাদের হাতে বাঁধা। ডিক্রী জারি দিলেই তোমরা গেছ। কেমন ?

হলধর ॥ এ কথা মা সত্যি।

নন্দিতা ॥ ছেলে-বৌয়ের হাত ধরে, পথে দাঁড়াবে এ-ই কি তোমরা চাও ?

হলধর ॥ না।

সুবল ॥ কিন্তু বাবা—

হলধর ॥ তুই ব্যাটা থাম ! দু'পাতা লেখাপড়া শিখে খুব একটা বল্‌নে-কউনেওয়ালা হয়ে গেছিস্‌, না ? ভিটে-মাটির মর্ম তুই কি বুঝিস ?

সুবল ॥ সে মান্ধাতার আমল আর নেই বাবা। জমিদার-মহাজন এতকাল গরীব চাষীর রক্ত শুষে যে পাপ করেছিলেন, এসে গেছে তার প্রায়শ্চিত্তের দিন। এ বাড়ির ছোটকর্তা সেই প্রায়শ্চিত্ত করতেই আসছেন।

নন্দিতা ॥ [ হাসিয়া ] এ সব কথা মিথ্যে নয় ভাই। কিন্তু বুড়ো কর্তা এখনো জীবিত। এ লড়াইয়ের শেষ মরণকামড়টা দিতে বলে গেছেন আমাদের। তাই আমাদের হুকুম, সমবায়ের কোনো মিটিংয়ে তোমরা যেতে পারবে না। যদি যাও, আমরা ডিক্রী জারি দিয়ে তোমাদের ভিটে মাটি নিলাম করে নেব। তোমরা পথে বসবে। আর যদি আমাদের বাধ্য থাকো তোমরা, ডিক্রী জারি বন্ধ থাকবে—এ কথা আমি তাদেরও দিয়েছি, তোমাদেরও দিচ্ছি।

হলধর ॥ [ সুবলকে ] চল্, ঘরে চল্।

ধনঞ্জয় ॥ কি স্থির করলে, বলে যাও মণ্ডল।

সুবল ॥ শুনতে তো স্যার কিছুই বাঁকি রইলো না। নিজেদের ভাল মন্দ নিজেরাই বুঝে নেব। আর দশজন যা' করে আমরাও তাই করবো। চল বাবা।

[ হলধরকে লইয়া সুবলের প্রস্থান। ]

ধনঞ্জয় ॥ ছেলেটার মাথার ভূত এখনো ছাড়েনি দেখছি।

নন্দিতা ॥ কি করে ছাড়াবো ধনঞ্জয় খুড়ো—যে শর্ষে দিয়ে ভূত ছাড়াবো, সেই শর্ষেতেই রয়েছে ভূত। [ ম্লান হাস্য ] শুধু তো তাই নয়, আমার রক্তেও রয়েছে সে ভূত। কেন যে আজ আমি এ লড়াই করছি, নিজেই ভেবে পাই না। আমাকে ক্ষেপিয়ে তুলেছে আমারই লোক—আমারই লোক।

ধনঞ্জয় ॥ আচ্ছা মা, ওঁদের মিটিংই না হয় আমরা বয়কট করাচ্ছি, কিন্তু ওঁরা যদি এ বাড়িতে আসেন, কে কি করে ওদের রুখবে মা!

নন্দিতা ॥ রুখবে! আপনি কি বলছেন ধনঞ্জয় খুড়ো! আমার বাড়িতে যদি আমার বাবা আসেন, ছোটকর্তা যদি আসেন তাঁর নিজের বাড়িতে, আমরা রুখবো কেন তাঁদের। আপনি সদর দরজায় একটা তোরণ তৈরী করুন। বসিয়ে দিন দু'ধারে মঙ্গল ঘট। ফুলের মালারও যোগাড় রাখুন। আর, হ্যাঁ, একটা কথা ভুলে গিয়েছি—সাইকেলে লোক পাঠিয়ে যেমন করে যেখান থেকে হোক আনুন এক টিন কফি। আমার বাবা খেতে বড় ভালবাসেন।

* * * *

[ পূর্বোক্ত দৃশ্য। পরদিন সকালবেলা। অধ্যাপক সত্যশরণ রায় অতি প্রত্যুষেই নন্দিতার সহিত গ্রাম পরিদর্শনে বাহির হইয়াছেন। পার্থ বারান্দায় বসিয়া একখানি সংবাদপত্র পাঠ করিতেছিল। বন্দিতা একটি চায়ের ট্রে আনিয়া টেবিলের উপর রাখিয়া পার্থের মুখোমুখি বসিয়া পেয়ালায় চা ঢালিতে লাগিল। ]

বন্দিতা ॥ খাবারও তৈরী করেছি। যে সব খাবার নন্দিতা খেতে ভালবাসে। কিন্তু তা' এখন তোমাকে দেবো না পার্থ। বাবা আর নন্দিতা বেড়িয়ে ফিরে আসুন—সব একসঙ্গে বসে খাওয়া যাবে।

পার্থ ॥ তুমি নিজ হাতে খাবার তৈরী করেছো দিদি আজ! কেন? এ বাড়িতে কি আর লোক ছিল না?

বন্দিতা ॥ কেন থাকবে না ভাই। তাদের সরিয়ে দিয়েই আমি জোর করে রান্নাঘরে ঢুকেছি। নন্দিতাকে আজ কতদিন খাবার তৈরী করে খাওয়াই না! মনটা যেন কেমন করতো। আমার সঙ্গে ও যত ঝগড়াই করুক আমার হাতের খাবার পেলে আনন্দে ওর মুখখানি ভরে ওঠে।

পার্থ ॥ তাহলে দিদি তোমাকে এই বাড়িতেই বেঁধে রাখতে হয়। অন্তত তোমার হাতের খাবার খাইয়ে ওর মুখে হাসি ফোটানো যাবে। আশ্চর্য! ও যেন রাতদিন এখন ক্ষেপেই থাকে—বিশেষ আমার ওপর।

বন্দিতা ॥ তার কারণ যে না আছে তাও তো নয় পার্থ।

পার্থ ॥ কি কারণ থাকতে পারে দিদি? আমি মহাজনী পাপের বিরুদ্ধে তোমাদের সঙ্গে হাত মিলিয়ে লড়ছি। এ যে আমি লড়বো সেটা আমাদের বিয়ের আগে নন্দিতার অজানা ছিল না দিদি। তোমাদের মনে হয়তো বা এজন্যে সন্দেহ ছিল। হয়তো বা এটা আমার অভিনয়, এ ধারণাও তোমাদের একদিন ছিল। আমাকে ভুল বোঝার কোন অবকাশই আমি কোনদিন নন্দিতাকে দিইনি। তবু কেন এ অশান্তি বল দেখি?

বন্দিতা ॥ অশান্তির কারণ, হয়তো, এই দিদি।

পার্থ ॥ কথাটা আমিও ভেবেছি দিদি। মেয়েরা চায় যে, তাদের স্বামীরা তাদের হাতের মুঠোয় থাকে। মেয়েদের এমন একটা সময় আসে যখন তারা স্বামীকে রাখে চোখে চোখে আর লক্ষ্য করে অন্য মেয়েদের সঙ্গে স্বামীর ঘনিষ্ঠতা। সে ঘনিষ্ঠতা আজ তোমার সঙ্গে আমার খুবই বেশী এটা সত্য।

বন্দিতা ॥ [ বিচলিত হইয়া ] পার্থ!

পার্থ ॥ কিন্তু মেয়েদের চরিত্রটা এমনি অদ্ভুত যে, অন্য মেয়ের সঙ্গে স্বামীর এই ঘনিষ্ঠতা একটিবার বিশ্লেষণ করেও দেখতে চায় না।

বন্দিতা ॥ আমি ওর দিদি বটে, কিন্তু এ কথা নন্দিতা কেন মনে করে না—কেন ভুলে যায়—যে আমি ওকে মায়ের মতনই কোলে-পিঠে করে মানুষ করেছি!

পার্থ ॥ কিন্তু আমাকে তো তুমি তা করো না দিদি?

বন্দিতা ॥ [ পুনরায় বিচলিত হইয়া ] পার্থ!

পার্থ ॥ হ্যাঁ দিদি, এই ভুল বোঝাই হ'ল এ বয়সের মেয়েদের স্বভাব। তুমি বিয়ে করলে না—স্বামী নিয়ে ঘর করলে না—যদি করতে তবে তুমিও হয়তো একদিন এমনি ভুলই করতে।

বন্দিতা ॥ [ একটু বিরক্ত হইয়া ] আমি কি করতাম—না করতাম সে কথা এখন থাক পার্থ। কথা হচ্ছে নন্দিতাকে নিয়ে—তোমাকে নিয়ে।

পার্থ ॥ তোমাকেও নিয়ে দিদি। আমি অস্বীকার করবো না, ভাল আমি তোমাদের দু'বোনকেই বাসি। তোমাকে যে আমি ভালবাসি সেটা হ'ল গিয়ে আমার শ্রদ্ধা আর তাকে যে আমি ভালবাসি তার নাম প্রেম। এই তফাৎটা তাকে আমি কি করে বোঝাই—কি করে বোঝাই দিদি!

[ বাহির হইতে সত্যশরণ সহ নন্দিতার প্রবেশ। ]

সত্যশরণ ॥ চমৎকার গ্রাম—চমৎকার গ্রামটি। ছবির মত দেখতে হ'ত যদি গাঁয়ের লোকেরা দুঃখে-দৈন্যে এমন হতাশ হ'য়ে না পড়ে থেকে, একটা সমবায় পল্লী সংস্কার সমিতি গড়ে তুলত। আজকের মিটিঙে এসব আমি বলবো—বুঝলে পার্থ! আমি একটা স্কীম এখনই তৈরী করে ফেলছি।

বন্দিতা ॥ তোদের ফিরতে এত দেরী হ'ল যে নন্দিতা?

নন্দিতা ॥ সেজন্য আশা করি তোমরা দুঃখিত হওনি দিদি। চা তো তোমরা যথাসময়েই খেয়েছো দেখছি।

সত্যশরণ ॥ [ কি যেন ভাবিতেছিলেন ] হ্যাঁ, ওটা মালটিপারপাস কো-অপারেটিভ স্কীম করাই ভাল। আমাদের পঞ্চবার্ষিক পরিকল্পনায় যেমনটি চাইছে। পার্থ—এসো দেখি তোমার পড়ার ঘরে—আমাকে কাগজ-কলম দাও—আমি লিখবো

[ কাহারও কোন উত্তরের প্রতীক্ষা না করিয়া সত্যশরণ অন্দরের দিকে চলিয়া গেলেন। পার্থ তাহার অনুগামী হইল। ]

বন্দিতা ॥ বাবার কফিটা তৈরী করতে হবে।

[ বন্দিতাও অন্দরে যাইতেছিলেন কিন্তু নন্দিতা তাহাকে হাত ধরিয়া টানিয়া আটকাইল। ]

নন্দিতা ॥ আমার বাড়িতে কফি তৈরী করার লোকের অভাব নেই দিদি। কখন কোথায় কাকে সেটা দিতে হবে সেটাও বলা আছে। তুমি এখানে একটু বোস দিদি। তোমার সঙ্গে আমার কিছু কথা আছে।

বন্দিতা ॥ নিরিবিলিতে একটু কথা বলার সুযোগ আমিও খুঁজছিলাম নন্দিতা। কাল-সন্ধ্যায় আমরা এসেছি। খাওয়ার পরও রাতদুপুর পর্যন্ত চললো বাবার সব জল্পনা। তুই যে কখন উঠে গেলি আমি জানতেও পারিনি। আজ ভোরে উঠে এসে দেখি তুই এই বারান্দার তক্তপোষে শুয়ে ঘুমোচ্ছিস। কেন বলতো?

নন্দিতা ॥ গভীর রাতে যদি অন্য কোন মেয়ের উচ্ছ্বসিত বন্দনা স্বামী-স্ত্রীর আলাপকে ছাপিয়ে ওঠে—তাহলে সেই স্বামীর পাশে আর শোওয়া চলে কি?

বন্দিতা ॥ কি ভুল যে তুই করছিস নন্দিতা তা' আমি তোকে কি করে বোঝাই —কি করে বোঝাই!

নন্দিতা ॥ বুঝতে কি আর কিছু বাকী আছে দিদি! শুনতে খারাপ লাগে কিন্তু না বলেও তো পরছি না। আমার সারাটা জীবন তুমি বিষিয়ে তুলেছো।

বন্দিতা ॥ তোর জীবন বিষিয়ে তুলেছি! আমি!

নন্দিতা ॥ জানি—জানি এখনই তুমি বলবে, তোকে আমি মায়ের মত মানুষ করেছি নন্দা।

বন্দিতা ॥ তা কি সত্যি নয় নন্দা?

নন্দিতা ॥ কিন্তু এটাও কি সত্যি নয় দিদি যে, শুধু সেই অধিকারে আমাকে খর্ব করতে গেছ তুমি পদে পদে? লোকে বলতো তোমার চেয়েও সুন্দরী হয়েছি

আমি। পারনি তুমি তা' সইতে। আমি সাজগোজ করে থাকতে ভালবেসেছি। তুমি গেছ চটে। ছেলেরা কেউ আমার প্রশংসা করলে তোমার মুখ হ'ত অন্ধকার। এ যুগের মেয়ে হলেও তুমি আমাকে ঘবের মধ্যে বন্ধ করে রাখতে চেয়েছিলে। এটা ছিল তোমার হিংসা। পার্থ যে আমাকে ভালবাসতো সেটাও তুমি সইতে পারনি দিদি! আজ যদি আমি বলি সেটা শুধু হিংসা নয়—হিংসার চেয়ে আরও কিছু—বেশী মিথ্যা হবে সেটা?

বন্দিতা ॥ ওরে তুই থাম—থাম। তোকে আজ আমি শুধু একটা কথা বলবো, তুই শোন। তুই আমার বোন কিন্তু সারা জীবন তোকে আমি দেখে এসেছি মেয়ের মত। আর ঐ পার্থকে দেখি ছেলের মত।

নন্দিতা ॥ এসব কথা আজ তোমার কাছ থেকে নতুন শুনছি না দিদি। এমন করে তুমি বল যে, যখন শুনি তখন বিশ্বাস করতেও ইচ্ছে হয়। তখন মনে হয়, না জানি তোমার ওপর কি অবিচারই আমি করছি! না-না তুমি কেঁদো না দিদি। তোমার সঙ্গে যত ঝগড়াই আমি করি না কেন কিন্তু তোমার চোখের জল আমি কোন দিনই সইতে পারিনি দিদি—এখনও পারছি না। [ বন্দিতাকে বুকে টানিয়া আনিয়া ] দিদি! মা যে কী, তা আমি জানি না। একটা কথা তুমি শুধু ভেবে দেখো লক্ষ্মী দিদিটি আমার, আজ মা যদি বেঁচে থাকতেন তিনিও কি আমার সঙ্গে এই ব্যবহার করতেন—তুমি যেমন করছো?

বন্দিতা ॥ সে শুধু জানেন ঈশ্বর!

[ ফুঁপাইয়া কাঁদিয়া উঠিলেন। অন্দব হইতে পার্থেব প্রবেশ। পার্থকে দেখিযাই বন্দিতা দ্রুত অন্দবে চলিয়া গেলেন। ]

পার্থ ॥ একি! দিদি—দিদি—

[ পার্থ বন্দিতার অনুগমন কবিতেছিল। ]

নন্দিতা ॥ দাঁড়াও।

[ পার্থ দাঁড়াইল ]

তোমার ধারণা আমি তোমার দিদিকে অপমান করেছি। ঘৃণা আব রাগে তাই আমাকে কোন কথা জিজ্ঞাসা না করে তুমি ছুটেছিলে ও'র কাছেই। কিন্তু জেনো, কোন অপমানই আমি ওঁকে করিনি।

পার্থ ॥ [ হাসিয়া ] তুমি তোমার দিদিকে সইতে পারোনা আমি জানি। কিন্তু তাই বলে আজ যখন তিনি তোমার অতিথি, তাঁকে তুমি অপমান করবে, এত ছোট তুমি যে নও আমি জানি। কিন্তু তাঁর চোখে জলই বা কেন, এটাও তো আমার জানা দরকার নন্দা?

নন্দিতা ॥ সেটা আমার মুখেও তুমি শুনতে পারো পার্থ। দিদিকে আমি বলছিলাম, মা কী আমি জানি না। তুমি বল মায়ের মত তুমি আমায় মানুষ করেছ। মা যদি থাকতেন তিনি কি আমার সঙ্গে ঠিক তোমারই মত ব্যবহার করতেন দিদি?

পার্থ ॥ উত্তরটা আমি শুনেছি। কাঁদতে কাঁদতে বলে গেলেন 'সে জানেন শুধু ঈশ্বর'!

নন্দিতা ॥ কথাটা জিজ্ঞাসা করে আমি কি তাঁর অপমান করেছি ?

পার্থ ॥ না। বরং তাঁকে জানাবার সুযোগ দিয়েছ আজ, তিনি কতটা ভালবাসেন তোমাদের। আর উত্তরটা যখন পেয়েছো চোখের জলে আর ঈশ্বরের নামে, আশা করি, আর তাঁকে ভুল বুঝবার কোন কারণ নেই তোমার। কি বল নন্দরাণী ?

নন্দিতা ॥ তা' ঠিক। তাঁকে আর আমি ভুল বুঝবো না। এটা ঠিক। কিন্তু তোমাকে আমি আজও বুঝে উঠতে পারছি না পার্থ। আমাকে কি তোমার এতটুকু ভাল লাগে না ? ভাল লাগে কি শুধু ওঁকে ? তোমার যত আলাপ, যত আলোচনা, যত পরামর্শ সব দেখি ওঁর সঙ্গে। আমাকে বিয়ে করে এনে এই সংসারের কারাগারে বন্দী রেখে তুমি ছুটে চলে গেলে বারাসতে দিদির কাছে! কিন্তু কেন—কি দোষ আমি করেছি তোমার কাছে ?

পার্থ ॥ কথাটা যখন তুলেছো মিথ্যা আমি বলবো না। বিয়ের পর এ বাড়িতে তোমাকে নিয়ে এসেই দেখলাম, এত ধনদৌলত দেখে তুমি যেন আত্মহারা হয়ে গেছ। আমার বাবা তোমাকে পেয়ে বসলেন। তুমি জান, আমি চিরদিন তোমাকে বলেছি মহাজনী পাপে, গরীবের রক্তে গড়ে উঠেছে আমাদের এই সুখ স্বাচ্ছন্দ্যের বুনিয়াদ। এ বুনিয়াদটা ভাঙতে চাই আমি। কিন্তু দেখলাম তোমার তাতে আপত্তি আছে।

নন্দিতা ॥ সুখ স্বাচ্ছন্দ্য কে না চায় পার্থ ?

পার্থ ॥ সেটা আমিও চাই নন্দা। দরিদ্র হ'তে আমরা কেউ চাই না। কিন্তু তাই বলে দরিদ্রের রক্ত শুষে দরিদ্রকে আরও দরিদ্র করে বড়লোক হওয়াটা একটা সামাজিক পাপ।

নন্দিতা ॥ তা যদি বল, এই পাপই জগতের নিয়ম। সব যুগেই দুর্বলকে শাসন ও শোষণ করেছে প্রবল। দেশ যখন থাকে পরাধীন তখনও এই নিয়ম চলে। দেশ স্বাধীন হ'লেও এই নিয়মই থাকে। স্বাধীনতার সনদ, সমাজতন্ত্রবাদের বুলি, সবকিছু মিথ্যা হয়ে দাঁড়িয়েছে দেশে দেশে। আমিও তাই আমার অধিকার ছাড়তে প্রস্তুত নই পার্থ।

পার্থ ॥ কিন্তু তোমার দিদির মত তা নয়। তোমাতে এবং তাঁতে এইখানেই পার্থক্য নন্দরাণী।

নন্দিতা ॥ দিদির কিছু নেই আর আমার এত কিছু আছে। আমি বলবো তাই তার এই হিংসা।

[ হঠাৎ বাহিরে জনকোলাহল শোনা গেল। পার্থ ও নন্দিতা উৎকর্ণ হইয়া উঠিল। বন্দিতা ও ধনঞ্জয়ের প্রবেশ। ]

ধনঞ্জয় ॥ [ নন্দিতাকে ] এই যে মা—তোমার কাছেই এসেছি। বন্দুকটা বের করো মা।

নন্দিতা ॥ সে কি! কি হয়েছে কাকাবাবু ?

ধনঞ্জয় ॥ তুমি মা হুকুম দিয়েছিলে বাইরের কোন লোক আজ যেন এ বাড়িতে

ঢুকতে না পারে। সে বাধা না মেনে সদর দেউড়ী ঠেলে অন্তত খুব কম করে দু'শ লোক ঢুকে পড়েছে বাড়িতে।

নন্দিতা ॥ কি চায় তারা ?

ধনঞ্জয় ॥ সমবায় আন্দোলনের নেতা সত্যশরণবাবুর সঙ্গে তারা এখনই দেখা করবে—এই তাদের দাবী।

নন্দিতা ॥ কিন্তু বাবা মিটিং করবেন তো শুনেছি বিকেলে। গাঁয়ে তো সেই ঢোলই পড়েছে। এখন কি ?

ধনঞ্জয় ॥ ওরা কি করে খবর পেয়েছে আমরা নাকি থানায় খবর দিয়েছি। দারোগাকে ঘুষ দিয়ে শান্তি ভঙ্গের অজুহাতে বিকেলের মিটিং বানচাল করার ব্যবস্থা করেছি। তাই সে মিটিং তারা করতে চায়—এখনই—এখানে।

নন্দিতা ॥ কিন্তু এটা কাছারি বাড়ি নয়। মিটিংএর জায়গা এটা নয়। এটা আমাদের বসতবাড়ি।

ধনঞ্জয় ॥ আর বসতবাড়ি। ওরা শাসাচ্ছে, দেরী হলে ওরা এখানেই ঢুকে পড়বে।

নন্দিতা ॥ ধনঞ্জয় কাকা, আপনি শিগ্‌গীর যান। বাড়ির সদর দরজায় তালা দিন!

পার্থ ॥ না না। ওরা তাতে আরো ক্ষেপে যাবে। দরজা বরং খুলে দিন।

[ ধনঞ্জয় ইতস্ততঃ করিয়া নন্দিতার মুখের দিকে তাকাইলেন। ]

নন্দিতা ॥ আমার আদেশ, দরজায় তালা দিন।

বন্দিতা ॥ তুই ভুল করছিস নন্দিতা।

নন্দিতা ॥ ভুল করছি কি ঠিক করছি, সেটা আমি বুঝবো।

পার্থ ॥ আমি বুঝছি না, এ বাড়িটা কার!

নন্দিতা ॥ [ ধনঞ্জয়কে ] আপনি এখনো হাঁ করে দাঁড়িয়ে আছেন ?

ধনঞ্জয় ॥ [ পার্থকে ] আমাকে মাফ করবেন ছোটকর্তা। বুড়োকর্তা উইল করে গেছেন, বাড়ি এবং বিষয়ের ষোলো আনা মালিক বৌমা।

[ ধনঞ্জয় নন্দিতার আদেশ পালন করিতে চলিয়া গেল। ]

বন্দিতা ॥ [ নন্দিতাকে ] ওদের যদি আসতে না দাও, তবে আমাকে যেতে দাও ওদের কাছে।

নন্দিতা ॥ না। তাও আমি দেব না।

বন্দিতা ॥ কিন্তু বাবাকে তুই কি করে রুখতে পারিস আমি দেখবো।

[ বন্দিতা অন্দরে ছুটিয়া গেল। সদর দরজা হইতে ছুটিয়া আসিলেন ধনঞ্জয়। ]

ধনঞ্জয় ॥ সদর দরজায় তালা পড়েছে। লোকগুলো যে এতে নিরস্ত্র হবে, তা মনে হচ্ছে না! আত্মরক্ষার জন্যে বন্দুকটা তুমি এখনো বের করলে না মা ?

নন্দিতা ॥ বন্দুক বের করবার সময় এখনো হয়নি কাকাবাবু, কিন্তু যে খাতক-দের আপনি হাত করেছিলেন, তারা কোথায় ? কোথায় তাদের লাঠি ?

[ বন্দিতা সহ সত্যশরণের প্রবেশ। ]

সত্যশরণ॥ লোকদের জানিয়ে দে নন্দিতা, আমি ওদের সঙ্গে দেখা করতে পারবো না।

বন্দিতা॥ সে কি বাবা ?

সত্যশরণ॥ হ্যাঁ মা। ওদের সঙ্গে আমি দেখা করবো না। যদি দেখাই করি, দেখা হবে বিকেলে—মিটিঙে। পার্থ, তুমি যাও বাবা, আমার এই কথাটা তুমি ওদের জানিয়ে এসো। সেই সঙ্গে এটাও ওদের বুঝিয়ে দিয়ে এসো—এই জোর-জবরদস্তি, সমবায় আন্দোলনের নীতি নয়। জোর-জবরদস্তি চললে মিটিংয়ে যাওয়া দূরের কথা, আমার জীবন নিয়ে হবে টানাটানি। ওদের বলে দাও, মনটা আমার যত সবলই হোক না কেন, হার্টটা আমার দুর্বল—অত্যন্ত দুর্বল।

[ পার্থ ও তৎপশ্চাৎ ধনঞ্জয় জনতার উদ্দেশ্যে ছুটিলেন। নন্দিতা পিতাকে ধরিয়া একখানি চেয়ারে বসাইয়া দিল। ]

নন্দিতা॥ তুমি বসো। কফি খেয়েছ বাবা ?

সত্যশরণ॥ খেয়েছি—খেয়েছি মা। তুই আমার কফির নেশাটা ভুলিসনি দেখছি। আর অত খাবার—দেখে মনে হ'ল বাকী জীবনের সব খাওয়াটা তুই আমাকে একদিনে খাইয়ে দেবার ব্যবস্থা করেছিস।

নন্দিতা॥ খাবার তৈরি করেছে দিদি।

বন্দিতা॥ করেছিলাম তোর জন্যে নন্দিতা। সেই সব খাবার—যা আবদার করে আমার কাছে খেতে চাইতিস। কিন্তু তোকে কাছে বসিয়ে খাওয়াবার সুযোগ আমি পেলাম না। সকাল থেকে শুরু হ'ল এমন গোলমাল !

[ পার্থ ও ধনঞ্জয় ফিরিয়া আসিলেন। ]

পার্থ॥ জনতা চলে যাচ্ছে বটে কিন্তু বড় দুঃখ করে গেল, আপনি ওদের সঙ্গে একটিবার দেখা করলেন না।

বন্দিতা॥ একটিবার দেখা করলেই বোধ হয় ভাল হ'ত বাবা। বড় আশা করে এসেছিল ওরা। তাছাড়া কলঙ্কও রটতে পারে। এ আশঙ্কা তো এখানকার লোকের আছে যে, ছোট মেয়ে তোমাকে হাত করবে বাবা।

সত্যশরণ॥ বন্দিতা !

বন্দিতা॥ বাবা।

সত্যশরণ॥ একদিন তুই না আমাকে বলেছিলি, দেশের মানুষকে মানুষ করেছ বাবা, কিন্তু নিজের মেয়েকে মানুষ করতে পারনি। সেই কথাটাই আজ আমার বার বার মনে পড়ছে। নন্দিতাকে—নিজের মেয়েকে—যদি আমি সমবায় মন্ত্রে দীক্ষিত করতে না পারি, অপরকে সে মন্ত্রে দীক্ষা দেবার সত্যিকার অধিকার আমার নেই। নন্দিতা, আমার কাছে আয় মা !

নন্দিতা॥ [ কাছে আসিয়া ] সমবায়ের কথা জন্ম থেকে শুনে আসছি তোমার মুখে—তখন বিশ্বাসও হতো আমার—বোধ হয় এই জন্য—তখন আমরা ছিলাম সাধারণ

মধ্যবিত্ত গৃহস্থ। কিন্তু সত্যি কথা বলবো বাবা, বিয়ের পর আজ যখন ধনদৌলত এসে পড়েছে আমার মুঠোর মধ্যে, এখন আমার কেবলই মনে হয় হিংসা আর ঈর্ষা থেকেই জন্ম নিয়েছে এই সমবায় আন্দোলন। তাই, তুমি যাই বলো না কেন, এ আন্দোলনকে আমি বুঝবো—যথাশক্তি বুঝবো।

[ পার্থ হো হো করিয়া হাসিয়া উঠিল। ]

বন্দিতা॥ পার্থ ঠিকই হাসছে নন্দিতা। এ ধনদৌলত ওর মুঠোতেও ছিল একদিন। আজই না হয় ওর বাবা উইল করে সব সম্পত্তি দিয়েছেন তোমায়।

সত্যশরণ॥ হ্যাঁ, সেটা আমিও শুনেছি। তাতে আমার কাজ হয়ত আরো সহজ হয়েছে মা। পরের ছেলেকে জয় করাই কঠিন, নিজের মেয়েকে জয় করা সহজ। শোন্ মা নন্দিতা—

নন্দিতা॥ আমি তোমার কোনো কথা শুনবো না বাবা। ভুলো না, তুমিও এক মধ্যবিত্ত গৃহস্থ।

সত্যশরণ॥ [ হঠাৎ উত্তেজিত হইয়া ] বটে! আমি না হয় মধ্যবিত্ত গৃহস্থ, কিন্তু রাজ-ঐশ্বর্যের মালিক ছিলেন এই দেশের যে শ্রেষ্ঠ মনীষী সেই রবীন্দ্রনাথ—তিনি কি বলেছেন শোন্। তোকে শুনতে হবে। তিনি বলেছেন—"আজকালকার দিনে অর্থশক্তি বিশেষ ধনী সম্প্রদায়ের মুঠোর মধ্যে আটকা পড়েছে। তাতে অল্প লোকের প্রতাপ ও অনেক লোকের দুঃখ। অথচ বহু লোকের কর্মশক্তিকে নিজের হাতে সংগ্রহ করে নিতে পেরেছে বলেই ধনবানের প্রভাব। তার মূলধনের মানেই হচ্ছে, বহু লোকের কর্মশ্রম তা॰ টাকার মধ্যে রূপক মূর্তি নিয়ে আছে। সেই কর্মশ্রমই প্রত্যক্ষভাবে আছে শ্রমিকদের প্রত্যেকের মধ্যে।"

বন্দিতা॥ বাবা, তুমি বড় উত্তেজিত হয়ে পড়েছ। তুমি থামো—তুমি থামো।

[ উহাতে কর্ণপাত না করিয়া আরো উত্তেজিতভাবে—যেন তাঁহার সম্মুখে উপস্থিত এক বিরাট জনতার উদ্দেশ্যে বলিয়া যাইতে লাগিলেন— ]

সত্যশরণ॥ তোমাদের এই বিরাট শক্তি সম্পর্কে যত হবে তোমরা সচেতন, অত্যাচারী মহাজন তত হবে ভীত। কে বলে তোমরা নির্ধন! তোমরা যদি ঠিকমত বলতে পারো যে—"আমরা আমাদের ব্যক্তিগত শক্তিকে এক জায়গায় মেলাব" তাহলে সেই হয়ে গেল মূলধন। এই সামাজিক মূলধন, এই সামাজিক শক্তি সংগ্রহ করতে হলে, তোমাদের ঐক্য চাই, একাত্মবোধ চাই, আর তা যদি আসে কেউ পারবে না তোমাদের শোষণ করে শেষ করতে। তোমাদের উন্নতি কেউ পারবে না রুখতে। লক্ষ্মীর দরজা যাবে খুলে—লক্ষ্মীর সে ভাণ্ডারের অধিকারী শুধু মুষ্টিমেয় কয়েকজন হবে না—হবে সমস্ত সমাজ—

বন্দিতা॥ এ কি! বাবা তুমি অমন করছো কেন! পার্থ! এ কি হ'ল!

[ সত্যশরণের সর্বশরীর কাঁপিতে কাঁপিতে ভূলুণ্ঠিত হইল। সকলে আর্তনাদ করিয়া উঠিয়া তাঁহার কাছে ছুটিয়া গেল। পার্থ নাড়ী পরীক্ষা করিল। ]

নন্দিতা॥ [ সরিয়া আসিয়া ] কাকাবাবু, দরজা খুলে দিন—ডাক্তার আনুন।

পার্থ ॥ [ উঠিয়া দাঁড়াইয়া ] দরকার নেই। দরকার নেই। তোমাদের হাত থেকে তিনি মুক্তি পেয়েছেন।

## পঞ্চম দৃশ্য

[ অধ্যাপক সত্যশরণ রায়ের বারাসতের পূর্ববর্ণিত বাসভবন। অপরাহ্ণ। গৃহ ভৃত্য জগবন্ধু কক্ষের আসবাবপত্র পরিষ্কারে ব্যস্ত। সদর দরজায় করাঘাত শুনিয়া সে সদর দরজা খুলিয়া দিল। বাহির হইতে প্রবেশ করিল নন্দিতা। ]

জগবন্ধু ॥ ছোটদিদি! আপনি!

নন্দিতা ॥ কেন আমার কি এখানে আসতে নেই?

জগবন্ধু ॥ আসেন না কিনা তাই। আর যদিও বা এলেন বাড়িতে এখন কেউ নেই।

নন্দিতা ॥ কেন তোমার বড়দি?

জগবন্ধু ॥ বড়দি তো এখন মিটিং করে বেড়ান এ গাঁয়ে সে গাঁয়ে। একদিন যদি বাড়ি থাকেন তিনদিন থাকেন বাড়ির বাইরে।

নন্দিতা ॥ হুঁ। আর তোমাদের বাবু?

জগবন্ধু ॥ বাবু! তিনি আবার কে?

নন্দিতা ॥ তোমাদের জামাইবাবু। তিনিও তো তোমাদের বড়দির আঁচল ধরে ঘুরে বেড়ান সঙ্গে সঙ্গে?

জগবন্ধু ॥ হ্যাঁ-তা-না—হ্যাঁ তিনিও যান—লোকে যে ছাড়ে না। একজন হ'ন সভানেত্রী আর একজন হ'ন প্রধান অতিথি! ফুলের মালা দু'জনেই পান।

[ নন্দিতা একটি চেয়ারে বসিল। ]

নন্দিতা ॥ ফুলের মালা তো বুঝলাম। সংসার চালাচ্ছেন কে?

জগবন্ধু ॥ সে আমার জানবার কথা নয় ছোটদিদি। তবে আমার হাতে টাকাকড়ি আসে বড়দির হাত থেকে। তাঁর হাতে টাকাকড়ি কোত্থেকে আসে সে জানেন মা গঙ্গা।

নন্দিতা ॥ [ গৃহসজ্জা দেখিতে দেখিতে ] অনেক কিছু পালটে গেছে দেখছি! আজকাল কে কোন ঘরে শোন? বল—সেও জানেন শুধু মা-গঙ্গা! তোমাদের বড়দি কোন ঘরে শুচ্ছেন এখন?

জগবন্ধু ॥ কেন—বড়দি তাঁর নিজের ঘরেই শোন!

নন্দিতা ॥ আর তোমাদের বাবু?

জগবন্ধু ॥ তিনি শোন আপনার খাটে।

নন্দিতা ॥ তার মানে, দিদিরই ঘরে।

জগবন্ধু ॥ [ জিভ কাটিয়া ] ছিঃ ছিঃ ! আপনি কি বলছেন দিদিমণি ? বুড়ো কর্তার ঘরে গিয়ে দেখুন আপনার খাট চালান হয়েছে সেখানে।

নন্দিতা ॥ হু ! খুব আনন্দেই সব আছ—না ? খুব হাসাহাসি চলে দিনরাত ?

জগবন্ধু ॥ আপনি একটা দিন থেকে দেখুন না ছোটদিদি ! বুড়ো কর্তা চলে যেতে বাড়িটা খাঁ খাঁ করে। সে বাড়ি আর নেই—এ বাড়ি এখন আঁধার। হাত মুখে একটু জল দিন ছোটদিদি। আমি চা করে দিই।

[ জগবন্ধু অন্দরে চলিয়া গেল। নন্দিতা উঠিয়া এই কক্ষ সংলগ্ন শয়ন কক্ষের পর্দাগুলি সরাইয়া ঘরগুলি দেখিতেছিল এমন সময় সদর দরজায় করাঘাত শুনিয়া নন্দিতা নিজেই ছুটিয়া গেল সেখানে এবং দরজা খুলিয়া বহিরাগত দুইজন ভদ্রলোককে লইয়া কক্ষমধ্যে আসিয়া দাঁড়াইল। দুইজনের মধ্যে একজন বাঙ্গালী যুবক। আর একজন মধ্যবয়সী পাহাড়ী ভদ্রলোক—নমস্কার বিনিময়ান্তে। ]

বাঙালী যুবক ॥ আমি উত্তমগ্রাম সমবায় সমিতির সম্পাদক। আমাদের আঞ্চলিক সমবায় সম্মেলনে সভানেত্রীর আসন অলংকৃত করবার জন্য আমরা বন্দিতা দেবীকে অনুরোধ করতে এসেছি।

নন্দিতা ॥ আর প্রধান অতিথি ?

বাঙালী যুবক ॥ বন্দিতা দেবী যদি দয়া করে সভানেত্রী হ'তে সম্মত হ'ন, প্রধান অতিথিরূপে আমরা পার্থবাবুকে পাবো এ আশা আমাদের আছে।

নন্দিতা ॥ কিন্তু দুঃখের বিষয় আপনি এখন তাঁদের কাউকেই পাবেন না। তাঁরা বাড়ি নেই। কোথায় গেছেন বা আছেন, বাড়ির চাকর বলতে পারছে না। আমিও তাঁদের সঙ্গে দেখা করতে এসেছি।

বাঙালী যুবক ॥ আপনি ?

নন্দিতা ॥ আমার পরিচয়টা শোনবার মত নয়।

বাঙালী যুবক ॥ বলছেন বটে। কিন্তু আমি বুঝেছি। আপনি আমাদের স্বর্গত অধ্যাপক সত্যশরণ রায়ের ছোট মেয়ে…নন্দিতা দেবী। দেখেই আমি বুঝেছি—নমস্কার। [ পাহাড়ী ভদ্রলোকের প্রতি ] শুনলেন তো সব। যাবেন কি বসবেন এখন আপনি বুঝুন। [ নন্দিতাকে ] ইনি এসেছেন হিমালয় পাহাড় থেকে। সত্যশরণ বাবুর বাড়ি খুঁজছিলেন। [ পাহাড়ী ভদ্রলোককে ] দেখি বারাসতের সমবায় অফিসে গিয়ে যদি ওঁদের কোন খোঁজ পাই।

পাহাড়ী ভদ্রলোক ॥ আপনি দেখুন। আমি এই বাড়িতেই আর একটু বসছি। [ নন্দিতাকে ] তোমার আপত্তি নেই তো মা ?

নন্দিতা ॥ না-না সে কি। আপনি বসুন।

[ নন্দিতা তাঁহার সামনে একটি চেয়ার আগাইয়া দিল। বাঙালী যুবকটি চলিয়া গেল। জগবন্ধু চায়ের ট্রে আনিয়া নন্দিতার সামনে রাখিল।

নন্দিতা ॥ [ জগবন্ধুকে ] আর একটা পেয়ালা।

[ জগবন্ধু অন্দরে চলিয়া গেল এবং ইহাদের কথোপকথনের মধ্যে পেয়ালাটি দিয়া গেল। ]

নন্দিতা ।। আপনাকে একটু চা দিই।

[ চা ঢালিতে লাগিল। ]

পাহাড়ী ভদ্রলোক ।। পাহাড়ী লোক আমি। চা'তে না বলবো না মা। এসে-ছিলাম কলকাতায়। খবরের কাগজে দেখলাম প্রফেসর রায়ের মৃত্যু সংবাদ। তুমি জানো কিনা মা জানি না, প্রফেসর রায়-ই আমাকে মানুষ হবার পথ দেখিয়েছিলেন। আর সেই পথে চলেই আজ গড়ে উঠেছে আমাদের "হিমালয়ান কো-অপারেটিভ ইন্‌ডাষ্ট্রীয়াল হোম" যার নাম আর কাজ ছড়িয়ে পড়েছে দেশ বিদেশে। আমাদের এই উন্নতির সংবাদ তাঁকে চিঠিতে আমি জানাতাম। উত্তরও পেতাম, উপদেশও পেতাম—মাঝে মাঝে। পাহাড়ে সেই যে একবার দেখা হয়েছিল প্রায় আঠারো বছর আগে, তারপর আর দেখা হ'ল না। তবু ভাবলাম তোমাদের সঙ্গে আমার একবার দেখা করা উচিত। আজ মনে পড়ছে, আঠারো বছর আগে তোমারই জন্যে তাঁর কাছে আমি প্রথম গিয়ে দাঁড়িয়েছিলাম, খেলনা বিক্রী করতে। সেই তুমি আজ কত বড়টি হয়েছো মা। আজ আরও মনে পড়ছে তোমার জন্মের কিছুদিন আগে তোমার দিদিমা গিয়েছিলেন মারা। তাঁর শবযাত্রাটা আমি দেখেছিলাম। তোমার দাদামশাই মারা গেলেন, তখনও আমি কলকাতাতেই—তাঁর জীবনের শেষ মুহূর্তে যদি একটিবার আসতে পারতাম।

নন্দিতা ।। কিন্তু প্রফেসর রায় আমার দাদামশাই নন—আমার বাবা।

পাহাড়ী ভদ্রলোক ।। তাই কি ? তোমার মা কোথায় মা ?

নন্দিতা ।। আমার মা তো আমার জন্মের সঙ্গে সঙ্গেই মারা গেছেন! সেই পাহাড়েই।

পাহাড়ী ভদ্রলোক ।। তাই কি ? হয়তো হবে। তবে হয়তো আমারই ভুল।

[ চায়ে শেষ চুমুক দিয়া ]

আচ্ছা মা—তবে উঠি। তোমাদের পরিবারকে আমি জানিয়ে যাচ্ছি আমার শ্রদ্ধা।

[ তাহার শ্রীনিকেতনী ব্যাগ হইতে একটি সুদৃশ্য ধূপদানী বাহির করিয়া উহা নন্দিতার সামনে রাখিয়া— ]

আমাদের প্রতিষ্ঠানের পক্ষ থেকে রেখে যাচ্ছি এই ধূপদানীটি। তোমার দাদামশাই-এর ফটোর সামনে—

নন্দিতা ।। দাদামশাই নয়, বাবা।

পাহাড়ী ভদ্রলোক ।। ও-হ্যাঁ। ধূপ জ্বেলে দিও মা। সেই হবে আমাদের পূজা।

[ নন্দিতাকে নমস্কার করিয়া পাহাড়ী ভদ্রলোক চলিয়া গেলেন। ]

নন্দিতা ।। জগবন্ধু !

[ জগবন্ধু কাছে আসিয়া দাঁড়াইল। ]

এই ধূপদানীটা বাবার ঘরে বাবার ফটোর সামনে রেখে দাও। ধূপ জ্বেলে দিও সন্ধ্যায়।

জগবন্ধু ॥ [ ধূপদানীটি হাতে লইয়া ] খুব দামী জিনিষ ! আর কি চমৎকার ! কে দিল দিদি ?

নন্দিতা ॥ পাহাড়ী এক ভদ্রলোক। কিন্তু মাথায় গোল আছে। আমার বাবাকে বলছে আমার দাদামশাই।

[ জগবন্ধু ধূপদানীটি যথাস্থানে রাখিবার জন্য যাইবে, এমন সময় বন্দিতার প্রবেশ। জগবন্ধু দাঁড়াইয়া গেল। ]

বন্দিতা ॥ [নন্দিতাকে দেখিয়া—বিস্ময়মিশ্রিত আনন্দে] নন্দা তুই ! কতক্ষণ ?

নন্দিতা ॥ তা' অনেকক্ষণ। উঠবো ভাবছিলাম।

বন্দিতা ॥ না-না সে কি ! [ জগবন্ধুকে ] নন্দাকে চা দিয়েছ তো জগবন্ধু ? [জগবন্ধু ঘাড় নাড়িয়া জানাইল "হ্যাঁ"] নন্দা—তুই যখন এসেছিস, তোকে কিন্তু আজ আর ছাড়ছি না। দু'দিন থাক আমাদের কাছে। জগবন্ধু, ষ্টোভটা জ্বেলে দাও তো। তোমার হাতে ও ধূপদানীটা কোত্থেকে এলো ? নন্দা তুই এনেছিস বুঝি ? বাঃ—চমৎকার তো !

নন্দিতা ॥ আমি আনিনি। দিয়ে গেলেন বাবার এক পাহাড়ী ভক্ত। কিন্তু বাবার মৃত্যু সংবাদে তাঁর মাথাটা কেমন গোলমাল হ'য়ে গেছে। আমি না কি প্রফেসর রায়ের নাতনী !

[ শোনা মাত্র বন্দিতার মুখ ছাই-এর মত সাদা হইয়া গেল। ]

বন্দিতা ॥ [ জগবন্ধুর প্রতি অকারণ ক্রোধে ] হাঁ করে দাঁড়িয়ে আছ কেন ? ষ্টোভটা জ্বালাতে বলিনি ?

[ জগবন্ধু তাড়া খাইয়া ছুটিয়া অন্দরে চলিয়া গেল। ]

বন্দিতা ॥ পাহাড়ী সেই ভদ্রলোক চলে গেছেন ?

নন্দিতা ॥ হ্যাঁ চলে গেছেন। কত সব পুরানো কথা বলে গেলেন। আমি হ'তেই নাকি বাবার কাছে গিয়েছিলেন আমার জন্য খেলনা বেচতে। সেই থেকে বাবার সঙ্গে আলাপ।

বন্দিতা ॥ হবে। তা তুই ভাল আছিস তো নন্দা ?

নন্দিতা ॥ বাড়িতে আর আমি টিকতে পারছি না দিদি। এমনি যদি হবে তবে আমাকে বিয়ে দিয়েছিলে কেন তোমরা ?

বন্দিতা ॥ সে কি ! তুই এ কথা বলছিস কেন—নন্দা ?

নন্দিতা ॥ বুঝেও তুমি না বোঝার ভাণ কোরো না দিদি। আমার স্বামীকে তুমি কেড়ে নিয়েছ। তুমি আমার স্বামীকে ফিরিয়ে দাও—ফিরিয়ে দাও দিদি। বিষয়-সম্পত্তি হাতের মুঠোয় নিয়ে ভেবেছিলাম স্বামীকেও হাতের মুঠোয় রাখতে পারব আমি। কিন্তু আমি হেরে গেছি—দিদি—আমি হেরে গেছি।

বন্দিতা ॥ ছিঃ ছিঃ—নন্দা। কাঁদছিস কেন ? আমি তোকে একটা কথা বিশ্বাস করতে বলছি—পার্থ তোকে প্রাণ দিয়ে ভালবাসে। শুধু একটা ভুল বোঝাবুঝির

ফলে তুই এই দুঃখ পাচ্ছিস। কিন্তু সেই সঙ্গে এটাও বলবো, পার্থও কম দুঃখ পাচ্ছে না। সেটা তার চেহারা দেখলেও বুঝবি। মহাজনী পাপটা সে ধ্বংস করতে চায় সমবায়ের মধ্য দিয়ে—বাবা যা চেয়েছিলেন। সেটা যদি তুই মেনে নিস—স্বামীর সঙ্গে হাত মিলিয়ে স্বামীর সহধর্মিণী যদি হোস তুই—তাতে হয়তো তোর ধন-দৌলতের কিছু কমতি হবে কিন্তু তোর সত্যিকার ধন তুই ফিরে পাবি—ফিরে পাবি সুখ, শান্তি, আর আনন্দ আর সেই সঙ্গে জনগণের আশীর্বাদ।

নন্দিতা ॥ আমি রাজী—আমি রাজী। লড়াই করে আমি হেরে গেছি। আর আমি পারছি না। তুমি বল—মায়ের মত তুমি আমায় ভালবাস। আমায় তুমি বাঁচাও—আমায় তুমি বাঁচাও।

[ বন্দিতার বুকে পড়িয়া কাঁদিতে লাগিল। ]

বন্দিতা ॥ ছিঃ ছিঃ নন্দা—এমন করে কাঁদে না। তুই এমন কাঁদলে আমিও যে ঠিক থাকতে পারিনা নন্দা। আমি বলছি তোর কোন ভাবনা নেই। চল—তুই আমার ঘরে গিয়ে শুয়ে থাকবি চল। তুই একটু বিশ্রাম কর। পার্থ এলেই আমি তোকে ডাকবো। আজ তুই এসেছিস, আমি নিজে হাতে রাঁধবো। চল—নন্দা চল।

[ তাকে সস্নেহে ধরিয়া লইয়া বন্দিতা নিজের শয়নকক্ষে চলিয়া গেলেন। সদর দরজায় করাঘাত শোনা গেল। জগবন্ধু অন্দর হইতে বাজারের থলি লইয়া আসিয়া দাঁড়াইল। বন্দিতা তাহার কক্ষ হইতে ত্বরিৎ পদে আসিয়া বাজাবের একটি ফর্দ চটপট লিখিলেন। জগবন্ধু সদর দরজায় করাঘাত শুনিয়া কে আসিল—তাহা দেখিতে গিয়াছিল। সে একটি স্লিপ লইয়া ফিরিয়া আসিল। ]

বন্দিতা ॥ এই নাও জগবন্ধু, দশ টাকা দিচ্ছি। আর এই ফর্দ। কতদিন পর আজ নন্দা এসেছে, আজ আমি নিজে রাঁধবো। জিনিসগুলো দেখে শুনে কিনে চটপট নিয়ে এসো। [ জগবন্ধুকে টাকা ও ফর্দ দিলেন ]

জগবন্ধু ॥ একজন ভদ্রলোক—[ নাম লেখা স্লিপটি বন্দিতার হাতে দিল ]

বন্দিতা ॥ [ নামটি পড়িয়া চমকিয়া উঠিলেন ] সে কি!

জগবন্ধু ॥ বাবুকে ডাকবো ?

বন্দিতা ॥ তুমি বাজারে যাও। আমি দেখছি।

[ জগবন্ধু বাজারে চলিয়া গেল। বন্দিতা ক্ষণকাল কিংকর্তব্যবিমূঢ়ার মত চিন্তা করিলেন, পরে ধীর পদক্ষেপে সদর দরজায় গিয়া দাঁড়াইলেন। অপেক্ষমান ভদ্রলোককে ডাকিলেন। ]

আসুন।

[ ভদ্রলোক ভিতরে আসিলেন। দেখা গেল, ইনি কাশীর রমেশ। চেহারায় বয়সোচিত পরিবর্তন ঘটিয়াছে। মুখে চাপ দাড়ি এবং গোঁফ। ]

রমেশ ॥ আমি কাশীর রমেশ। কলকাতায় এসেছিলাম একটা কাজে। কাগজে দেখলাম প্রফেসর রায়ের মৃত্যু সংবাদ, ছবি ও জীবনীও দেখলাম। তোমার সঙ্গে দেখা

করার মুখ নেই আমার। তবু এলাম, কেন এলাম—তার কোনো সদুত্তর দিতে পারবো না আমি। চলে যেতে বললে চলে যাব এখনি। যাব ?

বন্দিতা ॥ [ ক্ষণকাল তাহার মুখের দিকে তাকাইয়া ] বসুন।

[ ক্ষণিক নিস্তব্ধতা ]

রমেশ ॥ জীবনে আমার সবচেয়ে বড় দুঃখ রয়ে গেল, প্রফেসর রায়ের কাছে ক্ষমা চেয়ে নিতে পারলাম না। নিজেই বুঝতে পারছি এ কথাগুলোও আমার মুখে বেখাপ্পা শোনাচ্ছে।

বন্দিতা ॥ ওসব কথা থাক। বাবা তো চলেই গেছেন, আর এসব কথা কেন!

রমেশ ॥ তিনি চলে গেলেন, তুমি আছ। কিন্তু তোমার কাছে ক্ষমা চাইবার সাহস আমার নেই।

বন্দিতা ॥ এসব কথা আজ আর না তোলাই ভাল। জীবনে অনেক কিছু ঘটে—যা মনে রাখা উচিত আবার যা ভুলে যাওয়াও উচিত। কাশীর জীবনটা আমি ভুলে যেতেই চাই রমেশবাবু। এ কথার পরেও যদি সে কথা তোলেন তবে বরং আপনি আসুন। নমস্কার।

রমেশ ॥ নির্দেশটা আমি মেনে নিয়েও চলে যাচ্ছি। বারাসতে এসে তোমাদের আর সব খবর পেয়েছি, কিন্তু নিজের খবরটা তোমাকে না জানিয়ে যেতে পারছি না। বিয়ে তুমিও করোনি—আমিও না। আমার জীবনের ওপর দিয়েও অনেক ঝড় ব'য়ে গেছে। আমি এখন কাশীর একজন গরীব স্কুলমাষ্টার। সেই বাড়িতেই দু'খানা ঘর নিয়ে আমি কোনোমতে আছি। সেই চাঁপা গাছটি এখনো আছে—এখনো তাতে ফুল ফোটে। যদি কখনো কাশীতে যাও, যেও আমার বাড়ি—এই নিমন্ত্রণ জানিয়েই আজ আমি উঠছি।

[ রমেশ যাইবার জন্য উঠিয়া দাঁড়াইলেন। এমন সময় সেখানে আসিয়া দাঁড়াইল নন্দিতা। ]

নন্দিতা ॥ একলা আমার সময় কাটছে না দিদি। বাবার ঘরটা খুলে দাও। ওঘরের বই-টইগুলো একটু দেখি।

বন্দিতা ॥ [ আঁচল হইতে চাবির তাড়াটি খুলিয়া নন্দিতার হাতে দিয়া রমেশকে ] এক পেয়ালা চা খেয়ে যান।

নন্দিতা ॥ [ রমেশের প্রতি ] বসুন। আমি চা করে আনছি।

[ নন্দিতা অন্দরে চলিয়া গেল। ]

রমেশ ॥ ইনি কে ?

[ বন্দিতার মুখ পাংশু হইয়া গেল। ]

বন্দিতা ॥ চেনা উচিত ছিল। তা' যখন চেনোনি, ও আমার বোন—নন্দিতা।

রমেশ ॥ [ দীর্ঘশ্বাস ফেলিয়া ] তাকিয়ে দেখা ছাড়া আর আমার কোনো

অধিকারই তো নেই আজ। শুনেছি ভাল ঘরে, ভাল বরে বিয়ে হয়েছে তোমার ঐ নন্দিতার।

বন্দিতা ॥ হাসি পাচ্ছে আজ এই ভেবে যে, এর বেশী বলার অধিকার আজ আমারও নেই, কারণ আমি ওর দিদি। হ্যাঁ, ওর কাছে আমার এই পরিচয়!

রমেশ ॥ আমি তোমার জীবনে কত বড় অভিশাপ সেটা আজ যত বুঝছি, আগে এত বুঝিনি।

বন্দিতা ॥ থাক এসব কথা। তুমি বিয়ে করনি কেন রমেশদা?

রমেশ ॥ বিয়ে করবার মত চরিত্র আমার ছিল না বন্দিতা।

[ নন্দিতা চায়ের ট্রে লইয়া আসিল এবং ট্রেটি টেবিলে রাখিল। ]

রমেশ ॥ [ নন্দিতাকে ] এরই মধ্যে চা হয়ে গেল মা!

নন্দিতা ॥ চায়ের জল ফুটছিল যে।

বন্দিতা ॥ [ নন্দিতাকে ] প্রণাম কর এঁকে। কাশীতে বাবার ছাত্র ছিলেন ইনি।

[ নন্দিতা রমেশকে প্রণাম করিল। ]

রমেশ ॥ থাক, থাক। আমার আশীর্বাদের কোনো দাম আছে কিনা জানিনে, তবু মনে প্রাণে আশীর্বাদ করছি—সুখী হও মা!

নন্দিতা ॥ [ চা ঢালিতে ঢালিতে হাসিয়া ] সুখী আমি নই। তাই আপনার এই আশীর্বাদের দাম আমার কাছে খুব কম নয়।

[ নন্দিতা ইঁহাদের চা দিয়াই যেন পালাইয়া গেল অধ্যাপকের শয়ন কক্ষের সামনে। চাবি দিয়া তালা খুলিয়া, ঘরে গিয়া সশব্দে দরজা বন্ধ করিয়া দিল। ]

রমেশ ॥ অমন ঘর-বর, কিন্তু ও সুখী নয় কেন?

বন্দিতা ॥ শরতের মেঘ।

[ বাহির হইতে পার্থের প্রবেশ। ]

বন্দিতা ॥ এত দেরি হ'ল কেন পার্থ?

পার্থ ॥ উত্তরগ্রামের সেই সমবায় সম্মেলন। [ রমেশের প্রতি ] নমস্কার। আপনি?

বন্দিতা ॥ কাশীতে বাবার ছাত্র ছিলেন—রমেশ চৌধুরী। কলকাতায় এসেছিলেন, কাগজে বাবার মৃত্যু সংবাদ দেখে আমাদের খোঁজ-খবর নিতে এসেছেন। [ রমেশকে ] নন্দিতার বর—পার্থ সরকার।

[ বন্দিতার ইঙ্গিতে পার্থ রমেশকে প্রণাম করিল। ]

রমেশ ॥ হয়েছে বাবা, হয়েছে। দীর্ঘজীবী হও—সুখী হও—সার্থক হও। আমি আজ উঠছি। কালই চলে যাচ্ছি কাশী। যদি তোমরা কখনো কাশী যাও বাবা, আমার ওখানে উঠলে আমি ধন্য হব। [ বন্দিতাকে দেখাইয়া ] ইনি জানেন আমার

বাড়ির ঠিকানা—কত বার গেছেন—চাঁপা ফুলের একটা গাছ আছে, তার ফুল ইনি বড় ভালবাসতেন। [ বন্দিতাকে ] সে গাছটি এখনও আছে বন্দিতা দেবী। আজও তেমনি ফুল ফোটে। কিন্তু ফুল কুড়োবার লোক আজ আর নেই। আচ্ছা আসি—নমস্কার।

[ সকলের নমস্কার বিনিময়। ]

বন্দিতা ।। কলকাতায় আপনি কোথায় উঠেছেন রমেশবাবু ?

রমেশ ।। আর্য হোটেলে।

[ রমেশ চলিয়া গেল। ]

পার্থ ।। দেখে আনন্দ হচ্ছে দিদি, আমাদের ঐ সরল সদানন্দ লোকটি কত লোকেরই না প্রিয় ছিলেন !

বন্দিতা ।। হ্যাঁ। যাদের কোনো দিন আর দেখব বলে আশা করিনি, এখন তাদেরও দেখা পাচ্ছি। ভাল কথা, নন্দিতাও আজ এসেছে।

পার্থ ।। নন্দিতা !

বন্দিতা ।। হ্যাঁ, নন্দিতা। বাবার ঘরে বসে পুঁথিপত্র ঘাটছে। আজ এখানে থাকবে। জগবন্ধুকে বাজারে পাঠিয়েছি, আজ নিজে আমি রাঁধবো। কিন্তু তার আগে গোটা দুই কথা বলে যেতে চাই আমি তোমাকে।

পার্থ ।। বলো।

বন্দিতা ।। [ পার্থের হাত দুখানি চাপিয়া ধরিয়া ] নন্দিতাকে তুমি ক্ষমা কর পার্থ। সে আজ অনুতপ্ত। মহাজনী মোহ আজ তার কেটে গেছে। সে তোমার পাশে দাঁড়াতে এসেছে আজ—সহধর্মিণী হতেই এসেছে। তাকে তুমি বুকে টেনে নাও পার্থ।

পার্থ ।। বলো কি দিদি ? আমার কপালে এত সুখ ! কোথায় সে ? [ আবেগভরে ] নন্দিত—নন্দিতা—

বন্দিতা ।। বাবার ঘরে। আমি চললাম রান্নাঘরে। আজ আশ মিটিয়ে রাঁধবো আমি। [ জগবন্ধুর প্রবেশ ] এই যে জগবন্ধুও বাজার নিয়ে এসে গেছে।

[ জগবন্ধু সহ বন্দিতা অন্দরে চলিয়া গেল। পার্থ সত্যশরণের কক্ষের দরজায় অধীরভাবে করাঘাত করিতে লাগিল। ]

পার্থ ।। নন্দিতা—নন্দিতা—দরজা খোল নন্দিতা !

[ নন্দিতা দরজা খুলিয়া বাহিরে আসিয়া দাঁড়াইল। তাহার মুখ গম্ভীর। হাতে একখানি পুরাতন ডায়েরী। ]

পার্থ ।। তোমাকে নাকি আজ আমি ফিরে পাচ্ছি নন্দিতা।

নন্দিতা ।। [ উদ্বিগ্ন কণ্ঠে ] আমি জানি না। কিছু বলতে পারছি না আমি। আমার ভয় হচ্ছে—আমি পাগল হয়ে যাব।

পার্থ ।। সে কি ! এ তুমি কি বলছো নন্দিতা !

[ তাহাকে বুকে টানিয়া লইতে গেল। ]

নন্দিতা ॥ না না, তুমি সরে যাও।

পার্থ ॥ কেন, কেন নন্দিতা ?

নন্দিতা ॥ হ্যাঁ, আমি অশুচি। আমাকে তুমি ছোঁবে না।

পার্থ ॥ তোমার কি মাথা খারাপ হ'ল নন্দিতা ?

নন্দিতা ॥ বাবার ডায়েরীর এই পাতাটি পড়ে দেখ।

পার্থ ॥ কিন্তু ডায়েরীর ওপর লেখা রয়েছে, 'অত্যন্ত গোপনীয়'।

নন্দিতা ॥ ওটা লেখা ছিল বলেই সীলকরা প্যাকেটটা আমি কেন যেন খুললাম।...আমি কেন খুললাম...আমি কেন পড়লাম !

[ রন্ধনরতা বন্দিতা ইহাদের উচ্চস্বরের কথাবার্তা শুনিয়া এখানে আসিয়া দাঁড়াইলেন। ]

বন্দিতা ॥ কি হয়েছে ?

নন্দিতা ॥ [ পার্থকে ] তুমি ও ঘরে গিয়ে পড়। ও'র সঙ্গে আমার কথা আছে।

বন্দিতা ॥ কি পড়বে ? ওটা কি ?

নন্দিতা ॥ বাবার পুরানো ডায়েরী। আমার জন্মের ইতিহাস।

[ বন্দিতার হাতে একটি রন্ধনপাত্র ছিল। কথাটা শোনামাত্র হাত হইতে উহা ঝনাৎ করিয়া পড়িয়া গেল। ]

নন্দিতা ॥ [ পার্থের প্রতি চীৎকার করিয়া ] তুমি যাও বলছি—

পার্থ ॥ [ নন্দিতাকে ] কিন্তু তোমার বাবার ইচ্ছা ছিল না এ ডায়েরী কেউ পড়ে।

[ ডায়েরী টেবিলের উপর রাখিয়া দিয়া পার্থ তাহার ঘরে চলিয়া গেল। বন্দিতা আসিয়া ডায়েরীটা খুলিয়া দেখিতে লাগিলেন। একটা অস্বস্তিকর নিস্তব্ধতা বিরাজ করিতে লাগিল। বন্দিতা ক্ষণপর ডায়েরীটি বন্ধ করিলেন। ]

নন্দিতা ॥ ব্যাপারটা সত্যি ?

বন্দিতা ॥ [ প্রশান্তভাবে ] সত্যি।

নন্দিতা ॥ অথচ এটা তোমরা গোপন করেছ আমার কাছে !

[ কোন উত্তর দিলেন না। মাথা নীচু করিয়া রহিলেন। ]

গোপন করেছ আমার স্বামীর কাছে! এর পরিণামটা কি হতে পারে তা ভেবেছ ?

[ কি বলিতে গিয়া বলিলেন না। ]

অথচ তুমি আমার মা। আজ পাহাড়ী সেই ভদ্রলোকের কাছে এমনি একটা ইঙ্গিত আমি পেয়েছিলাম। তখন মনে হয়েছিল তাঁর মাথা খারাপ! লোকের কাছে আজ আমরা মুখ দেখাব কি করে, আমি ভাবতে পারছি না। আমি যখন হ'লাম আমাকে গলা টিপে মেরে ফেলনি কেন তুমি ? কেন এই মিথ্যার বোঝা সারা জীবন বইলে তুমি ? এতে কি লাভ হ'ল তোমার—কি লাভ হ'ল আমার ! তোমার মিথ্যার প্রাসাদ চুরমার হয়ে গেল আজ। কি করে আমি মুখ দেখাব পার্থের কাছে ? সে-ই বা কি করে মুখ দেখাবে ঘরে-বাইরে লোকের কাছে ?

বন্দিতা ॥ ভুল—ভুল করেছি আমি। গোটা জীবনটাই ভুল হয়ে গেছে আমার। কি প্রায়শ্চিত্ত করবো তা বুঝছি না আমি।

নন্দিতা ॥ আমি অবাক হচ্ছি ভেবে—এত বড় একটা মিথ্যা তোমার বাবা মেনে নিয়েছিলেন কি করে!

বন্দিতা ॥ তুমি হতেই তিনি অনাথ আশ্রমে রাখতে চেয়েছিলেন তোমাকে। কিন্তু আমি তোমাকে ছেড়ে থাকতে পারবো না বলে তাঁর পায়ে পড়েছিলাম আমি। কন্যাস্নেহে সেদিন অন্ধ হয়েছিলাম আমরা দুজনেই। তোমাকে আমার বুকে তুলে দিতে রাজি হলেন তিনি—এই সর্তে, মা হয়েও তোমাকে বোন বলে মানুষ করতে হবে আমাকে। তোমাকে বুকে পেতে তাতেই রাজী হলাম আমি।

নন্দিতা ॥ [ ভাবাবেগে আকুল হইয়া ] মা! আমার মা!

[ বন্দিতার বুকে পড়িয়া কাঁদিতে লাগিল। ]

বন্দিতা ॥ কিন্তু এর শেষ কোথায় আমি জানিনা মা!

নন্দিতা ॥ [ বন্দিতার বুক হইতে মুখ তুলিয়া লইয়া ] আমাদের চলে যেতে হবে—[ একটু সরিয়া আসিয়া ] এ সংসার—এ সমাজ থেকে চলে যেতে হবে আমাদের —দূরে—বহু দূরে। পার্থকে এ মুখ আর আমরা দেখাব না মা। চল—এখনই চল —হ্যাঁ, এই এক কাপড়েই চলে যাব আমরা। তুমি যাবেনা মা?

বন্দিতা ॥ তোকে যদি কাছে পাই কিছুই ছাড়তে আমার বাধবে না মা। কিন্তু কোথায় যাবি?

নন্দিতা ॥ জানিনা—যেদিকে দুচোখ যায়, যাব মা।

বন্দিতা ॥ কাশীর রমেশবাবু এসেছিলাম আজ।

নন্দিতা ॥ এই রমেশবাবুই কি সেই রমেশবাবু যার কথা লেখা রয়েছে ঐ ডায়েরীতে?

বন্দিতা ॥ হ্যাঁ মা।

নন্দিতা ॥ আমার বাবা?

বন্দিতা ॥ হ্যাঁ মা। সারাজীবন আমি যেমন করেছি পাপের প্রায়শ্চিত্ত, তিনিও তাই করেছেন। বলে গেছেন আজ তিনি যত নিস্বঃই হন তবু এখনো আছে তার দুখানি ঘর। আর সে ঘরের দুয়ার খোলা আছে আমার জন্য।

নন্দিতা ॥ চল মা—চল—যেখানে হয় চল—এখনই চল—এখানে আমার নিঃশ্বাস বন্ধ হয়ে আসছে।

[ বন্দিতাকে লইয়া গৃহত্যাগে উদ্যত হইল। পশ্চাৎ হইতে ডাকিল পার্থ। ]

পার্থ ॥ দাঁড়াও।

[ নন্দিতা ও বন্দিতা ঘুরিয়া দাঁড়াইলেন। ]

পার্থ ॥ [ তাহাদের কাছে আসিয়া ] তোমরা চলে যাচ্ছ যে!

নন্দিতা ॥ ঐ ডায়েরীটা পড়লেই বুঝবে, কেন আমরা যাচ্ছি।

পার্থ ॥ ডায়েরীর খবরটা তোমার কাছেই নতুন নন্দিতা, আমার কাছে নয়। ঐ ডায়েরী যিনি লিখে গেছে, তিনি নিজ মুখেই আমাকে সব বলে গেছেন। সব জেনে শুনেও যখন তোমাকে বিয়ে করতে রাজী হয়েছি, তখনই তিনি দিয়েছেন আমাদের বিয়ে।

নন্দিতা ॥ পার্থ!

পার্থ ॥ হ্যাঁ নন্দিতা। শিশুকালেই আমি মা হারিয়েছি। মা কি আমি জানতাম না। মা যে কি তা আমি মর্মে মর্মে বুঝতে পারলাম তখন—যখন জানলাম মায়ের আত্মত্যাগের এই চরম কাহিনী। মাকে থাকতে হ'ল সারা জীবন দিদি হয়ে, ভোগ করতে হ'ল সারা জীবন কি অসম্ভব লাঞ্ছনা! আজ আমার এই আনন্দ, যাকে মা বলে ডাকবার জন্য প্রাণ ব্যাকুল হয়ে উঠতো, তাকে মা বলেই ডাকতে পারব—প্রণাম করতে পারব আমরা।

[ চট করিয়া বন্দিতার পায়ের ধুলো লইয়া। ]

লোকে জানুক—দিদি, কিন্তু তুমিই আমাদের মা। কি অপরাধে তোমরা ত্যাগ করছো আমাকে!

বন্দিতা ॥ [ নন্দিতার দিকে চাহিয়া ] নন্দা!

নন্দিতা ॥ ঘরে চল মা। বড় ক্ষিদে পেয়েছে।

[ আনন্দাশ্রু প্লাবিতা কন্যা মায়ের বুকে পড়িল। ]

পার্থ ॥ [ তাহাদের দুজনকে বাহু বন্ধনে রাখিয়া ] ক্ষিধেটা চটপট মেটাতে হলে চল রান্নাঘরে—সমবায় রন্ধন হোক!

নন্দিতা ॥ লোকটা মানুষ নয় মা, যেন একটা দেবতা।

বন্দিতা ॥ দেবতার মত অমর হও বাবা!

[ আনন্দাশ্রু উদ্ভাসিত আননে পার্থকে আশীর্বাদ করিলেন। ]

—যবনিকা—

॥ অমৃত অতীত ॥

কথাসাহিত্যশ্রী পরমস্নেহাস্পদ

শচীন্দ্রনাথ বন্দ্যোপাধ্যায়

জয়যুক্তেষু

শুভার্থী

মন্মথ রায়

## প্রথম সংস্করণের ভূমিকা

সাম্প্রতিক নবনাট্য আন্দোলনে 'গন্ধর্ব' নামক একটি তরুণ নাট্যসংস্থার অভিনয় এবং প্রয়োগ নৈপুণ্য দেখিয়া আমি মুগ্ধ হই। এই নাট্যসংস্থার নির্দেশক শ্রীমান শ্যামল ঘোষ 'গন্ধর্ব' কর্তৃক অভিনয়ের জন্য আমার কাছে একটি নূতন নাটক দাবী করেন। আমি সানন্দে এজন্যে যে নাটকটি রচনা করি সেই নাটকই এই 'অমৃত অতীত'।

শতবর্ষব্যাপী অরাজকতায় অতিষ্ঠ হইয়া গৌড়বঙ্গের প্রজাপুঞ্জ অষ্টম শতাব্দীতে গোপালদেবকে পরিত্রাতা মনে করিয়া তাঁহাকে গৌড়বঙ্গের রাজা নির্বাচন করে— ঐতিহাসিক এই ভিত্তিতে নাটকটি পরিকল্পিত হইয়াছে। অবশ্য একমাত্র গোপাল দেব ভিন্ন অন্য চরিত্রগুলি আমার কল্পনা প্রসূত। এই নাটক প্রণয়ণ করিতে গিয়া অষ্টাদশ শতাব্দীর গৌড়বঙ্গের সামাজিক এবং রাজনৈতিক বহু তথ্য লাভ করিয়াছি—দীনেশচন্দ্র সেনের বৃহৎ বঙ্গ', রমেশচন্দ্র মজুমদারের 'বাংলার ইতিহাস' এবং নীহাররঞ্জন রায়ের 'বাঙালীর ইতিহাস' গ্রন্থ তিনখানি হইতে।

'বহুরূপী' নাট্য প্রতিষ্ঠানের মুখপত্র 'বহুরূপী'তে এই নাটকখানি ১৯৫৯ সালের নবম স্যখ্যায় প্রকাশ করিয়া 'বহুরূপী'র কর্তৃপক্ষ আমাকে কৃতজ্ঞতাপাশে বদ্ধ করিয়াছেন।

নাটকটির নামকরণ করিয়াছেন আমার তরুণ নাট্যকার বন্ধু গিরিশংকর। প্রচ্ছদপটটি অঙ্কন করিয়াছেন বিরাজ সেনগুপ্ত। তাঁহাদিগকে আমার ধন্যবাদ জ্ঞাপন করি। অলমিতি।

২২৯ সি, বিবেকানন্দ রোড<br>কলিকাতা-৬<br>শ্রীপঞ্চমী ॥ ১৩৬৬

মন্মথ রায়<br>১/২/৬০

## দ্বিতীয় সংস্করণের ভূমিকা

'অমৃত অতীত' নাটকটি বাংলার সুপরিচিত নাট্যসংস্থা 'গন্ধর্ব' কর্তৃক গত ১৯৬০ সালের ২১শে ফেব্রুয়ারী রঙমহল নাট্যমঞ্চে অভিনীত হওয়ার সঙ্গে সঙ্গে জনপ্রিয় হয়। অতঃপর বহু নাট্য সংস্থাই নাটকটি সাফল্য ও সুখ্যাতির সঙ্গে অভিনয় করেন। কিন্তু নাটকটির দৈর্ঘ্যের স্বল্পতা কোন কোন মহলে ক্ষোভের কারণ হয়। তদনুযায়ী আমি অতিরিক্ত দুইটি দৃশ্য সংযোজন করি। এই পরিবর্ধিত নাটকটি সুখ্যাত নাট্যসংস্থা 'ক্রান্তি শিল্পী সংঘ' গত ১১ই ফেব্রুয়ারী ( ১৯৬০ ) মিনার্ভা থিয়েটারে অভিনয় করেন। পরিবর্ধিত নাটকটির চাহিদা মিটাইতে দ্বিতীয় সংস্করণে অতিরিক্ত দৃশ্য দুইটি সংযোজিত হইল। দ্বিতীয় সংস্করণে অতিরিক্ত দৃশ্য দুইটি দ্বিতীয় ও চতুর্থ সর্গে বিন্যস্ত হইয়াছে। যাঁহারা অতিরিক্ত এই দৃশ্য দুইটি অভিনয়ে অনিচ্ছুক, তাঁহারা দ্বিতীয় ও চতুর্থ সর্গ বাদ দিলেই 'গন্ধর্ব' প্রযোজিত প্রথম সংস্করণের মূল নাট্যাংশ পাইবেন।

মন্মথ রায়

## পটভূমি

"তারানাথের বিবৃতি মতে [ চন্দ্রবংশীয় ] ললিতচন্দ্রের মৃত্যুর পর সমগ্র বাংলা দেশ জুড়িয়া অভূতপূর্ব নৈরাজ্যের সূত্রপাত হয়।...আজ একজন রাজা হইতেছেন, রাষ্ট্রীয় প্রভুত্ব দাবী করিতেছেন, কাল তাঁহার ছিন্নমস্তক ধূলায় লুটাইতেছে।... বাহুবলই একমাত্র বল, সমস্ত দেশময় উচ্ছৃঙ্খল বিশৃঙ্খল শক্তির উন্মত্ততা।... শশাঙ্কের পর হইতেই গৌড়তন্ত্র পক্ষাঘাতগ্রস্ত।...এই পর্বেই আবার পূর্ব প্রত্যন্ত-দেশে এক নিদারুণ দুর্ভিক্ষের খবরও পাওয়া যাইতেছে।...রাষ্ট্রের এই বিশৃঙ্খল অবস্থায় ব্যবসা বাণিজ্যের অবস্থা খুব ভাল থাকিবার কথা নয়। সামন্তরাই এ যুগের নায়ক, এবং সকলেই স্ব স্ব প্রধান। বৌদ্ধমঠগুলি ভাঙ্গিয়া পড়িতেছে এবং তাহারই ইঁট কাঠ কুড়াইয়া লোকে বাড়ী তৈয়ারী করিতেছে।...মাৎস্যন্যায় হইতে রক্ষা পাইবার জন্য বাংলার প্রকৃতিপুঞ্জ যাহাকে রাজা নির্বাচন করিয়াছিল সেই...গোপালদেবের কুলগৌরব কিছু ছিল বলিয়া মনে হয় না, তেমন দাবীও কোথাও করা হয় নাই।"

**শ্রীনীহাররঞ্জন রায়** কৃত 'বাঙালীর ইতিহাস'

"রাজলক্ষ্মী কাহার ভুজ অবলম্বন করিবেন? রাজকুলকে প্রত্যাখ্যান করিয়া এবার তিনি বিশিষ্ট ও যোগ্য ভুজাশ্রয় করিতে উদ্যত হইলেন। যিনি সর্বাপেক্ষা যোগ্য, প্রজারা তাঁহারই ললাটে রাজচিহ্নলাঞ্ছন লিখিয়া দিল। এই ভাগ্যবান ব্যক্তি গোপাল।...তিনি নিশ্চয় বঙ্গদেশের ঘোর অরাজকতার সময় বহু দস্যু এবং অত্যাচারীর গর্ব খর্ব করিয়াছিলেন, প্রজাদের অশেষ কল্যাণ সাধন করিয়াছিলেন এবং যেখানে প্রবলের অত্যাচার ও দুর্বলের দলন হইত, সেই স্থানেই অভয় শব্দ উচ্চারণ করিয়া দাঁড়াইতেন।"

**দীনেশচন্দ্র সেন** কৃত 'বৃহৎ বঙ্গ'

## সমীক্ষা

ভারত ইতিহাস ভাস্কর ডঃ রমেশচন্দ্র মজুমদারের পত্র

খৃষ্টীয় অষ্টম শতাব্দীতে বাংলা দেশে যে অরাজকতা উপস্থিত হইয়াছিল, সমসাময়িক লোকেরা তাহাকে 'মাৎস্যন্যায়' বলিয়া অভিহিত করিয়াছে।......গ্রন্থকার আলোচ্য নাটকখানিতে 'মাৎস্যন্যায়ের যে রূপ বর্ণনা করিয়াছেন তাহা যে সে যুগে ঘটে নাই—এরূপ মনে করিবার কোনো কারণ নাই। যে উপন্যাস বা নাটক কোন

সুপরিচিত ঐতিহাসিক ঘটনা অবলম্বনে লিখিত—এবং যাহার মধ্যে এমন কোনো কাল্পনিক দৃশ্য নাই যাহা প্রমাণিত ঐতিহাসিক সত্যের বিরোধী, তাহাই ঐতিহাসিক নাটক বা উপন্যাস বলিয়া গৃহীত হইবার যোগ্য। শ্রীযুক্ত মন্মথ রায়—বাংলার অষ্টম শতাব্দীতে মাৎস্যন্যায়ের প্রতিকারের জন্য প্রজাগণ কর্তৃক গোপালের রাজপদে নির্বাচন—এই ঐতিহাসিক পটভূমিকাকে ভিত্তি করিয়া 'অমৃত অতীত' নামক যে নাট্যগ্রন্থ রচনা করিয়াছেন, তাহা ঐতিহাসিক নাটক বলিয়াই আমি মনে করি।

১৭-১-৬০ **শ্রীরমেশচন্দ্র মজুমদার**

'ইতিহাসের মানুষের সঙ্গে আমাদের কালগত যে ব্যবধানই থাকুক না কেন, চিরন্তন মানবিক অনুভূতির দিক দিয়া ইহাদের সঙ্গে আমরা এক অখণ্ড যোগ অনুভব করিয়া থাকি।......অমৃত অতীত ঐতিহাসিক পটভূমিকায় মানুষের চিরন্তন জীবন সম্পর্কে আমাদের কৌতূহল দূর করিতে ব্যর্থ হয় নাই; সেইজন্যই আধুনিক যুগে ইহার আবেদন সার্থক হইয়াছে।......তথ্যজ্ঞানের সঙ্গে উচ্চ কল্পনা শক্তির সংমিশ্রণঃ অমৃত অতীত এই গৌরব হইতে বঞ্চিত হয় নাই।......নাটকখানির কাহিনী দৃঢ়সংবদ্ধ ও সংলাপ শক্তিশালী।......কৃতান্তক চরিত্রটি বর্তমান কালের নাট্য সাহিত্যের একটি নূতন পরিচয় দিয়াছে।......মক্ষিরাণী নাট্যকারের কল্পনা-প্রসূত একটি চরিত্র। ইহার একটি জটিল আচরণ নাটকের কাহিনীগত ঔৎসুক্য শেষ পর্যন্ত রক্ষা করিয়াছে।'

**ডঃ আশুতোষ ভট্টাচার্য**কৃত 'বাংলা নাট্য সাহিত্যের ইতিহাস'

## এই নাটকের চরিত্র

পশু ॥ গোপাল ॥ কৃতান্তক ॥ চৌরোদ্ধরণিক ॥ উদাত্ত ॥ মহামাত্য ॥ শ্রীমান ॥ কুম্ভীরক ॥ শার্দুলক ॥ দুঃশাসন ॥ বজ্রসেন ॥ উদয়ন ॥ কুবেরক ॥ শীলভদ্র ॥ রুদ্রসেন ॥ পুণ্ডরীক ॥ রাজা গোবর্ধন ॥ প্রথম দেহরক্ষী ॥ দ্বিতীয় দেহরক্ষী ॥ মক্ষিরাণী ॥ মল্লিকা ॥

## দৃশ্য পীঠ

৭৪০ খৃষ্টাব্দের গৌড়

প্রথম সর্গ, তৃতীয় সর্গ এবং পঞ্চম সর্গঃ জীর্ণ অট্টালিকার গুপ্ত গুহা প্রকোষ্ঠ ॥ দ্বিতীয় সর্গঃ ভাস্কর শ্রীমানের শিল্পকক্ষ ॥ চতুর্থ সর্গঃ জীর্ণ পরিত্যক্ত অট্টালিকার সভাকক্ষ ॥

# অমৃত অতীত

প্রথম প্রকাশ ঃ 'বহুরূপী' পত্রিকা
নবম সংখ্যা—১৯৫৯

## প্রথম সর্গ

[ সাতশত চল্লিশ খৃষ্টাব্দের গৌড় নগরী। একটি জীর্ণ অট্টালিকার মধ্যে একটি গুপ্ত গুহা প্রকোষ্ঠ। এক বৃদ্ধ মূক বলিষ্ঠ ক্রীতদাস, নাম পশু, কক্ষের এলোমেলো আসবাবপত্র সুবিন্যস্ত করিতেছিল। কক্ষে আর কেহ ছিল না। সূর্যাস্ত সমাগত। অদূরবর্তী মন্দিরে সন্ধ্যারতির শংখ ঘন্টাধ্বনি। পশু কক্ষটিকে আলোকিত করিল। বহির্দরজায় ঘন্টাধ্বনি শোনা গেল। পশু ঘন্টাধ্বনিগুলি গুণিতে লাগিল। সপ্তম ধ্বনির সঙ্গে সে বুঝিল ঘরের লোকই কেহ আসিতেছে। আনন্দিত মনে সে কক্ষের দরজাটি খুলিয়া দিতে গেল।

গুহাকক্ষে প্রবেশ করিল গৃহকর্ত্রী মক্ষিরানী। রানীর মতো সৌন্দর্য ও ব্যক্তিত্ব মক্ষিরানীতে পরিস্ফুট। তাহার পশ্চাতে একটি সুদর্শন যুবক, মলিন বেশ, কিন্তু ভস্মাচ্ছাদিত বহ্নির ন্যায় তাহার ব্যক্তিত্বও সুপ্রকাশ। যুবকটির হস্তে খুব বড় একগুচ্ছ নীলকমল। পশু এই নবাগত যুবকটিকে সন্দেহের চোখে দেখিতে লাগিল। মক্ষিরানী পশুকে ইংগিতে একটু দূরে সরাইয়া দিল। ]

রানী ॥ এসো, এসো এখানে এসো, তোমার এই সব ফুলগুলোই আমি নিলাম। কতো দাম দেব বলো।

যুবক ॥ সে কি ? এ তুমি কি বলছো ইন্দিরা ?

রানী ॥ ইন্দিরা ! সে আবার কে ?

যুবক ॥ বাঃ ! রহস্য হচ্ছে ?

রানী ॥ কে এ লোকটা ? মাথা খারাপ নাকি ?

যুবক ॥ সে কি ? তুমি আমায় চিনতে পারছো না ইন্দিরা ?

রানী ॥ কে তুমি ? কেইবা তোমার ইন্দিরা ?

যুবক ॥ [ রাগিয়া ] রাখো তোমার রসিকতা। তুমি ইন্দিরা নও ? দস্যুরা তোমাকে আমাদের গ্রাম থেকে লুণ্ঠন করে আনেনি ?

রানী ॥ [ হাসিয়া ] লুণ্ঠন করবে আমাকে ! কেন ?

যুবক ॥ এক অঙ্গে এত রূপ, ঐ রূপই হয়েছিল তোমার কাল।

রানী ॥ বাঃ ! যেন রূপকথা শুনছি। হ্যাঁ, বলো, বলো ! তারপর ?

যুবক ॥ এই অরাজক রাজ্য তন্ন তন্ন করে খুঁজেছি তোমায়। পাইনি। শেষে

পেলাম রাজধানী গৌড়ে এসে আজ উমা-মহেশ্বরের মন্দিরে, উৎসব প্রাঙ্গণে। চোখা-চোখী হতেই হাতছানিতে তুমি আমায় ডাকলে।

রানী ॥ হ্যাঁ, ডাকলাম! দেখলাম, অতবড় একগুচ্ছ নীলকমল নিয়ে লোকটা দাঁড়িয়ে আছে উৎসব প্রাঙ্গণে। দেখে মনে হলো গেঁয়ো লোক। ফুল বেচতে এসেছে।

যুবক ॥ [ চটিয়া ] থামো। গেঁয়ো লোক আমি সত্যি। কিন্তু তার চেয়েও বড়ো সত্যি তুমি আমার ইন্দিরা—যার সব চেয়ে প্রিয় ফুল ছিলো এই নীলকমল।

রানী ॥ নীলকমল বুঝি এক তোমার ঐ ইন্দিরাই ভালোবাসে? আর কেউ না?

যুবক ॥ তা হয়তো বাসে। কিন্তু তোমার মতো পাগল হয়না কেউ। এই নীলকমল হাতেই তাই এসেছিলাম আজ গৌড়ে। ভেবেছিলাম, এ ফুল যদি দৈবাৎ তোমার চোখে পড়ে, তুমি আমাকে ডাকবে—তুমি আমাকে ডাকবে, আমাকে ডাকতেই হবে তোমাকে।

রানী ॥ হ্যাঁ ডেকেছি।

যুবক ॥ শুধু ডেকেছো? ইসারায় তুমি অনুসরণ করতে বললে না আমাকে?

রানী ॥ বললাম। কিন্তু কেন বললাম তা তো জানো না?

যুবক ॥ প্রকাশ্যে কথা বলার হয়তো বিপদ ছিল। দস্যুদল হয়তো কাছেই ছিল। তাই নীরবেই আমি চলে এসেছি তোমার পিছু পিছু এখানে। এখন তুমি আমায় চিনতে পারছো না ইন্দিরা?

রানী ॥ ও। তোমার নীলকমল ফুল যে মেয়েই ভালোবাসবে—তাকেই তোমার ইন্দিরা হতে হবে, কেমন?

যুবক ॥ তবু ছলনা?

রানী ॥ তুমি কোথায় এসে পড়েছো জানো?

যুবক ॥ কোথায়?

রানী ॥ বাঘের গুহায়।

যুবক ॥ বলো, দস্যুর গুহায়।

রানী ॥ [ হাসিয়া ] হ্যাঁ।

যুবক ॥ তবে আর আমাকে ছলনা করতে পারবে না তুমি ইন্দিরা। [ আবেগে হাত চাপিয়া ধরিয়া ] ইন্দিরা, আমি, আমি তোমাকে চাই। উদ্ধার করতে চাই তোমাকে।

[ ক্রীতদাস ক্ষুধিত ব্যাঘ্রের মতো এই দৃশ্যটি দেখিতেছিল, সে আর আত্মসম্বরণ করিতে পারিল না, ঝাঁপাইয়া আসিয়া পড়িল যুবকের উপর। ]

রানী ॥ [ চীৎকার করিয়া ] পশু! দাঁড়াও, শোনো। আমার কাছে এসো। এসো— ...

[ পশু অগত্যা কাছে আসিল। তাহার মাথায় হাত বুলাইয়া ]

ক্ষিদে পেয়েছে ? লোকটাকে টুকরো টুকরো করে ওর রক্ত খেতে সাধ বুঝি ?

[ পশুর চোখমুখ আনন্দে উজ্জ্বল হইয়া উঠিল ]

কিন্তু না, লোকটাকে মারলে ওর কে এক ইন্দিরা আছে সে খুব কাঁদবে। [ খিলখিল করিয়া হাসিয়া উঠিয়া ] ওকে ছেড়ে দাও পশু, ছেড়ে দাও।

[ পশু মাথা নাড়িয়া অসম্মতি জানাইল। আদেশসূচক কঠোর স্বরে ]

পশু ! [ পশু বিদ্রোহীভাব দেখাইল। চীৎকার করিয়া ] পশু ! [ এইবার পশুব চৈতন্য হইল, রানীব আদেশ সূচক ইঙ্গিতে সে দূরে চলিয়া গেল। যুবককে ] তুমি বসো। [ যুবক বসিল ] তোমার নাম ?

যুবক ॥ [ হাসিয়া উঠিল ] আমার নাম যে গোপাল, তা তুমি ভালো করেই জানো।

রানী ॥ গোপাল ! গোপাল তোমার নাম ! গরু চরাও। তা এখানে কেন ? এখানে কি চাও ?

গোপাল ॥ আমি কি চাই তা আমার চেয়েও বেশী জানো তুমি। [ চীৎকার করিয়া ] চাই তোমাকে। রাজ্য ছিল অরাজক। দস্যুরা লুণ্ঠন করে নিয়ে এল তোমাকে। কিন্তু তবু আবার পেয়েছি তোমাকে। আর তা যখন পেয়েছি, এখন চাই রাজ্য থেকে এই অরাজকতা দূর করতে।

রানী ॥ তাই বলো। রাজা হতে চাও। না, তা রাজার মতোই তোমার চেহারা। আর দেখছি সাহসও খুব। [কি]ন্তু বুদ্ধিটা কম। মাথায় একটু গোল থাকাও সম্ভব। হ্যাঁ হ্যাঁ, যে ইন্দিরা নয় তাকে ইন্দিরা বললে বলতেই হবে তুমি পাগল। এখানে বসে থাকো। স্বচক্ষে দেখো আমি কার স্ত্রী। তোমার মতো একটি গ্রাম্য ভূত আমার স্বামী নয়। আমার স্বামী কৃতান্তক। তোমার মতো চোখ ঝলসানো রূপ নেই তার সত্য, কিন্তু যেমন শৌর্য তেমন বুদ্ধি। সমগ্র গৌড় বঙ্গের ত্রাস আমার স্বামী দস্যু কৃতান্তক। রাজা সে নয় কিন্তু রাজার চেয়েও বড়ো।

গোপাল ॥ [ ব্যাঙ্গে ] ও। ঈশ্বর !

রানী ॥ পরিহাস করছো ? কিন্তু জেনো আজ যিনি রাজ সিংহাসনে বসে আছেন সে সিংহাসন থেকে হেলায় তাঁকে টেনে নামিয়ে সেই সিংহাসনে বসিয়ে দিতে পারেন তোমারই মতো এক মূর্খকে আমার স্বামী। [ তিনটি ঘণ্টাধ্বনি হইল ] ঐ তিনি এসে গেছেন।

[ পশু ছুটিয়া গিয়া দরজা খুলিয়া দিল। কৃতান্তকের প্রবেশ। দেখলেই মনে হয় দুর্দান্ত। কৃতান্তক নামটি সার্থক। রানী ছুটিযা আসিয়া নীলকমলগুচ্ছ কৃতান্তকের হাতে দিল। ]

কৃতান্তক ॥ একি, নীলকমল ! কতদিন তুমি আমার কাছে চেয়েছো, আমার মনেই থাকে না ছাই। কোথায় পেলে ? [ গোপালকে দেখিয়া ] লোকটা কে রানী ?

[ কৃতান্তক গোপালের চোখে চোখ রাখিয়া ধীরে ধীরে তাহার কাছে গিয়া দাঁড়াইল। তাহার কপাল পরীক্ষা করিয়া সেই কপালের ক্ষতচিহ্নে হাত দিয়া ]

কৃতান্তক ॥ সেই ক্ষতচিহ্ন ! হুঁ। [ নিজের বাহুকে একটি ক্ষত চিহ্নে হাত দিয়া উহা গোপালকে দেখাইয়া ] আছে। আমারও সে ক্ষত চিহ্ন আজো মিলিয়ে যায়নি। অবাক করেছিলে তুমি আমাকে সেদিন। কেন যেন মনে মনে তোমাকেই খুঁজেছি এতদিন। আজ তোমাকে আমি পেয়েছি [ হঠাৎ তাহাকে বুকে জড়াইয়া ধরিয়া ] তুমি বীর !

গোপাল ॥ তোমাকে আমি চিনেছি দস্যু। [ আবেগপূর্ণ কণ্ঠে ] আমাকে শুধু একটি প্রশ্নের উত্তর দাও—ঐ নারী তোমার বিবাহিতা স্ত্রী ?

কৃতান্তক ॥ [ উচ্চহাস্যে ] এর উত্তর তোমাকে ওই নারীই দিক।

গোপাল ॥ সে বলেছে তুমি তার স্বামী। কিন্তু তার সমর্থন চাই আমি তোমার মুখে।

কৃতান্তক ॥ হাঃ হাঃ হাঃ—

গোপাল ॥ থামো। একখানি অসি দাও আমাকে। নিজে ধরো আর একখানি।

কৃতান্তক ॥ আবশ্যক নেই। ঐ নারী স্বেচ্ছায় আমার কণ্ঠে বরমাল্য অর্পণ করেছে। ধর্মসাক্ষী রেখে আমি তাকে পত্নীরূপে বরণ করেছি। দুঃখিত হচ্ছো বীর।

গোপাল ॥ যাক্, উত্তরটা পেলাম। সন্দেহটা গেল ! দুঃখ ? না ! আমি জানি বীরভোগ্যা বসুন্ধরা। বিদায় ইন্দিরা।

রানী ॥ [ ম্লানহাস্যে ] এখনো ইন্দিরা !

গোপাল ॥ আর বলবো না। আমার ইন্দিরা মরে গেছে। যমের হাত থেকে আমি তাকে রক্ষা করতে পারিনি। দোষ আমার, তার নয়।

কৃতান্তক ॥ যা হবার তা হয়ে গেছে। আমার ঠাকুরমা বলতেন, যে দুধ পড়ে গেছে তাকে তুলতে যেওনা, তার জন্য কেঁদোনা ! কি ভাই ঠিক কিনা।

গোপাল ॥ না, আর আমার কোন ক্ষোভ নেই, বিদায়।

কৃতান্তক ॥ আরে-আরে সেকি ? এত কষ্ট করে নীলকমল এনেছ ! তা ছাড়া কতকাল পরে দেখা। মক্ষিরানী অতিথি সৎকার ভুলে গেলে নাকি !

গোপাল ॥ দস্যুর আতিথ্য আমি ঘৃণা করি।

কৃতান্তক ॥ বিপদের কথা। হ্যাঁ, তবে তোমাকে অনাহারে থাকতে হবে, এই গৌড়ে। গৌড়ের যে-কোন ভদ্রলোকের বুক চিরে দেখ, দেখবে সেখানে একটি দস্যু কি একটি তস্কর ঘুপটি মেরে বসে আছে।

গোপাল ॥ এ রাজ্য অরাজক সন্দেহ নেই, কিন্তু তাই বলে এখানকার লোক এখনো এত নীচে নামেনি কৃতান্তক। তার প্রমাণ তুমি নিজে।

কৃতান্তক ॥ সেকি ! আমি !

গোপাল ॥ হ্যাঁ। আমি এখনো অক্ষত দেহে জীবিত রয়েছি তোমার সামনে।

কৃতান্তক ॥ [ হো হো করিয়া হাসিয়া উঠিল ] সেটা তুমি বড় কুটুম্ব বলে।

বসো ভাই বসো। ভারী ভাল লাগছে তোমাকে আজ। বড় কুটুম্ব, কি যেন তোমার নাম ?

গোপাল ॥ আমি কারো কুটুম্ব নই। আমার নাম গোপাল।

রাণী ॥ দস্যুর আতিথ্য যখন ইনি গ্রহণ করেন না, যেতে দাও ওঁকে।

কৃতান্তক ॥ ও, একে বুঝি বিষ খাইয়ে মারতে চাও না তুমি। অসীম তোমার দয়া রানী।

গোপাল ॥ মানুষকে এত নীচ ভাবতে শিখিনি আমি এখনো।

কৃতান্তক ॥ ও, বটে ? রানীর দেওয়া পানীয় তুমি পান করবে গোপাল ?

গোপাল ॥ অসঙ্কোচে।

[ হঠাৎ বহির্দ্বারে ঘন্টাধ্বনি। ]

কৃতান্তক ॥ তুমি এখনো শিশু। মানুষ কত নীচে নামতে পারে স্বচক্ষে দেখো—স্বকর্ণে শোন। নিয়ে যাও রানী, গোপালদেবকে নিয়ে যাও। পর্দার অন্তরাল থেকে ওকে শুনতে দাও আজ আমরা কোথায়। সেই সঙ্গে পার তো পান করিয়ে দাও সেই বিখ্যাত গৌড়ীয় সুধা !

[ মক্ষিরানী গোপালের হাত ধরিয়া পর্দার অন্তরালে লইয়া গেল। পশ্চাৎ একজন আগন্তুককে লইয়া প্রবেশ করিল। ]

কৃতান্তক ॥ আরে আরে, এ কী সৌভাগ্য ! গৌড়রাজ্যের মহামান্য চৌরোদ্ধারণিক স্বয়ং আমার গুহায় শুভপদার্পণ করেছেন। আসুন আসুন, দয়া করে আসন পরিগ্রহ করুন।

চৌরো ॥ বাজে কথা রাখো কৃতান্তক ? এ রাজ্যের চোরেরা ভেবেছে কি ?

কৃতান্তক ॥ সেটা আমার চেয়ে চৌরোদ্ধারণিকেরই জানবার কথা বেশী। কারণ তিনিই তস্করকুলের দণ্ড মুণ্ডের কর্তা।

চৌরো ॥ তস্করকুল আজ একমাস চৌর্যকর্ম বন্ধ রেখেছে।

কৃতান্তক ॥ আপনার আনন্দের কথা। আপনিও তো তাই চান। রাজ্যের চুরি বন্ধ করাই তো আপনার সুমহান দায়িত্ব এবং কার্য।

চৌরো ॥ [ হঠাৎ নরম হইয়া ] শোনো ভাই কৃতান্তক, এখানে কেউ নেই তো ?

কৃতান্ত ॥ আঃ ! যা বলবার নির্ভয়ে বলো। না।

চৌরো ॥ ভাই, চোরেরা আজ একমাস চুরি করা বন্ধ রেখেছে। আমার চাকরী তো আর থাকে না।

কৃতান্তক ॥ এ কী বলছো হে ? এতে তো রাজার খুসী হওয়ারই কথা তোমার উপর।

চৌরো ॥ আঃ ! তুমি বুঝেও বুঝতে চাইছো না কৃতান্তক। রাজা খুসী কি অখুসী সে কথা আমি ধরছি না। কিন্তু আজ তিনি স্পষ্ট আমায় বললেন, ওহে চৌরোদ্ধারণিক, রাজ্যে চুরিই যখন বন্ধ হয়ে গেছে তখন তোমার চোর দমনের এই পদটি রাখার আর কোন আবশ্যক দেখছি না। ও পদটা আমি তুলে দিয়ে তোমাকে এক নতুন পদে নিয়োগ করতে চাইছি।

কৃতান্তক ॥ বাঃ! বাঃ! তবে পদোন্নতি হচ্ছে নিশ্চয় ?

চৌরো ॥ পদোন্নতি না হাতী। রাজ্যের মেষাধ্যক্ষ মারা গেছে, রাজা আমাকে সেই পদে নিযুক্ত করতে চাইছেন।

কৃতান্তক ॥ তা বেশ তো। রাজসরকারে যে কোনো একটা অধ্যক্ষের পদে থাকলেই ঘি-ভাত তোমার মারছে কে ?

চৌরো ॥ তুমি বুঝেও বুঝছো না কৃতান্তক। কোথায় চৌরোদ্ধারণিক আর কোথায় মেষাধ্যক্ষ! এই শেষ বয়সে মাঠে মাঠে ভেড়া চরাতে হবে নাকি আমাকে ? লোকে বলবে কি ? কিন্তু এও বড় কথা নয় কৃতান্তক। চুরি বন্ধ হওয়ার সঙ্গে সঙ্গে কতোবড়ো একটা উপার্জন আমাদের বন্ধ হয়ে গেছে বলো দেখি ?

কৃতান্তক ॥ হ্যাঁ, তা তো বটেই।

চৌরো ॥ আরে ঐ উপার্জনটাই তো ছিলো আমার সত্যিকার আয়। বেতন পেয়েছি বটে কিন্তু সে আর কতো ? গৃহিনীর হাত খরচ ছিল সেটা। আমি জানতে চাই কৃতান্তক, চোরদের এ দুর্মতি কেন হলো ?

কৃতান্তক ॥ তোমাদের উৎকোচ আর পার্বণীর দাবীটা আকাশ ছুঁয়েছিলো। চোরেরা দেখলো এ দাবী মেটাতে গেলে ওদের দুধে হাত পড়ে। ওদের নিশাচরসংঘ—

চৌরো ॥ কি সংঘ ?

কৃতান্তক ॥ নিশাচরসংঘ।

চৌরো ॥ সেটা আবার কি ?

কৃতান্তক ॥ রাজ্যের চোরদের সংগঠন। সংহতির জন্য একটা সংগঠন।

চৌরো ॥ ও। চোরদেরও তবে একটা সংঘ হয়েছে ?

কৃতান্তক ॥ হ্যাঁ, হয়েছে তোমাদেরই অত্যাচারে অতিষ্ঠ হয়ে আত্মরক্ষার জন্য। আর তা ছাড়া ওদের জীবনযাত্রার মান উন্নয়নের জন্যেও এ সংঘ অপরিহার্য হয়ে দাঁড়িয়েছিলো।

চৌরো ॥ বুদ্ধিটা তবে তোমার ?

কৃতান্তক ॥ অস্বীকার করছি না।

চৌরো ॥ কিন্তু এ তোমার কী দুর্বুদ্ধি ? চোর চুরি করবে না ?

কৃতান্তক ॥ না। আর চুরি করবে না। ওদের সংঘের নির্দেশে ওরা ধর্মঘট করেছে।

চৌরো ॥ ধর্মঘট করেছে চোরেরা ? পৃথিবীর ইতিহাসে এ বোধহয় এই প্রথম।

কৃতান্তক ॥ হয়তো তাই।

চৌরো ॥ না না, এ অসহ্য!

কৃতান্তক ॥ তোমাদের অত্যাচারটাও ওদের কাছে হয়ে দাঁড়িয়েছিল অসহ্য।

চৌরো ॥ ভাই মারা যাব যে।

কৃতান্তক ॥ আঃ! তা আমি কি করবো ?

চোরো ॥ একটা আপোষ করে দে ভাই।

কৃতান্তক ॥ হ্যাঁ, আপোষমূলক মনোভাব দেখালে অবশ্য নিশাচর সংঘ ধর্মঘটের সিদ্ধান্তটা পুর্নবিবেচনা করে দেখতে পারে।

চোরো ॥ দেখতে পারে না ভাই, দেখতেই হবে।

কৃতান্তক ॥ আপোষের সর্তটা তো আগে ঠিক করা দরকার।

চোরো ॥ নিশ্চয় ! নিশ্চয় ! সহ-যোগ নীতি বজায় রেখে তুমি আপোষ করে দাও ভাই।

কৃতান্তক ॥ সহ-যোগ নীতি রাখতে হলে তোমাদের দাবী-দাওয়াগুলো কমাও। ওরাও থাক, তোমরাও থাক।

চোরো ॥ বটেই তো, বটেই তো, আমাদের দাবী দাওয়া কি হওয়া উচিত সেটা না হয় তুমিই ঠিক করে দাও। তোমার ওপর আমাদের আস্থা আছে। আমি জানি তুমি বরের ঘরের পিসি আর কনের ঘরের মাসি।

কৃতান্তক ॥ বেশ আমি দেখছি। নিশাচর সংঘের একটা সভা তবে আজই ডাকছি। সিদ্ধান্ত যা হয় তা তোমাকে আমি যথাস্থানে যথাসময়ে জানিয়ে দেবো।

চোরো ॥ দেখো ভাই, ডুবিওনা কিন্তু। বেশ, তবে চলি। কিন্তু কই, তোমার রানীর দেখা পেলাম না তো ?

[ তাম্বুলাধারে তাম্বুল এবং আতর লইয়া মক্ষিরানীর প্রবেশ ]

কৃতান্তক ॥ মহামান্য চৌর্যোদ্ধারণিক তোমাকে স্মরণ করছিলেন রানী।

রানী ॥ আমার পরম সৌভাগ্য। মার্জনা করবেন, আপনাকে দেখলে আমার ভয় করে।

চোরো ॥ [ তাম্বুল এবং আতর গ্রহণ করিয়া ] না না, ভয় নেই। বেঁধে নিয়ে যাবো না। মাঝে মাঝে ঘাঁটিগুলোর সব খবর নিতে হয়, তাই এসেছিলাম। তা যা দেখে গেলাম—

রানী ॥ কী দেখলেন ?

চোরো ॥ নরক আজ স্বর্গ। তা নয় কি ! চুরিই বন্ধ !

কৃতান্তক ॥ না না, বরং বলুন স্বর্গ আর নরকে আজ কোন ভেদ নেই, এক হয়ে গেছে সব।

চোরো ॥ যা বলেছ, যা বলেছ—কি বললে ? স্বর্গ আজ নরক ? [ হাসিয়া ] না হে না, স্বর্গে ধর্ম আছে, ধর্মঘট নেই। ওটা ভেঙে দিয়ো।

[ প্রস্থান। গোপাল ছুটিয়া প্রবেশ করিল। ]

গোপাল ॥ আশ্চর্য ! এ রাজ্যের এই অবস্থা ! যে রক্ষক সেই ভক্ষক !

কৃতান্তক ॥ হাঃ হাঃ হাঃ ! এরই নাম মাৎস্যন্যায়।

রানী ॥ কি ন্যায় ?

কৃতান্তক ॥ মাৎস্যন্যায়। হ্যাঁ, গৌড়ের পণ্ডিতরা একে মাৎস্যন্যায়ই বলছেন। মানে, বড় মাছ ছোট মাছকে ধরে খাচ্ছে। যে রক্ষক সেই ভক্ষক হচ্ছে।

[ বাহিরে ঘন্টাধ্বনি শোনা গেল। ]

এই দেখ, আবার কে এলো ! [ ক্রীতদাসের প্রতি ] এই কটা ঘণ্টা পড়লো ? [ ক্রীতদাস অঙ্গুলী দিয়া চারিটি দেখাইল ]

কৃতান্তক ॥ জননেতা উদাত্ত।

গোপাল ॥ জননেতা উদাত্ত ? সাক্ষাৎ প্রার্থী দস্যুনেতার ?

কৃতান্তক ॥ মাৎস্যন্যায় যুগের নেতারা গভীর জলের মাছ। যবনিকার অন্তরালে সজাগ রাখো কর্ণযুগল। রানী, প্রস্তুত রাখো আমাদের পানাহার। ও, ভালো কথা, তোমার হাত থেকে পানীয় গ্রহণ করেছেন গোপাল ?

রানী ॥ [ হাসিয়া ] না।

কৃতান্তক ॥ সাহস হচ্ছে না বুঝি ! আচ্ছা, আচ্ছা।

[ ইঙ্গিতে গোপালকে লইয়া মক্ষিরানী পর্দার অন্তরালে চলিয়া গেল এবং আর এক ইঙ্গিতে ক্রীতদাস গিয়া একজন মুদ্রাবাহী অনুচর সহ জননেতা উদাত্তকে লইযা কক্ষে প্রবেশ করিল। ]

কৃতান্তক ॥ আরে আরে, আজ আমার এ কী সৌভাগ্য ! সর্বজনবন্দিত জননেতা উদাত্তের শুভ পদার্পণ ঘটলো আজ সর্বজনঘৃণিত এই অধমের গুহায় ?

উদাত্ত ॥ আজকাল খুব পণ্ডিত হয়েছিস দেখছি কৃতান্তক। সাধুভাষায় কথা বলছিস ! এ্যাঁ ?

কৃতান্তক ॥ এটা সঙ্গদোষ। তোমার সভাসমিতিগুলোতে আমি উপস্থিত থাকি-তো ॥ তোমাদেরই বক্তৃতা থেকে এ সব শেখা। তা, কি মনে করে ?

উদাত্ত ॥ মাছ খাচ্ছিস ?

কৃতান্তক ॥ মাছ ?

উদাত্ত ॥ হ্যাঁ, মাছ, মৎস্য ? আজকাল খেতে পাচ্ছিস ?

কৃতান্তক ॥ কই আর মাছ ? মাছ তো আজকাল দুষ্প্রাপ্য।

উদাত্ত ॥ কেন দুষ্প্রাপ্য সেটা ভেবে দেখেছিস ?

কৃতান্তক ॥ না। তেমন করে ভেবে দেখিনি। তবে এখন তোমার কথায় মনে হচ্ছে গুরুতর কারণ একটা কিছু খুঁজে পেয়েছো তুমি।

উদাত্ত ॥ হ্যাঁ, পেয়েছি। বড় মাছগুলো ছোট মাছগুলোকে খেয়ে ফেলছে।

কৃতান্তক ॥ তা তো খেয়েই থাকে। এর নামই তো মাৎস্যন্যায়।

উদাত্ত ॥ হ্যাঁ যে ন্যায় আমাদের সমাজেও আজ চলছে—বড়রা ধরে খাচ্ছে ছোটদের

কৃতান্তক ॥ মানে নতুন একটা আন্দোলন শুরু করতে চাইছো ? কি বড় মাছদের বিরুদ্ধে, না বড় মানুষদের বিরুদ্ধে ?

উদাত্ত ॥ আন্দোলনটা হচ্ছে এই ঃ মাছ পাওয়া যাচ্ছে না। কেন ? বড় মাছ-গুলো ছোট মাছগুলোকে খেয়ে ফেলছে। কাজেই বড় মাছ মারো। বড়লোকদের

পাতে বড় মাছ চাই-ই। বড়লোকেরা তাতে দেবে বাধা। তখন আন্দোলনটা গিয়ে দাঁড়াবে—তবে ঐ বড়লোকদেরই মারো।

কৃতান্তক॥ ওরে বাবা! এ না হলে জননেতা!

উদাত্ত॥ এটা হ'ল রাজনীতি। দূরদৃষ্টি। কাল থেকেই আমাদের এই মৎস্য আন্দোলন শুরু হয়ে গেছে কৃতান্তক।

কৃতান্তক॥ শুরু হয়ে গেছে?

উদাত্ত॥ হ্যাঁ। শুরু হয়ে গেছে। কালকের এক বিরাট জনসভায় শুরু হয়ে গেছে।

কৃতান্তক॥ তা আমার কাছে এসেছ কেন?

উদাত্ত॥ 'বড় মাছ মারো' এই দাবী নিয়ে আমরা একটা অভিযান করতে চাই রাজপ্রাসাদে।

কৃতান্তক॥ রাজা এ দাবী মানবেন না। তিনি বৌদ্ধ। অহিংসা তাঁর ধর্ম। তিনি মাছ খান না।

উদাত্ত॥ তিনি না খান, কিন্তু আর দশজন খায়। তিনি বৌদ্ধধর্ম আজও আঁকড়ে ধরে বসে আছেন বটে, কিন্তু রাজ্যের বেশীর ভাগ প্রজাই বৌদ্ধধর্মে আর অনুরাগী নয়। তারা আজ মাছ খেতে চায়। স্বচক্ষে দেখছো না কি, বৌদ্ধ মঠ আর বিহার—অনাদরে সব ভেঙে পড়েছে। তার ইঁট পাথর কুড়িয়ে নিয়ে গিয়ে লোকেরা বাড়ি ঘর তৈরী করছে। বৌদ্ধধর্মের সে গৌরব, সে প্রতাপ কি আজ আর দেশে আছে?

কৃতান্তক॥ তার জন্য রাজা দায়ী নন।

উদাত্ত॥ কিন্তু বড় মাছদের প্রশ্রয় দিয়ে রাজা জাতির কাছে কোনো অপরাধ করেননি বলতে চাও তুমি? তাঁর প্রশ্রয় পেয়েই তো বড় মাছগুলো গরীবের খাদ্য ছোট মাছদের খাচ্ছে। কিন্তু কার কাছে আমি এসব কথা বলছি? তুমি নিজেই যে একটি রাঘব বোয়াল। চুনোপুঁটিদের আত্মরক্ষার এই আর্তনাদ তাই তোমার কানে পৌঁছবেনা সে আমি জানি।

কৃতান্তক॥ তাই যদি—তবে আমার কাছে এসেছ কেন?

উদাত্ত॥ আমি এসেছি ব্যবসার ব্যাপারে। আমার আন্দোলনটাকে জোরাল করবার জন্য তোমার কাছে শ'দুই লোক ভাড়া চাই। উপযুক্ত দক্ষিণা নিয়ে যেমন তুমি দাও, দিয়ে থাকো।

কৃতান্তক॥ হ্যাঁ, দিয়ে থাকি। কিন্তু এ আত্মঘাতী আন্দোলনে আমি কোনো লোক দেবো না।

উদাত্ত॥ এই কৃতান্তক, শেষে তুই আমাকে ডোবাবি? দে ভাই দু'শো বাছা বাছা লোক। আমার আন্দোলনের পুরোভাগে থাকবে তারা। ঠিক হয়েছে কিনা —আজ আমাদের এই দাবী নিয়ে রাজপ্রাসাদ অবরোধ করবো আমরা।

কৃতান্তক॥ না, বড় মাছ মারা চলবে না। ওই চুনোপুঁটি আমাদের মুখে রুচবে

না। খাওয়ার সুখতো উঠেই গেছে। যা খাবো তাতে-ই ভেজাল। কই এদিকে তো জননেতা, তোমার দৃষ্টি নেই। তণ্ডুলে ভেজাল, গোধুমে ভেজাল, দুগ্ধ, ঘৃত, এমন কি সুরা, আজকাল তাতেও ভেজাল। আমিষ ছেড়ে নিরামিষ আন্দোলন শুরু কর, যত লোক চাও দিচ্ছি।

উদাত্ত॥ এই তবে তোমার শেষ কথা ?

কৃতান্তক॥ এই আমার শেষ কথা। তোমারই ভালোর জন্য বলছি উদাও। মৎস্য-আন্দোলনে বৌদ্ধরা যোগ দেবে না। কিন্তু ভেজাল-আন্দোলনে বৌদ্ধ অবৌদ্ধ সবাই যোগ দেবে।

উদাত্ত॥ মানে, বড় মাছের পর টাকার কুমীরগুলো আগে মারো, ওই শ্রেণী-সংঘর্ষটা এড়িয়ে যেতে চাইছিস। যা, তবে তাই যা। তবে যুতসই আন্দোলন একটা আমার চাই। নেতৃত্বটাকে বাঁচিয়ে রাখতে হবে তো ? তা বেশ। খাদ্যে ভেজাল আর চলবে না—খাদ্যে যে ভেজাল দেবে প্রাণদণ্ডে দণ্ডিত হবে সে—জনতার এই দাবী নিয়েই আজ আমাদের অভিযান হোক রাজপ্রাসাদে।

কৃতান্তক॥ হ্যাঁ, এ আন্দোলন বেশ ভালো আন্দোলন। কিন্তু কি ভাবছি জানো ?

উদাত্ত॥ কি আবার ভাবছো ?

কৃতান্তক॥ শেষে তোমারই কোন শ্যালক কিম্বা ভাগ্নে প্রাণদণ্ডে দণ্ডিত না হয়।

উদাত্ত॥ কি যে বলো, অতো বোকা যদি হয়, তবে তারা আমার শ্যালকও নয় —ভাগ্নেও নয়।

কৃতান্তক॥ বটেই তো। তা বেশ, লোক তুমি পাবে। ফেলো কড়ি মাখো তেল। কতো লোক চাই ?

উদাত্ত॥ দু'শো। একটু শীর্ণকায় হলেই ভালো হয়। দেখে যেন মনে হয় মূর্তিমান অম্বল আর অজীর্ণ। বুঝতেই পারছো, মানে, ভেজালের বিরুদ্ধে অভিযান তো ?

কৃতান্তক॥ [ হাসিয়া ] খুব বুঝেছি। এ না হলে আর দূরদৃষ্টি ! ঠিক আছে। পাবে দু'শো লোক। সারাপথ ঢেঁকুর তুলতে তুলতে যাবে'খন। তবে ওদের মাথাপিছু এক মুদ্রা এবং আমারও দাক্ষিণা মাথা পিছু আর এক মুদ্রা।

উদাত্ত॥ মোট চারশত মুদ্রা ?

কৃতান্তক॥ হ্যাঁ ; চারশত।

[ উদাত্ত চারিটি টাকার থলি বাহির করিয়া কৃতান্তকের সম্মুখে রাখিল। ]

উদাত্ত॥ এই চারশত মুদ্রা গুণে নাও।

কৃতান্তক॥ এ কি আজ নতুন যে গুণে নেবো ? পশু ?

[ পশু টাকার থলি কক্ষান্তরে লইয়া গেল। কৃতান্তক পুষ্পপাত্র হইতে একটি লোহিত পুষ্পপ্রতীক তুলিয়া লইয়া ]

আমার অনুচর আচার্য বলভদ্রের ধর্মমন্দিরে গিয়ে তাঁর হাতে এই প্রতীকচিহ্ন দেবে এবং সঙ্গে সঙ্গে জানাবে কবে কোথায় কখন এই দু'শো লোক তোমার চাই। ব্যাস। আর দেখতে হবে না।

উদাত্ত ॥ চলি কৃতান্তক।

কৃতান্তক ॥ ও ভালো কথা, শোনো ভাই, শোনো।

উদাত্ত ॥ কি ?

কৃতান্তক ॥ বড়ো বিপদে পড়েছি।

উদাত্ত ॥ তোমার আবার বিপদ ?

কৃতান্তক ॥ হ্যাঁ, বিপদ। আমার একজন কুটুম্ব, ভারী সাত্ত্বিক প্রকৃতির লোক। গ্রাম থেকে এসেছেন গৌড়ে। কিন্তু আমাকে তো জানেন, তাই জলস্পর্শ করতে চান না আমার এখানে। থাকতে চান এখানে কিছুদিন, কোনো সাধু-সজ্জনের গৃহে আতিথ্য নিয়ে। এমন লোক এখন আমি কোথায় পাই বলো দেখি ?

উদাত্ত ॥ কেন, পাঠিয়ে দিও আমার গৃহে।

কৃতান্তক ॥ ও, তাও তো বটে। তোমার গৃহ তো সাধুসজ্জনেরই আশ্রম। আচ্ছা ভাই, এসো। বিপ্লব দীর্ঘজীবি হোক।

উদাত্ত ॥ [ একগাল হাসিয়া ] হ্যাঁ, বিপ্লব দীর্ঘজীবি হোক !

[ অনুচরসহ প্রস্থান। সঙ্গে সঙ্গে গোপালের প্রবেশ এবং তৎপশ্চাতে মক্ষীরানী প্রবেশ করিল। ]

গোপাল ॥ আমি চলে যাচ্ছি।

কৃতান্তক ॥ কোথায় ? জননেতা উদাত্তের গৃহে আতিথ্য গ্রহণ করতে ?

গোপাল ॥ না না, তার চেয়ে নরক বরং ভালো। কিন্তু এখানেও আমার নিঃশ্বাস বন্ধ হয়ে আসছে।

কৃতান্তক ॥ হাঃ হাঃ হাঃ ! রানী, প্রথম প্রথম দু' চারদিন তুমিও না আমাকে বলতে, এ সব কী ! এই কি নগর জীবন ! দেখে শুনে চীৎকারও করে উঠেছ কতদিন—আমার নিঃশ্বাস বন্ধ হয়ে আসছে।

রানী ॥ হ্যাঁ, তা বলেছি, কিন্তু এখন এ আমার বেশ লাগে। [ গোপালকে ] দু'দিন এখানে থাকো, তুমিও মেতে উঠবে।

গোপাল ॥ তা আমি বিশ্বাস করি, আর বিশ্বাস করি বলেই আমি চলে যাব এখান থেকে।

কৃতান্তক ॥ দাঁড়াও, দাঁড়াও। রানী, তোমার দেওয়া পানীয় গ্রহণ করেনি গোপাল ?

রানী ॥ না।

কৃতান্তক ॥ হাঃ হাঃ হাঃ—

গোপাল ॥ কোথায় পানীয় ? দাও।

কৃতান্তক ॥ হাঃ হাঃ হাঃ ! গেলে গোপাল, তুমি গেলে।

[ সঙ্গে সঙ্গে দু'টি ঘণ্টা পড়িল। ক্রীতদাস ছুটিয়া আসিয়া প্রভুর দিকে তাকাইয়া আদেশের প্রতীক্ষা করিল ]

কৃতান্তক ॥ কটা ঘণ্টা পড়লো, দু'টো না তিনটে ?

[ ক্রীতদাস অঙ্গুলী দিয়া বুঝাইল দুইটি ]

কৃতান্তক ॥ মহামাত্য।

[ তাহার ইঙ্গিতে ক্রীতদাস বাহিরে ছুটিল। কৃতান্তকের অপর ইঙ্গিতে রানী এবং গোপাল অন্দরে প্রবিষ্ট হইল। একজন মুদ্রাবাহী রক্ষীসহ মহামাত্যের প্রবেশ ]

কৃতান্তক ॥ আরে আরে, এ কী সৌভাগ্য ! স্বয়ং মহামাত্য ! এ যেন ভাঙা ঘরে চাঁদের আলো। কী সৌভাগ্য ! কী সৌভাগ্য !

মহামাত্য ॥ কাজেই আমার দুর্ভাগ্যটা কত বড় তা সহজেই বুঝতে পারছো কৃতান্তক। এখানে যখন আর কেউ নেই দেখছি তখন এ সাধুভাষাটাষাগুলো এখন থাক। এই কৃতান্তক, আর একবার বাঁচা দেখি আমাকে।

কৃতান্তক ॥ কেন মশাই, আবার কি হ'ল ?

মহামাত্য ॥ আরে ঐ জননেতা, শালা উদাত্ত আবার জ্বালাচ্ছে। শালার শয়তানী এবার চরম। করেছে কি জানিস ?

কৃতান্তক ॥ কি ?

মহামাত্য ॥ একটা "মৎস্য আন্দোলন" শুরু করেছে।

কৃতান্তক ॥ সেটা আবার কি ? মাছ খেতে বলছে, না, খেওনা বলছে ?

মহামাত্য ॥ বলছে—খাও, বড় মাছ খাও।

কৃতান্তক ॥ তা বেশ তো। খাক্ না।

মহামাত্য ॥ আঃ ! তুমি বুঝছো না কৃতান্তক। আজ বলছে বড় মাছ খাও, কাল বলবে বড় লোক, আমাদের খাও, পরশু বলবে রাজাকেই খাও।

কৃতান্তক ॥ বেচারী রাজা ! তাকে সবাই খেতে চায়। ওরাও খেতে চাইছে, আর আপনারা তো তলে তলে একটু একটু করে খেয়েই যাচ্ছেন।

মহামাত্য ॥ খেতে আর পারছি কই। তা যদি পারতাম তবে এই চুনো-পুঁটি-গুলো একদিনেই সাবাড় করতাম আমি।

কৃতান্তক ॥ কিন্তু লোকের তো ধারণা যে এর পরের রাজা আপনি।

মহামাত্য ॥ এ্যাঁ?

কৃতান্তক ॥ হ্যাঁ।

মহামাত্য ॥ ও। না। অতটা সোজা নয়। আরো বারোটি অমাত্য রয়েছে যে। চোখ সবারই ঐ গদির দিকে।

কৃতান্তক ॥ কিনে ফেলুন।

মহামাত্য ॥ কাকে ?

কৃতান্তক ॥ ঐ বারো অমাত্যকে। আরে মশাই, আপনার তো কত সুবিধে। অতবড় মূলধন রয়েছে আপনার ঘরে।

মহামাত্য ॥ মূলধন ? মূলধন আবার কী দেখলে ?

কৃতান্তক ॥ কেন ? আপনার মেয়েটি ! অমন সুদর্শনা আর সুচতুরা কন্যা গৌড়বঙ্গে আজ আর কার আছে ? ও বারজনকেই আলাদা আলাদা ডেকে বলুন··· [ হাসিয়া ] বুঝলেন তো ?

মহামাত্য ॥ আরে সে বুঝি জানো না ? তোমার ঐ মূলধনেই গোলমাল।

কৃতান্তক ॥ মানে ?

মহামাত্য ॥ বেটির মন পড়েছে এক শিল্পীর ওপর। ঐ সেই ধীমানের বেটা শ্রীমান ? ঐ যে মাথামুণ্ডু কী সব আঁকে। আর সেই ক্ষ্যাপা ছেলেটা—সে জন্যেও যে আজ তোমারি কাছে এসেছি। কথাটা যখন আগেই উঠলো, আগেই বলছি। ছোকরাটাকে সাবাড় করে দাও তো কৃতান্তক।

[ হঠাৎ যবনিকার অন্তরাল হইতে কি একটা পড়িয়া যাওয়ার শব্দ হইল। ইহাতে মহামাত্য চমকিয়া উঠিল ]

মহামাত্য ॥ ও কী !

কৃতান্তক ॥ আর বলবেন না মহামাত্য, বেড়ালের উৎপাতে মারা গেলাম।

মহামাত্য ॥ সাবাড় করো, সাবাড় করো। [ চুপিচুপি ] আর ঐ সঙ্গে আমার ঘরের বেড়ালটাকেও।

কৃতান্তক ॥ এ আর বেশী কথা কি বলছেন মশাই ? তবে এ সব কাজে আগে যে দক্ষিণা দিতেন তা আর চলবে না।

মহামাত্য ॥ আগে তো একশো মুদ্রা নিতে হে।

কৃতান্তক ॥ এখন হয়েছে দু'শো।

মহামাত্য ॥ তাই হবে, তাই হবে। অত সব সুপাত্র থাকতে বলি মেয়েটাকে তো আর জলে ফেলে দিতে পারিনা হে। আমি রাজী।

[ দুইটি মুদ্রার থলি কৃতান্তকের সম্মুখে রাখিল। কৃতান্তক ইংগিত করিতেই পশু থলি লইয়া গেল ]

কৃতান্তক ॥ বেশ। [ শ্বেত পুষ্পপ্রতীক দিয়া ] এই নিন। দিয়ে দেবেন আচার্যদেবকে।

মহামাত্য ॥ আরে জানি, জানি। তোমার ফুলটি যখন হাতে পেয়েছি কাজটিও আমার হয়ে গেছে। এখন আসল দায় থেকে উদ্ধার করো দেখি ভাই কৃতান্তক। ঐ আমিষ আন্দোলনটা নিরামিষ করে ছেড়ে দাও দেখি। শ'তিনেক লোক দাও।

কৃতান্তক ॥ এরা কি করবে ? নিরামিষ খাবে ?

মহামাত্য ॥ পরিহাস রাখো কৃতান্তক। মৎস্য আন্দোলনকারীদের সঙ্গে এরা বেমালুম মিশে যাবে। ওদের সুরে সুর মিলিয়ে ভীষণ চ্যাঁচাবে। রাজপ্রাসাদের কাছে জনতার এই মিছিল যেই আসবে আমাদের সান্ত্রীরা দেবে বাধা।

কৃতান্তক ॥ ও বাবা ! বাধা মানেই তো প্রহার। আমার লোকেরা এ আহারের জন্য প্রস্তুত নয় মহামাত্য। না, মাথা পিছু তিন মুদ্রাতেও না।

মহামাত্য ॥ নাঃ, কৃতান্তক—তুই আমাকে হাসালি। আরে, ভাড়াটে লোক কখনো মার খায়, না মারে ?

কৃতান্তক ॥ রাজার সান্ত্রীরা এদের ছেড়ে কথা কইবে ? মারবে না ?

মহামাত্য ॥ আঃ! মারবে বৈকি, মেরে সাবাড় করবে। কিন্তু মারতে পারে কখন ? জনতা যদি অহিংস থাকে তবে তো আর তাদের মারা চলে না। মানে, শোভা পায় না। কাজেই এই ভাড়াটে লোক দিয়ে কিছু লোষ্ট্র আর প্রস্তর নিক্ষেপ করাতে হবে আমাদের সান্ত্রীদের ওপর। ব্যস—তারপরই তো বুঝতে পারছো—

কৃতান্তক ॥ সে বুঝেছি। লাঠি চলবে।

মহামাত্য ॥ লাঠি মানে, মৃদু লাঠি। তবে তাতেই—

কৃতান্তক ॥ কিন্তু তার আগেই মশাই আমার লোক কিন্তু ভাগবে।

মহামাত্য ॥ বটেই তো।

কৃতান্তক ॥ দক্ষিণা কিন্তু মাথাপিছু তিন মুদ্রা আর আমারও মাথাপিছু তিন মুদ্রা।

মহামাত্য ॥ তাহলে হ'ল গিয়ে মোট আঠারো শো। দক্ষিণাটা এবার একটু বেশী হ'ল হে। তা বিপদ হলে, শাস্ত্রে বলে, অর্দ্ধং ত্যজতি পণ্ডিতঃ। পাবে ভাই তাই পাবে।

[ মহামাত্য পুনরায় টাকার থলি কৃতান্তকের সম্মুখে রাখিল এবং পশু প্রভুর ইঙ্গিতে তাহা লইয়া কক্ষান্তরে প্রস্থান করিল ]

কৃতান্তক ॥ ও আপনি জেনে রাখুন যে আমিষ আন্দোলনটা এরই মধ্যে নিরামিষ হয়ে গেছে। বেশ তাহলে নিন—[ একটি কৃষ্ণ পুষ্পপ্রতীক দিয়া ] বাকীটা আপনার জানাই আছে।

মহামাত্য ॥ হ্যাঁ, তা আছে বৈকি। চলি। ও হ্যাঁ, আর একটা কথা। জনতার চেঁচামেচিতে বাধ্য হয়ে একটা নতুন অনুশাসন আমাদের ঘোষণা করতে হচ্ছে।

কৃতান্তক ॥ কি ?

মহামাত্য ॥ [ একটি কাগজ বাহির করিয়া পাঠ ] "আমাদের মহামান্য রাজা গভীর পরিতাপের সঙ্গে লক্ষ্য করিতেছেন যে, রাজ্যে দুর্নীতির প্রাদুর্ভাব শোচনীয়রূপে বিস্তৃতি লাভ করিয়াছে। ইহার দমন কল্পে রাজশক্তি বদ্ধপরিকর হইয়াছে। দুর্নীতি অপরাধের শাস্তি এক্ষণে শুধু কারাদণ্ডে সীমাবদ্ধ থাকিবে না, এজন্য চরম অর্থদণ্ডও হইতে পারিবে।"

কৃতান্তক ॥ না না এ আর কি হ'ল ? এতে লোক নিশ্চিন্ত হতে পারবে না। বরং বলুন, দুর্নীতির অপরাধে এক্ষণে শুধু কারাদণ্ড নয়, অর্থদণ্ডও নয়, নিকটতম চৌমাথায়, প্রকাশ্যে, চরমতম শূলদণ্ড দেওয়া হইবে। এরকম একটা ঘোষণায় জনসাধারণ খানিকটা নিশ্চিন্ত থাকতে পারে।

মহামাত্য ॥ বুঝলাম।

কৃতান্তক ॥ কি ?

মহামাত্য ॥ জনসাধারণ নিশ্চিন্ত মনে ঘুমুতে পারলেই তোমাদের কাজটা বেশ একটু সহজ হয়। ধরেছি কিনা ?

কৃতান্তক ॥ তা আর ধরবেন না ? এ না হলে মহামাত্য !

মহামাত্য ॥ বেশ তাই হবে। চরমতম শাস্তির ব্যবস্থাই হবে। এবার তবে চলি। এ বিপদটা কেটে গেলেই আবার কিন্তু আসবো আমি।

কৃতান্তক ॥ কেন, আবার কি ?

মহামাত্য ॥ [ চুপি চুপি ] নতুন একটা চকমকি কথায় কথায় আমার হাতে তুলে দিয়েছ হে, আলোটা জ্বলছে—গদিতে উঠবার পথটাও দেখতে পাচ্ছি, কিন্তু পাথেয়টা এখনো জোগাড় নেই।

কৃতান্তক ॥ সে ভাববেন না, পাথেয় আপনার ঘরেই রয়েছে।

মহামাত্য ॥ [ চমকিয়া ] আমার ঐ মল্লিকার কথা বলছো ? দেখা যাক— সাদা ফুলটার কাজ আগে দেখা যাক। শ্রীমান হতশ্রী হবেন তবে তো ? আচ্ছা চলি।

[ অনুচর সহ প্রস্থান। সঙ্গে সঙ্গে পর্দার অন্তরাল হইতে ছুটিয়া আসিল গোপাল এবং মক্ষিরানী ]

গোপাল ॥ আমিও চলি। এটা পাপপুরী, এটা নরক !

কৃতান্তক ॥ হাঃ হাঃ হাঃ ! কোথায় যাবে ?

গোপাল ॥ বাইরে।

কৃতান্তক ॥ বাইরে ? হাঃ হাঃ হাঃ ! সেখানেও এই নরক।

গোপাল ॥ মানুষই এই নরক সৃষ্টি করেছে। মানুষই ধ্বংস করবে এই নরক।

কৃতান্তক ॥ সে মানুষ কি তুমি ?

গোপাল ॥ জানি না। তবে সে মানুষ হতে আমি চেষ্টা করবো। [ প্রস্থানোদ্যত ]

রানী ॥ শোনো।

কৃতান্তক ॥ আঃ! কেন ওকে ডাকছো। ও যদি অমানুষ হয়, তোমারই এখানে ফিরে আসবে। আর যদি মানুষ হয় তবে এখানেই আসতে হবে ওকে সবার আগে—ধ্বংস করতে আমাকে, না পারলে ধ্বংস হতে নিজে।

গোপাল ॥ হ্যাঁ—হ্যাঁ—হ্যাঁ।

[ তিনবার "হ্যাঁ" বলিতে বলিতে চলিয়া গেল ]

রানী ॥ [ আর্তনাদ করিয়া উঠিল ] আঃ—

কৃতান্তক ॥ বুঝলাম, তুমি এখনও ওকে ভালোবাসো রানী। তাই তোমার এই আর্তনাদ !

রানী ॥ আমি তোমাদের কাউকে হারাতে পারবো না।

কৃতান্তক ॥ তবে আমিও বলি—তোমাকেও আমি হারাতে পারবো না। দস্যুতা করতে গিয়ে এ জীবনে কত সুন্দরী নারীই তো লুণ্ঠন করেছি, কিন্তু ভালোবাসতে

পেরেছি শুধু এক তোমাকে। আর কতখানি ভালোবেসে ফেলেছি তা বুঝতে পারছি আজ সর্বপ্রথম, যখন এলো ঐ গোপাল, আর নতুন করে দোলা দিলো তোমার মনে। আজ আমার জীবনের সবচেয়ে বড় ভয় ঐ গোপাল। তোমাকে আমার কাছ থেকে কেড়ে নিতে পারে এক শুধু ওই গোপাল।

রানী ॥ না—না—ওগো না—

কৃতান্তক ॥ হ্যাঁ হ্যাঁ, তোমার দেহটাকে ছিনিয়ে নিতে পারবে না, কিন্তু ছিনিয়ে নিতে পারে তোমার মন।

রানী ॥ ও তোমার মতো দস্যু নয়।

কৃতান্তক ॥ না, তা নয়। কিন্তু ভয় হয়—যদি দস্যু হয়, গোপাল যদি আমার মতো দস্যু হয়।

রানী ॥ না না, ও দস্যু হবে না। ও সে লোক নয়।

কৃতান্তক ॥ সেই যা ভরসা। ও সেই লোক যে মানুষের নীচতা দেখে শিউরে ওঠে। মানুষ যে কত নীচে নামতে পারে, আজ ওকে আমি ইচ্ছে করে তা দেখিয়ে দিয়েছি। কেন জানো?

রানী ॥ কেন?

কৃতান্তক ॥ ওর দুর্জয় শক্তি এখন থেকে নিয়োজিত হবে মানুষের নীচতা আর রাজ্যের অরাজকতা দমনে। ও ভুলে যাবে তোমাকে।

রানী ॥ ও ভুলে গেছে, ভুলে গেছে…

কৃতান্তক ॥ হাঃ হাঃ হাঃ…

[ রানীকে বুকে নিল ]

## দ্বিতীয় সর্গ

[ গৌড় নগরীর উপকণ্ঠে ভাস্কর শ্রীমানের শিল্প-কক্ষ। রাত্রি। উজ্জ্বল দীপালোকে কক্ষটি আলোকিত। শ্রীমান সদ্য সমাপ্ত প্রস্তর-নির্মিত ক্ষুদ্র মূর্তি নিরীক্ষণ করিতেছে। মাঝে মাঝে উহার সংস্কার সাধন করিতেছে।

দ্বারে করাঘাত শুনিয়া শ্রীমান দ্বার উন্মোচন করিল। এবং দ্বারে গোপালদেবকে দেখিতে পাইল। ]

শ্রীমান ॥ তুমি—আপনি কে?

গোপাল ॥ আমি এক গ্রাম্য লোক।

শ্রীমান ॥ তা এখানে এত রাতে?

গোপাল ॥ বিশেষ প্রয়োজন আছে।

শ্রীমান ॥ কি প্রয়োজন?

গোপাল ॥ আপনিই তো শিল্পী শ্রীমান?

শ্রীমান ॥ হ্যাঁ।

গোপাল ॥ আপনার সঙ্গে আমার কিছু গোপনীয় কথা-বার্তা আছে।

শ্রীমান ॥ কিন্তু তার সময় কি এই ?

গোপাল ॥ আমার ধারণা নিশীথই গোপন কথা-বার্তার শ্রেষ্ঠ সময়।

শ্রীমান ॥ অপরিচিতের সঙ্গে বোধহয় তা নয় !

গোপাল ॥ আমি আপনার অপরিচিত, আপনি আমার অপরিচিত নন।

শ্রীমান ॥ কথাটা হেঁয়ালীর মত শোনালো। আচ্ছা আপনি ভেতরে আসুন।

গোপাল ॥ হ্যাঁ, ভেতরে যাওয়াই আমার খুব দরকার।

[ গোপাল কক্ষের মধ্যে প্রবেশ করিল ]

গোপাল ॥ দরজাটা বন্ধ করুন।

[ শ্রীমান বিরক্ত হইয়া গোপালের দিকে তাকাইল। দরজা বন্ধ করিতে গেল। গোপাল ইতিমধ্যে সদ্য-সমাপ্ত মূর্তিটি দেখিতে লাগিল। শ্রীমান গোপালের কাছে দরজা বন্ধ করিয়া ফিরিয়া আসিল ]

গোপাল ॥ মল্লিকা দেবী !

[ শ্রীমান গোপালের হাত হইতে মূর্তিটি কাড়িয়া লইল এবং যথাস্থানে রাখিয়া বিরক্ত কণ্ঠে কহিল ]

শ্রীমান ॥ বলুন কি আপনার গোপনীয় কথা !

[ উভয়ে মুখোমুখি বসিল ]

গোপাল ॥ তোমার জীবন বিপন্ন।

শ্রীমান ॥ মানে ?

গোপাল ॥ আজ রাতে তোমাকে গুপ্ত হত্যা করার ষড়যন্ত্র হয়েছে।

শ্রীমান ॥ কিন্তু তোমার হাতে তো কোন অস্ত্র দেখছি না।

গোপাল ॥ তুমি কি ভেবেছ, তোমাকে হত্যা করতে এসেছি আমি ? আমি তোমাকে রক্ষা করতে এসেছি।

শ্রীমান ॥ কি তুমি আবোল-তাবোল বকছ ? ওঠো বেরিয়ে যাও। আমার সময়ের দাম আছে।

গোপাল ॥ কিন্তু তোমার জীবনের দাম তার চেয়েও বেশী। শেষে দেখছি, ঐ মল্লিকাই তোমার কাল হল।

শ্রীমান ॥ কে তুমি ! কি তোমার নাম ? এ কথা তুমি কেন বলছ ?

গোপাল ॥ আমি তোমার বন্ধু—আপাতত এই পরিচয়ই থাক। তোমার এবং মল্লিকার গুপ্ত-প্রেম মল্লিকার পিতার অনভিপ্রেত।

শ্রীমান ॥ হুঁ। তুমি বুঝি মল্লিকার অন্য কোনও গুপ্ত প্রণয়ী ?

গোপাল ॥ মল্লিকাদেবীকে আমি দেখিইনি। তবে এখন দেখলে তাকে চিনতে পারব। কারণ মূর্তিটি আমি দেখেছি। তা প্রেমে পড়বার মত রূপই বটে। আর গুণও শুনেছি অসাধারণ।

শ্রীমান ॥ তোমার এই প্রলাপ শুনতে আমি আর প্রস্তুত নই। ওঠো। বেরিয়ে যাও।

গোপাল ॥ আমার মনে হচ্ছে আমাদের দুজনেরই বেরিয়ে যাওয়া উচিত এখান থেকে, এখনই।

শ্রীমান ॥ তুমি বেরিয়ে যাবে কি না বল ?

গোপাল ॥ তুমি সংগে এলে যাব। না এলে যাব না। কারণ আমি জেনেছি শিল্পসৃষ্টির কাজ তুমি নির্জনেই করতে ভালবাস। আর তাই লোকজন তোমার এখানে বিশেষ কিছু নেই।

শ্রীমান ॥ কখনও মনে হচ্ছে তুমি উন্মাদ, কখনও মনে হচ্ছে তুমি অসাধারণ। আবার এও মনে হচ্ছে, আমি কি স্বপ্ন দেখছি ? নইলে এ কি করে সম্ভব হয়, পুরুষোত্তমের যে মূর্তি আমি কল্পনায় গড়েছি তার সঙ্গে তোমার অসম্ভব সাদৃশ্য। হ্যাঁ এই দেখ।

[ গোপালকে টানিয়া লইয়া গেল একটি মূর্তির সামনে ]

শ্রীমান ॥ দেখছ ?

গোপাল ॥ দেখলাম। কিন্তু এত এক যোদ্ধার মূর্তি।

শ্রীমান ॥ হ্যাঁ, এই মূর্তি আমাদের যুব-শক্তির প্রতীক। বীর্যবান পেশী, বুদ্ধিদীপ্ত মুখ, স্বপ্নাচ্ছন্ন চোখ। ধনুর্বাণই একমাত্র অলঙ্কার। ঠিক যেমনটি তুমি। মনে হচ্ছে তোমারই প্রতীক্ষা করছিল আমার এই শিল্পী-মন। কে তুমি, কোথা থেকে এলে, কেনই বা এলে ?

গোপাল ॥ পরিচয় পাবে পরে। আগে তোমার জীবনরক্ষা করতে দাও আমাকে। ঐ একটা শকট এসে দাঁড়াবার শব্দ হল না ?

[ ধনুক ও তীরপূর্ণ তূণীর লইয়া গোপাল খুব তৎপর হইয়া এদিক-ওদিক চাহিল ও উপরে যাইবার একটা পথ পাইয়া দ্রুত সেই দিকে চলিয়া গেল ]

শ্রীমান ॥ এই শোন ! শোন !!

[ দরজায় দ্রুত করাঘাত হইল। শ্রীমান একটু ইতস্তত করিয়া দরজা খুলিয়া দিল। মল্লিকা প্রবেশ করিল ]

শ্রীমান ॥ মল্লিকা তুমি !

মল্লিকা ॥ তোমার জীবন বিপন্ন। তোমাকে এই সংবাদ দিতে আমি পালিয়ে এসেছি।

শ্রীমান ॥ তুমি কি বলছ মল্লিকা ? আমি কি আজ স্বপ্ন দেখছি !

মল্লিকা ॥ আমি শকট নিয়ে এসেছি। চলে এস শকটে। বিলম্ব হলে তোমার প্রাণ রক্ষা সম্ভব হবে না শ্রীমান।

[ মল্লিকা শ্রীমানের হাত ধরিয়া টানিতে লাগল ]

মল্লিকা ॥ তুমি এস, তুমি এস।

[ ঊর্ধ্ব সোপানে গোপালের আবির্ভাব ]

গোপাল ॥ মল্লিকাদেবীর কথা অক্ষরে অক্ষরে সত্য শ্রীমান।

মল্লিকা ॥ কে ও ?

শ্রীমান ॥ চিনি না আমি ওকে। কিন্তু এই সাবধান আমাকে ঐ লোকটিও করেছে।

গোপাল ॥ হ্যাঁ করেছি। কারণ আমি ষড়যন্ত্রটা জানি।

মল্লিকা ॥ আপনি কে ?

গোপাল ॥ আপাততঃ এই পরিচয়ই থাক—আমি তোমাদের বন্ধু। এখান থেকে এখনই তোমরা ঐ শকট নিয়ে চলে যাও। যে কোনও বিপদই আসুক না কেন, তোমাদের দেহরক্ষী আমি। গবাক্ষ থেকে আমি আততায়ীর গতিবিধি লক্ষ্য করছি। আর বিলম্ব নয়। তোমরা প্রস্তুত হও।

[ গোপাল উর্ধ্বতর সোপানে অদৃশ্য হইল ]

শ্রীমান ॥ কিন্তু আমি বুঝতে পারছি না আমাকে হত্যা করতে আসছে কে ?

মল্লিকা ॥ আমার পিতার আদেশে আমারই সহোদর ভ্রাতা বজ্রসেন। সঙ্গে তার দুর্ধর্ষ অনুচর।

শ্রীমান ॥ তোমার পিতার আদেশে ? কেন মল্লিকা ?

মল্লিকা ॥ কারণ আমি তোমাকে ভালবাসি। তুমি আমাকে ভালবাস। অপরাধ এই।

শ্রীমান ॥ শুধু এই অপরাধে ? এ রাজ্য কি আজ এত অরাজক ?

[ গোপাল ছুটিয়া নীচে নামিয়া আসিল ]

গোপাল ॥ ওপর থেকে দেখলাম, মশাল হাতে একদল লোক এদিকে আসছে।

মল্লিকা ॥ আমি জানি, আমি জানি, আজ গভীর রাত্রে এই নির্জন পল্লীতে অগ্নিদাহে তোমার জীবন নাশের ষড়যন্ত্র হয়েছে শ্রীমান।

গোপাল ॥ এখনও হয়তো সময় আছে, ঐ শকটে তোমরা পালাতে পারবে। হ্যাঁ, এই তীর-ধনুকে বেশ খানিকটা সময় আমি ওদের ঠেকিয়ে রাখতে পারব।

মল্লিকা ॥ না, না; ওরা যখন এসে গেছে, পালাবার আর সময় নেই। গৃহের চারিদিকে ওরা জ্বালবে আগুন। দাবানলের মত সেই আগুন এখনই ছড়িয়ে পড়বে গৃহের এখানে, ওখানে, সেখানে। পালাবার আর সময় নেই পথও নেই।

গোপাল ॥ কিন্তু মল্লিকাদেবী, আপনার ভ্রাতা কি জানেন, আপনি এখানে ?

মল্লিকা ॥ না, তা হয়তো জানে না। ষড়যন্ত্রের কথা কানে আসতেই আমি পালিয়ে এসেছি এখানে।

গোপাল ॥ বেশ, আমি শেষ চেষ্টা দেখছি।

[ গোপাল ছাতে উঠিয়া গেল ]

মল্লিকা ॥ মশালের আলো, এই দেখ ঘরেও এল।

শ্রীমান ॥ কিন্তু তাতে কি আশ্চর্য সুন্দর দেখাচ্ছে তোমাকে। জীবনের এই শেষ মুহূর্তে মনে হচ্ছে, কি আশ্চর্য ভাবেই না উদ্ভাসিত হল তোমার আমার প্রেম।

মল্লিকা ॥ সমস্ত দুঃখের মধ্যে শুধু একটি আনন্দ, মৃত্যু আমাদের পৃথক করতে পারলো না—পারলো না।

[মল্লিকা শ্রীমানের বুকের উপর ঝাঁপাইয়া পড়িল। শ্রীমান তাহাকে দৃঢ় আলিঙ্গনে বদ্ধ করিল। মশালের আলো তীব্রতর হইল। ঊর্ধ্ব হইতে গোপালের তীব্র-তীক্ষ্ণ এক ঘোষণা শোনা গেল।]

গোপালের কণ্ঠ ॥ এ গৃহে লুক্কায়িত রয়েছে মন্ত্রীকন্যা মল্লিকা। অগ্নিতে তাঁরও হবে মৃত্যু। সাবধান! সাবধান!! সাবধান!!!

[গোপালের ঘোষণা শোনা গেল। তারপর ক্ষণিক স্তব্ধতা। উন্মুক্ত গবাক্ষ পথে তিনজন দুর্ধর্ষ লোক উন্মুক্ত অসি হস্তে কক্ষে লাফাইয়া পড়িল। এবং একজন তড়িৎ-গতিতে দরজার কাছে গিয়া দরজা খুলিল। কক্ষে প্রবেশ করিল বজ্রসেন। সেই মুহূর্তে ঊর্ধ্বতম সোপানে তীর-ধনুকধারী গোপালেরও আবির্ভাব হইল। গোপাল সেখান হইতে ইহাদের অলক্ষে সব কিছু নিরীক্ষণ করিতে লাগিল]

বজ্রসেন ॥ মল্লিকা, তুমি এখানে! তোমার শকট দেখেই আমার সন্দেহ হয়েছিল। আমার কাছে এস ভগিনী!

মল্লিকা ॥ না।

বজ্রসেন ॥ পিতা তোমার এই অপরাধ যাতে ক্ষমা করেন তার ব্যবস্থা করব আমি। তুমি চলে এস আমার কাছে।

মল্লিকা ॥ না।

বজ্রসেন ॥ তুমি আমার আদরের ভগ্নী। এক রাজপুরুষের সঙ্গে হবে তোমার বিবাহ। দীনহীন এই শিল্পীটাকে তুমি ছেড়ে এস। বংশের অমর্যাদা তুমি করো না মল্লিকা। কি দুঃসাহস ঐ লোকটার! আমার সামনে তোমাকে বুকে জড়িয়ে ধরে রেখেছে!

মল্লিকা ॥ এ অধিকার আমিই দিয়েছি ওকে।

বজ্রসেন ॥ অনধিকার। শোন মল্লিকা, আমি আর বিলম্ব করতে পারছি না। অধীর আগ্রহে পিতৃদেব অপেক্ষা করছেন এই ধৃষ্ট যুবকের মৃত্যুসংবাদের জন্যে। তুমি যদি সরে না আস, বলপ্রয়োগে তোমাকে করতে হবে বিচ্ছিন্ন।

মল্লিকা ॥ আমার হাতে রয়েছে বিষের এই অঙ্গুরীয়ক। বলপ্রয়োগের পূর্বেই আমার মৃতদেহ এখানে পড়বে লুটিয়ে।

বজ্রসেন ॥ বটে! কুলের এতবড় কলঙ্ক তুমি। হোক তোমার মৃত্যু। এখন মনে হচ্ছে আমার বংশ-মর্যাদা রাখতে তোমার মৃত্যুই শ্রেয়। [অনুচরদের প্রতি] এই মুহূর্তেই বধ করো, দুজনকেই—এক সঙ্গে।

[আদেশ দিয়া বজ্রসেন মুখ ফিরাইয়া রহিল। অনুচরগণ অবিচলিত রহিল]

বজ্রনেস ॥ এ্যাঁ? এ্যাঁকি? [সপদ-দাপে] আদেশ পালন কর শার্দুলক। বধ কর।

শার্দুলক ॥ আমাদের প্রতি এ আদেশ ছিল না। কি বল কুম্ভীরক?

কুম্ভীরক ॥ পুড়িয়ে মারবার আদেশ ছিল একজনকে—ঐ লোকটাকে। তাই না কি দুঃশাসন ?

দুঃশাসন ॥ হ্যাঁ একজনকে পুড়িয়ে মারবার জন্যেই আমরা টাকা খেয়েছি।

বজ্রসেন ॥ বটে ? বেশ, তবে ঐ লোকটাকে পুড়িয়ে মার। জ্বাল আগুন।

শার্দুলক ॥ কিন্তু একজন তো দেখছি না। দেখছি দুজন। একসঙ্গে।

বজ্রসেন ॥ বিচ্ছিন্ন কর ওদের। তোমাদের শিকারকে সরিয়ে নিয়ে মশালের আগুনে পুড়িয়ে মার লোকটাকে।

কুম্ভীরক ॥ "বিচ্ছিন্ন কর !"—এ সব আদেশ আমাদের ওপরে নেই।

বজ্রসেন ॥ বিচ্ছিন্ন আমিই করছি ! তাতে যদি ঐ পাপিষ্ঠা বিষ খায়, খাক্।

গোপাল ॥ [ উপর হইতে তীর সন্ধান করিয়া ] এক পা এগিয়েছ কি তুমি গেছ।

[ তৎক্ষণাৎ সকলে উপরের দিকে তাকাইয়া গোপালের রুদ্রমূর্তি দেখিল ]

বজ্রসেন ॥ বুঝলাম। পিতার ষড়যন্ত্র ব্যর্থ করার জন্য আর একটা ষড়যন্ত্র হয়েছে এখানে। হ্যাঁ, আজ হেরেই গেলাম আমি। ভগিনি, যাই। বেঁচে গেলে …আমি কিন্তু খুশীই হলাম।

গোপাল ॥ হাঃ ! হাঃ !! হাঃ !!!

বজ্রসেন ॥ [গোপালকে] ওহে লোকটা, তুমি শুনে রাখো, আমি চলে যাচ্ছি। কিন্তু জেনে রেখো তোমার এই হাসিই শেষ হাসি নয়। সর্বশেষে যে হাসে তার হাসিই হাসি।

[ তড়িৎপদে বজ্রসেন কক্ষ পরিত্যাগ করিল। সঙ্গে সঙ্গে প্রাণখোলা হাসি হাসিয়া উঠিল দুর্ধর্ষ অনুচরত্রয়। গোপাল সোপানপথে ত তর করিয়া নীচে নামিয়া আসিল ]

গোপাল ॥ [ অনুচরত্রয়কে ] শার্দুলক ! কুম্ভীরক ! দুঃশাসন ! তোমরা এত মহৎ, এত উদার !

শার্দুলক ॥ [ হাসিয়া ] ঐ ভুলটি করবেন না মশাই।

কুম্ভীরক ॥ পেটের দায়ে আর আমরা মানুষ নই। আমরা অমানুষ।

দুঃশাসন ॥ কিন্তু, একদিন যে আমরা মানুষ ছিলাম, সেটা মাঝে মাঝে মনে পড়ে যায়—যেমন পড়ল আজ। এই হয়েছে বিপদ।

মল্লিকা ॥ তোমরা দেবতা ! তোমরা দেবতা !!

শার্দুলক ॥ হাঃ ! হাঃ !! হাঃ !!! ভুল, ভুল—আমরা দস্যু। পেটের দায়ে আজ আমরা দস্যু।

কুম্ভীরক ॥ দেবতা ছিল একটা লোক। কৃতান্তক। কিন্তু পেটের দায়ে তাকেও একদিন হতে হয়েছিল দস্যু। সেই থেকে ক্রমে ক্রমে আজ সে দস্যুরাজ।

দুঃশাসন ॥ গৌড়ে এখন তারই রাজত্ব চলছে। অবশ্য সকলের অগোচরে, গোপনে।

গোপাল ॥ আমি জানি—আমি জানি—

শার্দুলক ॥ কি জান ? কতটুকু জান ? দীন-দুঃখীর সে যে কত বড় বন্ধু—সে কি জান তুমি ?

কুম্ভীরক ॥ প্রবলের অত্যাচার থেকে দুর্বলকে রক্ষা করতে, দুঃখী-দরিদ্রের ভাত-কাপড় জোটাতে সে আজ হয়েছে ডাকাত। আর তাই তার পতাকাতলে জুটে আমরাও হয়েছি ডাকাত। জান তোমরা ?

দুঃশাসন ॥ নইলে আমরাও ছা-পোষা গৃহস্থ ছিলাম একদিন। কিন্তু কি করব ? এই অরাজক রাজ্যে সংসার চলে না। ভাল কাজ করতে গেলে টাকা জোটে না ; আর টাকা পেতে গেলে ভাল কাজ করা চলে না।

কুম্ভীরক ॥ তাই ধীরে ধীরে আমরাও অমানুষ হয়ে যাচ্ছি।

গোপাল ॥ আবার তোমরা মানুষ হবে। রাজ্যের জন-সাধারণের এই যে আজ অধঃপতন, এটা সাময়িক। মানুষ যে আজ অ-সামাজিক ব্যাধিতে ভুগছে—এটা যাবে—এটা যাবে। সব চেয়ে বড় সত্য নিহিত রয়েছে মানুষের রক্তে, সে সত্য মনুষ্যত্ব। মানুষের মহত্ব। সে সত্য আমার চোখের সামনে তুলে ধরেছ তোমরা—এখানে, এখনই, আজ। আমি স্পষ্ট দেখছি দারুণ অন্ধকারের মধ্যেও আজ জ্বলে উঠেছে তোমাদের মশাল—গণ-চেতনার জ্বলন্ত মশাল।

শ্রীমান ॥ কে তুমি—এখনও আমরা জানি না। কিন্তু তবু মনুষ্যত্বের অভি-যানের নেতৃত্ব তুমি নাও, তুমি নাও বন্ধু।

মল্লিকা ॥ এই অমানুষের দেশে প্রতিষ্ঠা কর মানুষের রাজত্ব।

শার্দুলক ॥ হ্যাঁ, আমাদের আবার তোমরা মানুষের মত বাঁচতে দাও।

কুম্ভীরক ॥ দলে টেনে নাও আমাদের দলপতিকেও। অমানুষের সাজে রয়েছে মানুষের রাজা—আমাদের কৃতান্তক।

দুঃশাসন ॥ নিভতে দেব না আমরা এ মশাল। শুরু হোক আবার মানুষের জয়যাত্রা।

গোপাল ॥ সেজন্য চাই গণঅভ্যুত্থান। সেজন্য চাই বিপ্লবের আগুন। জাতির আবর্জনা—সমাজের জঞ্জাল পুড়িয়ে দিয়ে এই বিপ্লবের মধ্যে জন্ম নেবে নতুন যুগের নতুন মানুষ। জেনো ভাই, সবার উপর মানুষ সত্য তাহার উপরে নাই।

## তৃতীয় সর্গ

[ প্রথম সর্গোক্ত দৃশ্য। সূর্যোদয়। ক্রীতদাস কক্ষে প্রবেশ করিয়া একটি বাতায়ন খুলিয়া দিল। সূর্যালোক দেখা গেল, শয্যায় নিদ্রিতা মক্ষিরানী। বৃদ্ধ ক্রীতদাস স্নেহের দৃষ্টিতে তাহাকে ক্ষণকাল নিরীক্ষণ করিল। তৎপর শয্যাপ্রান্তে ভূতলে বসিয়া শয্যাটিতেই হাত বুলাইতে লাগিল, যেন সে মক্ষিরানীকে ছোট শিশুর মত ঘুম পাড়াইতেছে। ঘণ্টাধ্বনি শোনা গেল। ক্রীতদাস এবং পরে মক্ষিরানী চমকিয়া উঠিল। ক্রীতদাস বহির্দরজায় ছুটিয়া গেল। মক্ষিরানী তাহার শিথিল বসনভূষণ সুবিন্যস্ত করিতে লাগিল। কক্ষে ধীরে ধীরে প্রবেশ করিল গোপাল। তৎপশ্চাতে ক্রীতদাস। মক্ষিরানী ও গোপালের কথোপকথনকালে ক্রীতদাস গৃহকার্যে রত রহিল ]

রানী ॥ তুমি ?

গোপাল ॥ হ্যাঁ, আমি। কাল সারারাত নির্জন নদীতীরে অন্ধকারে তারা-ভরা আকাশের তলে বসে কত কি যে ভাবছিলাম। হঠাৎ একটা কথা আমার মনে হ'ল আর সেই জন্যেই আমি এলাম। আমি কৃতান্তকের সঙ্গে দেখা করতে চাই। আমার কিছু বলবার আছে। কোথায় সে ?

রানী ॥ রাত্রে তার ঘরে থাকবার কথা নয়।

গোপাল ॥ কেন ?

রানী ॥ তুমি এখনো শিশু। দস্যু তস্করের আর এক নাম নিশাচর, এও জানো না তুমি ?

গোপাল ॥ কিন্তু এখন তো নিশা নয়। প্রভাত। ঐ গবাক্ষ পথে সূর্যের মুখ দেখা যাচ্ছেনা কি ?

রানী ॥ অপেক্ষা কর, তার মুখও এখনি দেখতে পাবে। কিন্তু আমাদের মুখ আব দেখবে না বলেই না তুমি চলে গিয়েছিলে ?

গোপাল ॥ হ্যাঁ গিয়েছিলাম।

রানী ॥ তবে আবার ফিরে এলে যে ? এই বাঘের গুহায় ? কি সাহসে এলে ? ও, পালিয়ে পালিয়ে বেড়াচ্ছ কি না, তাই জান না যে রাজা তোমার মাথার দাম ঘোষণা করেছেন পঞ্চসহস্র স্বর্ণমুদ্রা। পথে ঘাটে যেখানে সেখানে গরম গরম সব কথা বলার ফল।

গোপাল ॥ তাই নাকি ? কেউ কেউ বলছিল বটে। কিন্তু তোমার মুখেও যখন শুনছি, বিশ্বাস করছি। যাক আজ তবে তোমার কাছে আমার একটা দাম আছে। ধরিয়ে দিয়ে নেবে নাকি টাকাটা !

রানী ॥ ও, নীতিপাঠকের মুখে শোনা সেই গল্পটা বুঝি তুমি ভুলে গেছ গোপাল ?

গোপাল ॥ কোন্ গল্পটা ?

রানী ॥ সেই যে এক বুড়ি—একটা রাজহাঁস কিনে এনে অবাক হয়ে দেখে, হাঁসটা দুটো করে সেনার ডিম দেয় রোজ !

গোপাল ॥ বটে !

রানী ॥ হ্যাঁ। সোনার ডিম বিক্রী করে বুড়ীর অবস্থা গেল ফিরে, বুড়ীর ছেলে-দের তখন লোভ গেল বেড়ে। তারা ভাবল—রোজ দুটো সোনার ডিম, এটা বড় কম।

গোপাল ॥ [ হাসিয়া ] লোভে পড়ে ছেলেরা বুঝি হাঁসটাকে মেরে ফেলে, পেট চিরে বের করে নিলে শ'খানেক সোনার ডিম !

রানী ॥ না গো। পেট চিরে তারা দেখে, রয়েছে মাত্র দুটি ডিম, মাঝখান থেকে মূলধন রাজহাঁসটাই গেল মরে। তুমি যে আমার সেই রাজহাঁস গোপাল ! ধরিয়ে দিয়ে কাঙাল হতে পারছি না আমি, বাঁচিয়ে রাখতে পারলেই ত মুঠো মুঠো

সোনা পাব যতদিন বাঁচি ; কাজেই আমার হাতের প্রভাত-পানীয়টুকু পান করে তুমি পালিয়ে যাও গোপাল।

গোপাল ॥ একটা প্রশ্নের উত্তর জানবার জন্য আমি অধীর হয়ে এখানে ছুটে এসেছি। কৃতান্তক যখন নেই প্রশ্নটা তোমাকেই করছি।

[ ইতিমধ্যে ক্রীতদাস দুইটি পাত্রে কিছু ফল, দুগ্ধ ও মধু রাখিল। ]

রানী ॥ প্রশ্নটা আমি শুনতে পারি, কিন্তু প্রভাতী-পানীয়ের জন্য পিপাসার্ত আমি।

গোপাল ॥ আমিও। কাল থেকে আমি অভুক্ত।

রানী ॥ কিন্তু এখানকার আতিথ্য—

গোপাল ॥ ভেবে দেখলাম এইটাই গৌড়ে একমাত্র ধর্মশালা।

রানী ॥ তাই নাকি! তবে এসো, বসা যাক্।

[ উভয়ে আহারের জন্য বসিল ]

গোপাল ॥ এইবার আমার প্রশ্নটা—

রানী ॥ প্রশ্নটা এখনও আমি শুনিনি।

গোপাল ॥ আমি যদি কৃতান্তকের কাছে আজকের রাতটির জন্যে ভাড়া চাই তার সমস্ত অনুচর, পাবো ?

রানী ॥ এ্যাঁ!

গোপাল ॥ হ্যাঁ। আমি দেখেছি সে কোনো প্রার্থীকেই নিরাশ করে না।

রানী ॥ তুমি গোটা রাজ্যটাই লুণ্ঠন করতে চাও নাকি ?

গোপাল ॥ লুণ্ঠনের শেষ করতে চাই। সুশাসন প্রতিষ্ঠা করতে চাই রাজ্যে।

রানী ॥ অবাক করলে তুমি আমাকে। কৃতান্তকের লোক দিয়ে কৃতান্তককেই শেষ করতে চাও তুমি ?

গোপাল ॥ হ্যাঁ।

রানী ॥ তুমি উন্মাদ। কি করে তুমি আশা কর যে কৃতান্তক এতে রাজী হবে ?

গোপাল ॥ না না, এ আমার দুরাশা নয়। তাকে দেখা অবধি আর একটি দস্যুর কথা আমার কেবল মনে হয়েছে। তার নাম ছিল রত্নাকর।

রানী ॥ রত্নাকর! সে আবার কে ? ও, নীতিপাঠকের মুখে শোনা রামায়ণের সেই গল্প ?

গোপাল ॥ হ্যাঁ, হাজার হাজার বছর আগের কথা। পরিবার প্রতিপালনে অক্ষম হয়ে দস্যু হ'ল সে। নির্মম, নিষ্ঠুর দস্যু। বনপথযাত্রী ব্রহ্মা আর নারদ একদিন হ'ল তার শিকার।

রানী ॥ মনে পড়ছে। তাঁরা বললেন—রত্নাকর, কার জন্য তুমি এই পাপ করছো ?

গোপাল ॥ তোমারই মত তারও ছিল এক স্ত্রী, তাছাড়া ছিল পিতা-মাতা। রত্নাকর বলেছিল, আমার যত পাপ এদেরই ভরণ-পোষণের জন্য।

রানী ॥ ব্রহ্মা আর নারদ বলেছিলেন—তারা কিন্তু তোমার এ পাপের ভাগ নেবে না রত্নাকর।

গোপাল ॥ সংশয় জাগল রত্নাকরের মনে। ব্রহ্মা আর নারদকে গাছে বেধে রেখে ছুটল গৃহে। পিতা-মাতাকে গিয়ে সব বলল। জিজ্ঞাসা করল, আমার এ পাপের ভাগ নেবে কি তোমরা ?

রানী ॥ তাঁরা হেসে বললেন, তা কেন ? আমরা বৃদ্ধ। আমাদের ভরণ-পোষণ তোমার কর্তব্য। কিন্তু তাই বলে তোমার পাপের ভাগ কেন নেব আমরা ?

গোপাল ॥ শেষে গেল স্ত্রীর কাছে।

রানী ॥ [ হাসিয়া ] স্ত্রীও বলল—না না, তোমার পাপের ভাগ আমি নেব না।

গোপাল ॥ কেউ তার পাপের ভাগ নিল না দেখে রত্নাকরের হ'ল চৈতন্য। ব্রহ্মা আর নারদের দয়ায় অবশেষে পেলো মুক্তিমন্ত্র, রাম নাম। উদ্ধার হ'ল দস্যু। রত্নাকর হ'ল বাল্মীকি। তারপর, হাজার হাজার বছর কেটে গেছে। কিন্তু আজও রয়ে গেছে সেই জিজ্ঞাসা ! দস্যু রত্নাকরের পাপের ভাগ কি নেবে তার স্ত্রী ?

রানী ॥ [ আর্তনাদ করিয়া উঠিল ] আঃ !

গোপাল ॥ আর্তনাদ করবার কথা তোমার নয় ইন্দিরা, আমার। আমি ভেবে পাইনা, আমি ভেবে পাইনা কি করে তুমি এ জীবন সহ্য করছ, সহ্য করছ—নীরবে, সানন্দে।

রানী ॥ [ অসহ্য যন্ত্রণায় ] তুমি জানোনা, তুমি জানোনা—সারারাত আমি ঘুমতে পারিনা।

গোপাল ॥ কেন তুমি এখানে থাকলে ? কেন তুমি এখান থেকে পালালে না ?

রানী ॥ তুমি জানো না, তুমি জানো না, ও যে আমাকে কত ভালোবাসে, তুমি জানো না।

গোপাল ॥ তাতেই আশায় ভরে উঠছে আমার মন। কৃতান্তক দস্যু বটে, কিন্তু মানুষও।

রানী ॥ এ্যাঁ ?

গোপাল ॥ হ্যাঁ, তার সব চেয়ে বড় প্রমাণ তুমি নিজে। মনুষ্যত্ব তার ভিতর না থাকলে তুমি বাঁচতে না, করতে আত্মহত্যা।

রানী ॥ যাক সে কথা। তুমি কিন্তু কিছুই খাচ্ছ না।

গোপাল ॥ [ খাইতে খাইতে ] একটি রাত্রির জন্যে তার সব অনুচর আমার হাতে তুলে দিতে রাজী হবে নাকি সে ?

রানী ॥ বলে দেখতে পার। . অনেকদিন পর সে হয়তো প্রাণখোলা হাসি হাসবে। ভাল কথা, তার দক্ষিণা ? খুব কম করে লক্ষ মুদ্রা। দিতে পারবে তুমি তাকে ?

গোপাল ॥ দক্ষিণা আমি তাকে দিয়েছি।

রানী ॥ মানে ?

গোপাল ॥ দিই নি ? [ আবেগপূর্ণ কণ্ঠে ] সে দক্ষিণা—তুমি ?

রানী ॥ [ অস্ফুট আর্তনাদ করিয়া উঠিল ] কাপুরুষ ! নিজে আমাকে রক্ষা করতে পারোনি, এখন করছ ব্যঙ্গ ?

গোপাল ॥ সত্য কথা, অতি সত্য কথা। দস্যুর হাত থেকে তোমাকে রক্ষা করতে পারিনি আমি। হ্যাঁ, আমি হেরে গেছি। কিন্তু তুমিও কি হেরে গেছ ইন্দিরা ? যে ক্ষমতা তোমার আজ আছে, সে ক্ষমতা কি এ অরাজকতা দমনে কোন কাজে লাগবে না ? দস্যুতার পূজাই কি তুমি করে যাবে সারাজীবন ?

রানী ॥ তুমি থামো। কী চাও তুমি আজ আমার কাছে ?

গোপাল ॥ কি চাই তা যদি এখনো তুমি বুঝে না থাকো ইন্দিরা—

রানী ॥ আমি ইন্দিরা নই, আমি ইন্দিরা নই, কে তোমার ইন্দিরা আমি জানি না।

গোপাল ॥ ও ! ফিরিয়ে দাও আমার নীলকমল।

রানী ॥ [সজল চোখে হাসি ফুটিয়া উঠিল] শুকিয়ে গেছে তোমার নীলকমল।

গোপাল ॥ ফিরিয়ে দাও, সেই শুকনো ফুলই আমাকে ফিরিয়ে দাও তুমি।

রানী ॥ বেশ দিচ্ছি। সেই শুক্‌নো ফুলই আমি তোমায় দিচ্ছি। তোমার ক্ষতিপূরণ করছি, ক্ষতিপূরণ করছি।

[ কৃতান্তকের পুষ্পপাত্র হইতে বহুবর্ণের একগুচ্ছ পুষ্প প্রতীক আনিয়া রানী গোপালের হাতে দিল। ]

রানী ॥ নাও। পূরণ হোক তোমার ক্ষতি, পূর্ণ হোক তোমার মনস্কামনা।

গোপাল ॥ [ আশ্চর্য হইয়া ] এ কী ?

রানী ॥ যাও, নিয়ে যাও। অর্ঘ দাও আচার্য দেবের ধর্ম মন্দিরে। কৃতান্তকের সমস্ত শক্তি আজ এসে দাঁড়াবে তোমার পতাকাতলে। অরাজকতা দূর করে, রাজা হও তুমি।

গোপাল ॥ রাজা হবে কৃতান্তক। রাজমুকুট তার মাথায় যে মুহূর্তে তুলে দেব, সেই মুহূর্তে হবে তার নব জন্ম। সে আমাদের রত্নাকর, সে আমাদের রত্নাকর। কিন্তু এ পুষ্পপাত্র আমি নিয়ে যাবনা ইন্দিরা। রেখে যাব তোমারই কাছে। আমার দেওয়া যা কিছু চিরদিন তুমি রাখতে তোমার বুকে। আজ যে পরম ধন আমি পেলাম, এও তুমি লুকিয়ে রাখ আমার হয়ে তোমারই কাছে।

[ গোপাল কর্তৃক পুষ্পচয় মক্ষিরানীকে প্রত্যর্পণ ]

রানী ॥ কিন্তু এতে তোমার কি লাভ গোপাল ?

গোপাল ॥ জনসাধারণের সমর্থনেই আমাদের বিপ্লব। এ বিপ্লবে কৃতান্তকের এই বিপুল শক্তি আমাদের পক্ষে যদি নিজ থেকে আসে ভাল, কিন্তু যাতে বিপক্ষে না যেতে পারে সেই ব্যবস্থা করা হল এতে। তাই হলো না কি ইন্দিরা ?

রানী ॥ তুমি চতুর। এত চাতুরী শিখলে কোথায় ?

গোপাল ॥ তোমাকে হারিয়ে।

[ গোপালের প্রস্থান ]

## চতুর্থ সর্গ

[ গৌড় রাজধানী হইতে দূরে গ্রামাঞ্চলে একটি পুরাতন জীর্ণ পবিত্যক্ত অট্টালিকার সভাকক্ষ। কক্ষটির চতুর্দিকে বৌদ্ধ-স্থাপত্যের নিদর্শন। রাত্রি। কক্ষটির তিন দেওয়াল সংলগ্ন বসিবার বেদী। এই কক্ষ হইতে পার্শ্ববর্তী কক্ষ সমূহে যাতায়াতের দরজাও রহিয়াছে। এবং বাহিরে যাতায়াতের পথও আছে।

শ্রীমান এক কোণে একটি মাটির মূর্তি নির্মাণে ব্যস্ত। মল্লিকা অন্দর হইতে তাহার কাছে আসিয়া দাঁড়াইল। ]

মল্লিকা ॥ দেখ শ্রীমান, তোমার সঙ্গে আমার বিয়ে হওয়ার একটা প্রধান সর্তই ছিল যে, রাতের বেলা তোমার শিল্প-টিল্প চলবে না। ছিল কি না ?

শ্রীমান ॥ [ শিল্প-কর্ম হইতে চোখ না ফিরাইয়া ] ছিল।

মল্লিকা ॥ তা যদি ছিল, তবে তুমি সে সর্ত মানছ না। তবে কি বুঝব, এই ভাঙা বাড়িতে তোমার সঙ্গে আমার যে সেদিন বিয়ে হল সে বিয়েটাও ভেঙে গেছে ?

শ্রীমান ॥ [ মল্লিকার মুখের দিকে তাকাইয়া ] ও তাই তো ! বেশ রাত হয়ে গেছে দেখছি। রাগ করো না মল্লিকা, আমার খেয়াল ছিল না। মূর্তিটা শেষ করতে পারলাম না। সামান্য একটু বাকি রয়ে গেল। থাক্ কাল সকালে শেষ করব। কি মূর্তি বলত ?

মল্লিকা ॥ [ মূর্তিটা হাতে লইয়া ] ওরে বাবা, এ যে দেখছি একটা রাক্ষসী ! কি যে সব উদ্ভট কল্পনা তোমার !

শ্রীমান ॥ কল্পনাটা আমার নয়। তন্ত্রের। দশমহাবিদ্যার এক মহাদেবী—নাম ছিন্নমস্তা।

মল্লিকা ॥ ছিন্নমস্তা !

শ্রীমান ॥ হ্যাঁ ছিন্নমস্তা।

কালী তারা মহাবিদ্যা ষোড়শী ভুবনেশ্বরী<br>
ভৈরবী ছিন্নমস্তা চ বিদ্যা ধূমাবতী তথা।<br>
বগলা সিদ্ধ বিদ্যা চ মাতঙ্গী কমলাত্মিকা<br>
এতদশমহাবিদ্যাঃ সিদ্ধবিদ্যাঃ প্রকীর্তিতাঃ ॥

মল্লিকা ॥ সেই ছিন্নমস্তা তুমি গড়ছ ? নিজের মুণ্ডু নিজে কেটে ফেলে উল্লাস করছে ! এই মূর্তি তুমি গড়ছ ? এই উৎকট সখ কেন ?

শ্রীমান ॥ তোমাকে দেখে। রাজ্যের সেনাপতির সঙ্গে যার বিয়ে হবার ঠিক

ছিল সে কিনা বিয়ে করল দরিদ্র এক ক্ষ্যাপা শিল্পীকে। হাসিমুখে বরণ করল দুঃখ, দৈন্য, প্রতিপদে মৃত্যুর আশংকা। ছিন্নমস্তা নয় তো কি ?

মল্লিকা ॥ না, না, অমন রাক্ষসী আমি নই। তুমি অমন করে আমাকে মেরো না। না না এ মূর্তি তুমি শেষ করতে পারবে না। শেষ করতে আমি দেব না।

[ মল্লিকা শ্রীমানের হাত হইতে মূর্তিটি কাড়িয়া লইতে গেল ]

শ্রীমান ॥ না না, ছাড় ছাড় ! ভেঙে যাবে যে—

মল্লিকা ॥ না, আমি ওকে ভাঙবই।

[ বাহির হইতে গোপালের প্রবেশ ]

গোপাল ॥ এ কি ! ব্যাপার কি ?

[ লজ্জা পাইয়া মল্লিকা মূর্তিটি ছাড়িয়া দিয়া গোপালের কাছে গেল ]

মল্লিকা ॥ [ হাসিয়া ] কিছু না দাদা, কিছু না।

শ্রীমান ॥ এই একটু—যাকে বলে দাম্পত্য-কলহ। বিয়ে করনি—কাজেই এটা তুমি বুঝবে না।

গোপাল ॥ কেন বুঝব না। শাস্ত্রেই তো রয়েছে—বহু আড়ম্বরের পর লঘু ক্রিয়া হলে সেটা হয় অজাযুদ্ধ, নয় ঋষি শ্রাদ্ধ, নতুবা দাম্পত্য কলহ। কিন্তু শ্রীমান আমি ভাবছি, আড়ম্বর তো আমরাও খুব করেছি, ক্রিয়াটা এখন লঘু না হয়ে দাঁড়ায়।

শ্রীমান ॥ শ্লোকটাতে গণঅভ্যুত্থানের কথা যখন উল্লেখ নেই তখন আর লঘু ক্রিয়ার আশংকা কেন ? আগামীকাল রাজধানী অভিযানের আয়োজন তো সম্পূর্ণ। বিঘ্নের আশংকা দেখে এলে নাকি ?

গোপাল ॥ না না, আশায় আমার মনপ্রাণ ভরপুর। মল্লিকা, আমি পিপাসার্ত।

মল্লিকা ॥ পানীয় দিচ্ছি। সেই সংগে খাদ্যও কিছু ?

গোপাল ॥ না না, খাব সবার সঙ্গে আজ। তোমাদের বিয়ের ভোজ একা খাব না—খাব সব একসঙ্গে। মণ্ডলের কাছে শুনে এলাম ভোজ্যদ্রব্যে তোমাদের ভাণ্ডার সে ভরে দিয়ে গেছে। আয়োজন তার সম্পূর্ণ।

[ মল্লিকা পানীয় আনিতে চলিয়া গেল ]

শ্রীমান ॥ আয়োজন তো তোমার। মণ্ডল শুধু আজ্ঞাবহ। নিজেদের জীবনই যখন বিপন্ন, তখন আমাদের বিয়ের ভোজের এই উৎসবটা কেন যে তুমি করছ আমি বুঝলাম না দাদা।

গোপাল ॥ জীবন বিপন্ন বলেই তো উৎসবটা আজ করছি। যদি আর না বাঁচি শ্রীমান।

[ মল্লিকা পানীয় লইয়া আসিল এবং গোপালকে পানপাত্রটি দিল। গোপাল পান করিয়া মল্লিকাকে ফিরাইয়া দিল ]

গোপাল ॥ তোমাদের বিয়ের ভোজে আমি নিমন্ত্রণ করেছি বিপ্লবের মহা-নায়কদের। এই ভাঙা ঘরেই তাদের আপ্যায়ন করব আমরা। না না লজ্জার কিছু

নেই। সব আমাদের নিজের লোক। নীচে আমরা সব বসবো আর বেদীর ওপর দেওয়া হবে ভোজ্যপাত্র।

শ্রীমান ॥ তুমি করেছ কি দাদা! এত লোককে নিমন্ত্রণ করেছ?

গোপাল ॥ যা করার করেছি। এখন কেবল ভয় বহ্বারম্ভে লঘু ক্রিয়া না হয়।

শ্রীমান ॥ কেন দাদা?

গোপাল ॥ মণ্ডল, শুধু মণ্ডল কেন, আরও বেশ কয়েকজন, আমাদের এক নায়ককে বিশ্বাস করতে চাইছে না; সন্দেহ করছে।

শ্রীমান ॥ কাকে, উদাত্তকে?

গোপাল ॥ না, না, যতক্ষণ না আমি নিজে প্রমাণ পাব, আমি কারও কোনও কথায় অবিশ্বাস করব না কোনও বন্ধুকে। মল্লিকা, তোমার এ সজ্জা তো উৎসবের সজ্জা নয় ভগ্নী। জানি, রাতারাতি পালিয়ে এসেছ আমাদের সঙ্গে এই দূর অঞ্চলে, কিন্তু ধনীজনের পরিত্যক্ত এই অট্টালিকাটি যত জীর্ণই হোক, এর উদ্যানে পুষ্পের সমারোহ তো এখনও রয়েছে ভগ্নী। যাও মল্লিকা—আজ হয়তো আমাদের জীবনের শেষ আনন্দের শেষ রাত্রি।

মল্লিকা ॥ কিন্তু এ কথা বললে আমি যাব না দাদা।

শ্রীমান ॥ মল্লিকা ঠিক বলেছে। যদি বল আজ রাত থেকে শুরু হল আমাদের নতুন জীবনের জয়যাত্রা, তবেই এই উৎসব। আর তা যদি না হয়, একে বলব আমার আর মল্লিকার শ্রাদ্ধ।

গোপাল ॥ [ হাসিয়া ] নতুন জীবনের জয়যাত্রা! হ্যাঁ, যদি সবাই আমাদের সঙ্কল্প কায়মনবাক্যে প্রতিপালন করে তবেই নতুন জীবনের জয়যাত্রা আজ। মল্লিকা, উৎসবের সাজে সেজে এস ভগ্নী। আমার অতিথিদের শুভাগমন আসন্ন।

[ মল্লিকার প্রস্থান ]

শ্রীমান ॥ ঘোড়ার পায়ের শব্দ শুনছি।

গোপাল ॥ নিমন্ত্রিতেরা বোধ হয় আসছেন।

[ সামন্ত প্রতিনিধির প্রবেশ ]

সামন্ত ॥ মহানায়ক—

[ শ্রীমানকে দেখিয়া থামিয়া গেল ]

গোপাল ॥ যা বলবার আছে তুমি বল উদয়ন। ইনিই আমার পরম বন্ধু—শিল্পীশ্রেষ্ঠ শ্রীমান।

উদয়ন ॥ দুঃসংবাদ মহানায়ক।

গোপাল ॥ দুঃসংবাদ?

উদয়ন ॥ হ্যাঁ মহানায়ক।

গোপাল ॥ বিশ্বাসঘাতকতা?

উদয়ন ॥ তুমি তবে শুনেছ গোপালদেব?

গোপাল ॥ না, না আমি শুনিনি। কিছু শুনিনি আমি। তুমি বল।

উদয়ন ॥ রাজার লোক খবর পেয়ে গেছে আগামীকাল সূর্যোদয়ের সঙ্গে সঙ্গে রাজধানীর প্রতি পথে শুরু হবে গণবিপ্লবের অভিযান।

গোপাল ॥ এত লোকের সমাবেশ, এত বড় অভিযান—একটি রাত্রির মাত্র ব্যবধান—এ সংবাদ সম্পূর্ণ গোপন রাখা সম্ভব নয় উদয়ন। এতে আমি এখনও চরম বিপদ দেখছি না।

উদয়ন ॥ কিন্তু রাজার লোক এ সংবাদ পাওয়া মাত্র রাজসৈন্য নিয়ে আজ সন্ধ্যা থেকে আক্রমণ করেছে বিপ্লবের গুপ্ত নায়কদের প্রতিটি গুপ্ত ঘাঁটি।

গোপাল ॥ এ্যা ?

উদয়ন ॥ হ্যাঁ। আমি সংবাদ পেয়েই তোমাকে এ সংবাদ দিতে অশ্বারোহণে ছুটে চলে এসেছি।

[ পুনরায় ঘোড়ার শব্দ পাওয়া গেল ]

গোপাল ॥ এখন বুঝতে পারছি চরম বিশ্বাসঘাতকতা করেছে কেউ।

উদয়ন ॥ আমি তখনই তোমাকে বলেছিলাম, জননেতা ঐ উদাত্তকে বিশ্বাস করো না, বিশ্বাস করো না গোপাল।

গোপাল ॥ আমি তো তাকে বিশ্বাস করতে চাইনি উদয়ন। কারণ তাকে আমি জানতাম, তাকে আমি জানতাম। কিন্তু সামন্তদের বিশ্বাসভাজন না হলেও অগণিত প্রজার বিশ্বাসভাজন ছিল সে। উদাত্ত পরিচালিত ঐ বৃহৎ প্রজাগোষ্ঠীকে আমি দূরে সরিয়ে রাখা সমীচিন মনে করিনি।

উদয়ন ॥ এখন তার ফল ভোগ কর মহানায়ক।

গোপাল ॥ উপযুক্ত প্রমাণ না পাওয়া পর্যন্ত এই মহা অভিযানে প্রতিজ্ঞাবদ্ধ কোনও নায়ককেই অবিশ্বাস করা আমার কর্তব্য হবে না উদয়ন।

[ বণিক প্রতিনিধি ও প্রজাপ্রতিনিধিদ্বয় ছুটিয়া আসিল। দুজনেই অল্পবিস্তর আহত ]

বণিক ॥ সর্বনাশ মহানায়ক।

গোপাল ॥ বল, কি সর্বনাশ!

প্রজা ॥ আমাদের এই রক্তাক্ত আহত দেহ দেখেও কি তা বুঝতে পারছ না গোপাল দেব ?

গোপাল ॥ রাজসৈন্য বিপ্লবনায়কদের গুপ্তঘাঁটি আক্রমণ করেছে। তারপর আর কি সংবাদ বণিকপ্রতিনিধি কুবেরক ?

কুবেরক ॥ শুধু আক্রমণই করেনি, অতর্কিতে আক্রমণ করে অগ্নিদাহে ভস্মীভূত করেছে বহু ঘাঁটি।

প্রজা ॥ শুধু তাই নয়, বর্শা বিদ্ধ করে হত্যা করেছে বহু পল্লীনায়ককে। শুধু নায়ক কেন, নায়ক সন্দেহে নির্বিচারে নির্যাতন করেছে অগণিত জনসাধারণকে।

শ্রীমান ॥ অত্যাচার যত প্রবল হবে বিদ্রোহও হবে তত প্রবল।

গোপাল ॥ তুমি মিথ্যা বলনি শ্রীমান। যাক্ তবু ভাগ্য ভাল, রক্ষা পেয়েছে

অন্ততঃ কিছু অন্তরঙ্গ বিশ্বস্ত বন্ধু। প্রজাপ্রতিনিধি শীলভদ্র! তোমার আঘাত কি গুরুতর?

শীলভদ্র ॥ রক্তক্ষরণ বন্ধ হয়েছে মহানায়ক।

গোপাল ॥ জননেতা উদাত্ত, সে কোথায়?

শীলভদ্র ॥ আজ সারাদিন আমরা তাকে দেখিনি। আত্মগোপনের অদ্ভুত ক্ষমতা আছে তার।

উদয়ন ॥ এই দুর্দৈবের মূলে রয়েছে তারই বিশ্বাসঘাতকতা।

গোপাল ॥ [ অন্য দুই প্রতিনিধিকে ] তোমরা বিশ্বাস কর এ কথা?

শীলভদ্র ॥ বহুলোকের সে সন্দেহভাজন।

কুবেরক ॥ আস্থাভাজনও ছিল বহু লোকের।

গোপাল ॥ তা ছাড়া শপথ করে এই মহাসঙ্কল্প গ্রহণ করেছিল সে আমাদের সংগে। উপযুক্ত প্রমাণ ভিন্ন কোনও বন্ধুকে শত্রু মনে করার অধিকার নেই আমাদের। কিন্তু এখন আমাদের কর্তব্য কি বন্ধুগণ?

উদয়ন ॥ বিপ্লবের মহানায়কের জীবন রক্ষাই এখন আমাদের প্রথম কর্তব্য।

কুবেরক ॥ আমাদের এই মূল ঘাঁটির সন্ধানও হয়তো পেয়েছে রাজসৈন্য।

শীলভদ্র ॥ জীবন তুচ্ছ করে তাই আমরা ছুটে এসেছি তোমার কাছে। অন্য কোনও নিরাপদ স্থানে প্রেরণ করতে তোমাকে।

শ্রীমান ॥ তাই সংগত। মহানায়কের জীবনরক্ষা হলে বিপ্লবেরও জীবনরক্ষা হবে।

[ উদাত্তের প্রবেশ ]

উদাত্ত ॥ গোপাল!

সকলে ॥ [ সবিস্ময়ে ] উদাত্ত!

উদাত্ত ॥ সব শুনেছো গোপাল?

গোপাল ॥ শুনেছি। সৌভাগ্য তুমি রক্ষা পেয়েছ উদাত্ত।

উদাত্ত ॥ কি অদ্ভুতভাবে যে আমার জীবন রক্ষা হয়েছে—সে এক কাহিনী। আমারই এক সহকর্মী, দেখতে অনেকটা আমারই মত; আমারই গাত্রাবরণ, আমারই শিরস্ত্রাণ আমার কাছ থেকে জোর করে কেড়ে নিয়ে নিজের গায়ে চাপিয়ে, আমারই সাদা ঘোড়ায় চড়ে ছুটে গেল—যেখানে চলছে গোলমাল। তাকে আমি মনে করে জনতা করলো আমারই জয়ধ্বনি। কিন্তু সঙ্গে সঙ্গে কান খাড়া হল রাজসৈন্যের। বিপদটা তার বোঝ!

উদয়ন ॥ বুঝেছি। তাকে বিপদে ঠেলে দিয়ে তুমি এখানে এলে নিরাপদে।

উদাত্ত ॥ এলাম কি সাধে? এরই মধ্যে খবর পেলাম স্বয়ং রাজ-সেনাপতি অনুসন্ধান করছে বিপ্লবের মহানায়ক—তোমাকে গোপাল। তুমি এখনই এ স্থান পরিত্যাগ কর মহানায়ক।

গোপাল ॥ আর তোমরা?

উদাত্ত ॥ আমরা তোমার অনুচর। শপথ নিয়েছি তোমাকেই অনুসরণ করবো আমরা। এই মাৎস্যন্যায়কে একদিন না একদিন আমরাই করব ধ্বংস। বড় মাছ ছোট মাছকে এমনি করে গিলে খাবে—জাতীয় জীবনে এটা দুঃসহ। আমি চেয়েছিলাম মৎস্য-আন্দোলন। তুমি চাইলে গণঅভ্যুত্থান। দেখলাম—সেটা আরও ব্যাপক, আরও বিরাট। আনন্দে আমি তাই তোমার পতাকাতলে এসে দাঁড়িয়েছি। এখন এস, আমরা আত্মরক্ষা করে শেষ রক্ষা করি।

গোপাল ॥ আত্মরক্ষা ! আত্মরক্ষা !! আত্মরক্ষাই কি তাহলে সকলের অভিপ্রায় এখন ?

[ অন্য সকলে নীরব রহিল ]

গোপাল ॥ বেশ তাই হোক্। শ্রীমান আমরা প্রস্তুত। আহার্য দাও—পানীয় দাও আমাদের। তোমার আর মল্লিকার শুভ-বিবাহের উৎসবই হোক আমাদের জীবনের শেষ উৎসব।

[ শ্রীমান অন্দরে চলিয়া গেল ]

উদাত্ত ॥ তা মন্দ নয়। সারা দিনের এই উত্তেজনা-অন্তে আমরা বড়ই ক্ষুধার্ত। না না আমি কখনও সত্য গোপন করিনা।

গোপাল ॥ জন-নেতা উদাত্তের সঙ্গে আমিও একমত। সত্য গোপন করা কাপুরুষের কাজ।

উদয়ন ॥ আর বিশ্বাসঘাতকতা ?

উদাত্ত ॥ পাপ। এই একটি পাপই আমি স্বীকার করি।

কুবেরক ॥ স্বীকার করাই উচিত।

উদাত্ত ॥ কি স্বীকার করা ?

শীলভদ্র ॥ বিশ্বাসঘাতকতা।

উদাত্ত ॥ কে স্বীকার করছে ?

উদয়ন ॥ তুমি।

উদাত্ত ॥ হ্যাঁ, তা স্বীকার করছি—বিশ্বাসঘাতকতা চরম পাপ। এবং এখন আমাদের সবচেয়ে বড় কর্তব্য, কে সেই বিশ্বাসঘাতক—তাকে খুঁজে বের করা—যার পাপে আমাদের অভিযান অঙ্কুরেই হ'ল বিনষ্ট।

[ ইতিমধ্যে শ্রীমান ও মল্লিকা আহার্য-দ্রব্য লইয়া প্রবেশ করিল এবং ভোজ্য-পাত্রগুলি বেদীর উপর সাজাইতে লাগিল। শ্রীমান আসনগুলি পাতিয়া দিল ]

গোপাল ॥ আহার্য উপস্থিত। দুঃখ এই, আরাম করে আহার করার সময় নেই।

উদাত্ত ॥ সৈনিক-জীবনের এইটাই হল বিশেষত্ব।

উদয়ন ॥ এ অভিজ্ঞতা তোমার হ'ল কবে থেকে ? যুদ্ধ কোনও কালে করেছিলে নাকি উদাত্ত ?

উদাত্ত ॥ এ অরাজক-রাজ্যে বেঁচে থাকাটাই তো একটা যুদ্ধ।

গোপাল ॥ বাঃ—বেশ বলেছ তো উদাত্ত।

উদাত্ত ॥ বলব না ? ঐ—ওঁরা হলেন গিয়ে সামন্ত। এনারা হলেন গিয়ে বণিক। আজ না হয় সব সিং ভেঙে বাছুরের দলে এসে ভিড়েছেন, কিন্তু এতকাল কি লড়াই না করতে হয়েছে ওদের খপ্পর থেকে আত্মরক্ষা করতে আমাদের। তোমরা—সৈন্যরা যুদ্ধ কর একদিন, আর আমাদের যুদ্ধ করতে হয়েছে অহরহ।

কুবেরক ॥ বটেই তো! বটেই তো!! তবে কিনা, জন-নেতা উদাত্ত যুদ্ধ করেছেন যত, সন্ধি করেছেন তার চেয়ে অনেক বেশী।

উদাত্ত ॥ যুদ্ধের কতটুকু জান হে! শুধু আক্রমণটাই যুদ্ধ নয়। শুধু আত্মরক্ষাই যুদ্ধ নয়। পশ্চাদপসরণও যুদ্ধ। অবস্থা বুঝে ব্যবস্থা করতে সন্ধি করাও যুদ্ধ। এমন কি, নিজের নাক কেটে পরের যাত্রাভঙ্গ করাও যুদ্ধ।

উদয়ন ॥ নিজের নাক কেটে পরের যাত্রাভঙ্গ—সেটা আবার কি ?

উদাত্ত ॥ জানোনা তো। জেনে রাখ—জেনে রাখ। নিজের নাক কেটে পরের যাত্রা ভঙ্গ করা হচ্ছে কি না, যাকে বলে, পোড়ামাটি নীতি। শুধু পালাব না, পালাবার সময় নিজের গরুবাছুর মেরে পালাব। ঘরের মজুত ফসল পুড়িয়ে দিয়ে যাব—শত্রু এসে শুধু কাঁচ-কলা খাবে।

শীলভদ্র ॥ কিন্তু আর দেরী করলে আমাদেরই কাঁচ-কলা খেতে হবে। মনে রাখতে হবে আমাদের শিয়রে শমন দাঁড়িয়ে রয়েছে।

সকলে ॥ বটেই তো! বটেই তো!!

গোপাল ॥ [ শ্রীমানকে ] তোমরা দুজনে পরিবেশন করে উঠতে পারছ না দেখছি। আমি তোমাদের সাহায্য করছি। সুরা পরিবেশন করছি আমি।

উদাত্ত ॥ সুরার অভাবটাই বেশী অনুভব করছিলাম। মহানায়ক জয়তু!

গোপাল ॥ ভেবো না উদাত্ত, মন্ত্রীকন্যা মল্লিকার বিবাহে সমারোহ হল না বটে কিন্তু মাঙ্গলিক অনুষ্ঠানের ত্রুটি রাখিনি আমি। যথারীতি গৌড়ীয় এবং মাধ্বীর মিশ্রণে কি উৎকৃষ্ট সুরা তৈরী করেছি—দেখবে এখন। [ তথাকরণ ]

উদাত্ত ॥ সে তো আমি সেদিন বলেছি। সাধারণ এক শিল্পীর সঙ্গে বিবাহ হল বটে মল্লিকাদেবীর, কিন্তু রাজভগ্নী বলে গণ্য হবার সম্ভাবনাও তো রয়ে গেল তাঁর। সেনাপতি-পত্নী হওয়ার দুর্ভাগ্যের চেয়ে এ সৌভাগ্যটা অনেক বড়।

উদয়ন ॥ সেনাপতি-পত্নী হওয়াটা বুঝি খুব দুর্ভাগ্য ?

উদাত্ত ॥ নয় ? তলোয়ারের সঙ্গে ঘর করা!—বল্লমের সঙ্গে ওঠা-বসা!—ওরে বাপ!!

কুবেরক ॥ উদাত্ত, তুমি এতও জান ?

শীলভদ্র ॥ শুধু জান না কার বিশ্বাসঘাতকতায় আজ আমাদের এ সর্বনাশ হল।

উদাত্ত ॥ জানি, জানি। তাও জানি। তবে শত্রুবৃদ্ধির ভয়ে সেটা এখন বলব না। যাকে যখন বলা দরকার, যথাসময়েই বলব। দাও গোপাল গলাটা শুকিয়ে গেছে।

[ গোপালের হাত হইতে মদ্য-পাত্র লইল। ইতিমধ্যে অন্য সকলে মদ্য-পানরত ]

গোপাল ॥ এখন বলছি বিশ্বাসঘাতক কে—আমি জেনেছি।

অনেকেই ॥ কে ?

গোপাল ॥ [ সকলে মদ্যপান করিতেছে দেখিয়া লইয়া, নিজে এক ঢোক সুরা পান করিয়া ] হ্যাঁ, আমি জানি। এখানে আমাদের মধ্যে বিশ্বাসঘাতক কে, আমি জানি। তার সুরায় আমি বিষ মিশিয়ে দিয়েছি।

[ শোনামাত্রই সকলেই চমকিত হইল। উদাত্ত তৎক্ষণাৎ আসন ছাড়িয়া উঠিয়া থু-থু করিয়া মুখের সুরা ফেলিয়া দিল ]

উদাত্ত ॥ তাই তো ভাবছিলাম, সুরাটা এত তিক্ত কেন। তুমি আমাকে বিষ দিয়েছ গোপাল—এ ভয়টা আমার ছিল। থু—থু—

গোপাল ॥ বিষটা তো পাত্রে নয়—মনে। এই দেখ।

[ গোপাল উদাত্তের মদ্য-পাত্রটি লইয়া এক চুমুক পান করিল ]

উদয়ন ॥ [ উদাত্তকে ] বিশ্বাসঘাতক !

[ প্রতিনিধি-ত্রয় ছুটিয়া গিয়া উদাত্তের গলা চাপিয়া ধরিল। হঠাৎ বাহিরে সৈন্যদের পদধ্বনি শোনা গেল। সেই সঙ্গে সামরিক বাদ্য। এবং প্রায় সঙ্গে সঙ্গেই কতিপয় সৈনিক উদ্যত বর্শা হস্তে সভাকক্ষে প্রবেশ করিল এবং সভাকক্ষের সমস্ত দ্বার এবং গবাক্ষের সামনে পাহারায় রহিল।

উদাত্তের মুখে মৃদু হাসি ফুটিয়া উঠিল। সে সঙ্গীদের কাছ হইতে দূরে সরিয়া গেল। শ্রীমান মল্লিকার পাশে গিয়া দাঁড়াইল। তাহার পাশে দাঁড়াইল গোপাল। প্রতিনিধিত্রয় ইহাদের পশ্চাতে দাঁড়াইল ]

গোপাল ॥ [ উদাত্তকে ] অমানুষের সাজে এক মানুষকে দেখেছিলাম। তার নাম কৃতান্তক। আর আজ মানুষের সাজে অমানুষকে দেখলাম—তার নাম উদাত্ত।

[ একজন দেহরক্ষী সহ রুদ্রসেনের প্রবেশ।

১ম দেহরক্ষী ॥ গৌড়-সৈন্যাধ্যক্ষ শত্রুমর্দন রুদ্রসেন।

[ অন্যান্য রক্ষীগণ তাহাকে অভিবাদন করিল। একজন দেহরক্ষীসহ পুণ্ডরীক প্রবেশ করিল ]

২য় দেহরক্ষী ॥ অরাতিদমন প্রবলপ্রতাপ মহামহিম গৌড়-সেনাপতি নরশার্দুল পুণ্ডরীক।

[ রাজকর্মচারীগণ অভিবাদন করিল। পুণ্ডরীক কক্ষের চারিদিক চাহিয়া দেখিলেন—উদাত্তকে দেখিয়া একটু মৃদু হাসিলেন। মল্লিকাকে লুব্ধদৃষ্টিতে ক্ষণকাল দেখিলেন ]

পুণ্ডরীক ॥ এই সেই মেয়েটা না ? কতবার দেখেছি। যতবার দেখি, ততবারই নতুন মনে হয়। [ উদাত্তকে ] কাকে যেন বিয়ে করেছে ?

উদাত্ত ॥ [ শ্রীমানকে দেখাইয়া ] ঐ লোকটাকে।

পুণ্ডরীক ॥ একটা তালপাতার সেপাই দেখছি ! কি দেখে যে কে কখন মজে —বলা যায় না। আমি একবার একটা চাঁড়াল-ছুঁড়ি দেখে এমন মজে গেলাম যে, তখন মনে হয়েছিল যে সেনাপতি না হয়ে চণ্ডাল হলাম না কেন ! গোপালটা কে ?

উদাত্ত ॥ [ গোপালকে দেখাইয়া ] ঐ যে, ঐ লোকটা।

পুণ্ডরীক ॥ তা গরু চরাবার মত চেহারাই বটে! আর এরা বুঝি সব ওর রাখাল! কি হে রাখালের পাল, তোমরা নাকি সব কাল থেকে কি করবে ঠিক করেছিলে? কি যেন সেই গাল-ভরা কথাটা! মনে রাখতে পারিনা ছাই।

উদাত্ত ॥ গণঅভ্যুত্থান।

পুণ্ডরীক ॥ না না—ও আমার মুখে আসবে না। [ উদাত্তকে ] ওহে কথাটার যখন দরকার হবে তুমিই বলে দেবে। কি যেন কথাটা?

উদাত্ত ॥ গণঅভ্যুত্থান।

পুণ্ডরীক ॥ না না, কানে কটাস্‌-কটাস্‌ করে লাগছে। এখন থেকে বরং বলবে দুম-দাম। [ উদাত্তকে ] কাল সকাল থেকে এরা সব কি শুরু করতে চেয়েছিল?

উদাত্ত ॥ দুম-দাম

পুণ্ডরীক ॥ হ্যাঁ হ্যাঁ দুম-দাম। [ গোপালকে ] কিহে, সেই দুম-দামের ধূম-ধাম চলছিল বুঝি এখানে? বাঃ এ তো বেশ, কেউ কথা বলে না! ওহে রুদ্রসেন এদের নিয়ে এখন কি করি বলত? পালের গোদা যখন ধরা পড়েছে, তখন তো আর ভাববার কিছু নেই তোমার। চাবুক মারবে, না গলা কাটবে—সে সব ভেবে আমার সময়টা আর নষ্ট করো না। এদের নিয়ে যাও বাইরে। আজ রাতটা ঐ গাছের সঙ্গে বেঁধে রাখ।

[ রক্ষীরা আদেশ পালন করিতে ছুটিল ]

না-না ও মেয়েটাকে না। ওটা এখানে আমার কাছে থাকবে।

রুদ্রসেন ॥ আপনি কি আজ এখানেই থাকবেন প্রভু?

পুণ্ডরীক ॥ তুমি কেমন বেরসিক হে? এত রাতে আবার যাব কোথায়?

রুদ্রসেন ॥ আমরা?

পুণ্ডরীক ॥ বাইরের ঘরগুলো পড়ে আছে কেন?

রুদ্রসেন ॥ ও। কিন্তু মেয়েটি?

পুণ্ডরীক ॥ না, তোমার মগজে মুগুর না মারলে বুদ্ধি-শুদ্ধি তোমার খুলবে না রুদ্রসেন। আরে, এ মেয়েটার সঙ্গে আমার বিয়ে হওয়া ঠিক ছিল।

উদাত্ত ॥ আমি জানি বাগদানও হয়ে গি॰ ছিল।

পুণ্ডরীক ॥ তবে আর কি, বাকি যেটুকু আছে—সেটুকু হবে আজ।

রুদ্রসেন ॥ প্রভু একটা কথা নিবেদন করবার আছে।

পুণ্ডরীক ॥ আমার সময়ের দাম আছে। চট্‌পট্‌ সারো।

রুদ্রসেন ॥ মনে রাখবেন প্রভু এখানে এখনো বুদ্ধ দেবের মূর্তি রয়েছে।

পুণ্ডরীক ॥ সেটা তো দেখতেই পাচ্ছি। ভেঙে পড়েছে।

রুদ্রসেন ॥ ভেঙে পড়ুক, তবু এর পবিত্রতা আছে।

পুণ্ডরীক ॥ তুমি বৌদ্ধ নাকি?

বুদ্ধসেন ॥ না প্রভু। কিন্তু পবিত্রতার মর্যাদা সব ধর্মেই সমান।

পুণ্ডরীক ॥ তুমি আর কিছুক্ষণ আমার কাছে থাকলে, আমার মেজাজ বিগড়ে যাবে। কি যে করে বসব, জানিনা। এখান থেকে নিয়ে যাও এদের। এখনই।

[ আদেশ প্রতিপালিত হইতেছিল ]

গোপাল ॥ মল্লিকা, তুমি এখানে থাকতে সাহস পাচ্ছ ?

মল্লিকা ॥ পাচ্ছি।

পুণ্ডরীক ॥ হাঃ! হাঃ !! হাঃ !!!

গোপাল ॥ আমি জানি, তোমার সাহসটা কোথায় এবং কেন। বিদায় ভগ্নী। এস শ্রীমান। এস বন্ধুগণ।

উদয়ন ॥ কিন্তু—

গোপাল ॥ এস তোমরা চলে এস। মল্লিকাকে তোমরা জাননা। জানি আমি। জানে শ্রীমান। ও যদি নিজে ধরা না দেয়, পৃথিবীতে এমন কোনও শক্তি নেই যে ওকে ধরে।

উদাত্ত ॥ প্রভু আমাকেও যে নিয়ে যাচ্ছে—

পুণ্ডরীক ॥ না, না ওকে বাঁধবে না। জেনো ও লোকটা আমার বন্ধু।

[ রক্ষীগণ পরিবেষ্টিত হইয়া ইহারা চলিয়া গেল। রহিল শুধু পুণ্ডরীক, দুই দেহরক্ষী ও মল্লিকা ]

পুণ্ডরীক ॥ তোমার এত শক্তি ! ওঃ হাতের ঐ আংটিটা। বিষের আংটি ?

মল্লিকা ॥ হ্যাঁ।

পুণ্ডরীক ॥ তবে দেখছি ও লোকটা মিথ্যে বলে যায়নি। আমি ধরতে গেলেই—

মল্লিকা ॥ হ্যাঁ, আমি বিষ খেতে পারি।

পুণ্ডরীক ॥ খুব চালাক মেয়ে তুমি মল্লিকা। এমনই মেয়ে আমি ভালবাসি। খুব সহজ-সরল একটা প্রশ্ন করছি তোমাকে—

মল্লিকা ॥ করুন।

পুণ্ডরীক ॥ আমি কি তোমাকে পেতে পারি না মল্লিকা—এই একটা রাতের জন্যে—এখানে—আজ ?

মল্লিকা ॥ পারেন।

পুণ্ডরীক ॥ কি সর্তে ?

মল্লিকা ॥ আমার স্বামীকে আর আমার ঐ ভাই চারটিকে মুক্তি দিতে হবে। যেই তারা ঘোড়ায় চড়ে নিরাপদে দূরে চলে যাবে আমার চোখের আড়ালে তখন আর লজ্জা থাকবে না আমার। তখন আমি আপনার।

পুণ্ডরীক ॥ সত্য ? সত্য বলছ মল্লিকা ?

মল্লিকা ॥ সত্য বলছি সেনাপতি। আমার লজ্জাটা দূর করুন আপনি।

[ পুণ্ডরীক একজন দেহরক্ষীকে কাছে ডাকিয়া আনিয়া জনান্তিকে তাহাকে কি বলিলেন ]

পুণ্ডরীক ॥ শুনলে ? বুঝলে ?

১ম দেহরক্ষী ॥ হ্যাঁ প্রভু।

পুণ্ডরীক ॥ যাও।

[ প্রথম দেহরক্ষী চলিয়া গেল ]

পুণ্ডরীক ॥ সেই আদেশই দিলাম মল্লিকা। মল্লিকা, এখানে তোমার শয়নকক্ষ কোথায় ?

মল্লিকা ॥ ওধারে—

পুণ্ডরীক ॥ কিসের ওপর শোও এখানে ? সবই তো দেখছি পাষাণ।

মল্লিকা ॥ কিন্তু ঘাসের অভাব নেই সেনাপতি। ঘাস দিয়ে তৈরী খুব নরম বিছানা আছে আমার।

পুণ্ডরীক ॥ কোথায় ?

মল্লিকা ॥ কেন আমার শয়নকক্ষে।

পুণ্ডরীক ॥ বাঃ—সে তো বেশ। শুয়ে দেখতে ইচ্ছে হচ্ছে কতটা নরম—আর কতটা আরাম। মল্লিকা, ঐ ঘোড়া ছুটছে—শব্দ শুনছো ? এস এস, এই গবাক্ষে এসে দেখ—তোমার পাঁচটি বন্ধু মুক্তি পেয়ে কেমন অনন্দে ছুটে যাচ্ছে দেখছ !

মল্লিকা ॥ দেখলাম।

পুণ্ডরীক ॥ তুমি খুশী হয়েছ ?

মল্লিকা ॥ হয়েছি।

পুণ্ডরীক ॥ আমিও খুশী হলাম—। খুব—খুব—

[ প্রথম দেহরক্ষী মদ্যাধার সহ ফিরিয়া আসিয়া সেটি বেদীর উপর রাখিল। পুণ্ডরীক সেখানে গিয়া বসিল ]

পুণ্ডরীক ॥ [২য় দেহরক্ষীকে] ওদিকে গিয়ে দেখ, কোনও একটা ঘরে ঘাসের একটা বিছানা আছে। নিয়ে আয়।

মল্লিকা ॥ সব ঘরেই ঘসের বিছানা—

পুণ্ডরীক ॥ না না, আমি চাই তোমার বিছানাটা। তুমি গিয়ে ওকে দেখিয়ে দাও। আমি আমার গলাটা ভিজিয়ে নিই।

[ মল্লিকা অন্দরের দিকে গেল। পশ্চাতে গেল ২য় দেহরক্ষী ]

পুণ্ডরীক ॥ [ ১ম দেহরক্ষীকে ] বন্দী পাঁচটা গাছেই বাঁধা আছে তো ?

১ম দেহরক্ষী ॥ হ্যাঁ প্রভু। যেমন বলেছিলেন—ঠিক তাই—ঘোড়া ছুটিয়ে চলে গেছে আমাদেরই পাঁচ সৈনিক।

পুণ্ডরীক ॥ ঠিক আছে।

[ ইতিমধ্যে ২য় দেহরক্ষী একটি গুটানো ঘাসের বিছানা আনিয়া ফেলিল ]

পুণ্ডরীক ॥ বিছানাটা পেতে দে এখানে।

[ দেহরক্ষীর তথাকরণ ]

দুটো বালিশই আছে দেখছি। [ হঠাৎ ] মেয়েটা কোথায়? তাকে কোথায় রেখে এলি?

২য় দেহরক্ষী ॥ সাজছে—

পুণ্ডরীক ॥ ফুলটুল পরছে বুঝি।

২য় দেহরক্ষী ॥ হ্যাঁ প্রভু। আর মুখে কি রং মাখছে—রঙের সব পাত্র দেখলাম সাজান রয়েছে ওখানে।

পুণ্ডরীক ॥ ও, হ্যাঁ। ওর স্বামীটা একটা পটুয়া। তা বেশ—তা বেশ। ভাল করে সেজে আসুক—

[ পুণ্ডরীক মদ্যপান করিতে লাগিলেন। অপরূপ সাজে সজ্জিতা মল্লিকা কম্পিত চরণে দুয়ারে আসিয়া দাঁড়াইল ]

২য় দেহরক্ষী ॥ তিনি এসে গেছেন প্রভু।

পুণ্ডরীক ॥ [ উঠিয়া দাঁড়াইয়া ] ইনি যখন এসে গেছেন তোদের তবে যেতে হচ্ছে। যা—তোরা যা।

[ দেহরক্ষীদ্বয় চলিয়া যাইতেছিল ]

কিন্তু শোন্, দুয়ারেই দাঁড়িয়ে থাকিস। পাহারা দিস। কেউ যেন আর এখানে না আসে।

মল্লিকা ॥ [ জড়িত কণ্ঠে ] আমি এসেছি—

পুণ্ডরীক ॥ [ দুই হাত প্রসারিত করিয়া ] এস মল্লিকা। এস।

[ মল্লিকা টলিতে টলিতে পুণ্ডরীকের দিকে অগ্রসর হইল। এবং হঠাৎ পুণ্ডরীকের বক্ষে ঝাঁপাইয়া পড়িল ]

পুণ্ডরীক ॥ কি আশ্চর্য সুন্দর তুমি।

[ মল্লিকার ওষ্ঠে দৃঢ়-চুম্বন অঙ্কিত করিয়া দিল ]

আঃ—কিন্তু—কিন্তু—তোমার ঠোঁট দুটি এত কটু কেন? একি!

মল্লিকা ॥ হ্যাঁ। এ আমার বিষের ঠোঁট।

পুণ্ডরীক ॥ বিষ? হ্যাঁ বিষই তো! এ তুই কি করলি রাক্ষসী? হ্যাঁ তাই তো—বিষের জ্বালা আমার সকল দেহে ছড়িয়ে যাচ্ছে।

মল্লিকা ॥ আমারও! আমরাও!

[ উভয়েরই চরম বিষযন্ত্রনা ]

পুণ্ডরীক ॥ [ প্রাণপণ চীৎকার ] কে কোথায় আছ? শীগ্‌গীর এস। আমাকে বিষ দিয়েছে। আমাকে মেরে ফেল্‌ল—

[ পুণ্ডরীক ও মল্লিকা উভয়েই ভূপতিত হইয়াছে। দেহরক্ষীদ্বয় ছুটিয়া আসিয়া এই দৃশ্য দেখিয়া চীৎকার করিতে করিতে ছুটিয়া বাহির হইয়া গেল ]

রক্ষীদ্বয় ॥ কে কোথায় আছ শীঘ্র এস। সেনাপতি মারা যাচ্ছে। সেনাপতি মারা যাচ্ছে !

পুণ্ডরীক ॥ নিজে মরলি, আমাকে মারলি ! রাক্ষসী, তোর মনে এই ছিল !

মল্লিকা ॥ হ্যাঁ, এই ছিল—এই ছিল।

[ দেহরক্ষীদ্বয়সহ ছুটিয়া আসিল রুদ্রসেন। এবং তৎপশ্চাতে গোপাল, শ্রীমান এবং প্রতিনিধিত্রয়। ইহারা আসিয়া উভয়কেই মৃত দেখিল ]

শ্রীমান ॥ আমি জানতাম—আমি জানতাম, ও আমার সেই ছিন্নমস্তা।

রুদ্রসেন ॥ ঐ পাপিষ্ঠের আজ এভাবে মৃত্যু না হলে আমার হাতেই হত ওর মৃত্যু। গোপালদেব ! এই অমানুষদের রাজ্যে বিদ্রোহ ঘোষণা আমিও করছি। আমার সমস্ত সৈন্যবাহিনী নিয়ে যোগ দিলাম তোমারই পতাকা তলে। এইবার নিশ্চিন্ত মনে আয়োজন কর জন-জাগরণের—গণ অভ্যুত্থানের।

শ্রীমান ॥ ছিন্নমস্তা ! ছিন্নমস্তা !! আমার মূর্তিগড়া আজ শেষ হল।

## পঞ্চম সর্গ

### প্রথম সর্গোক্ত দৃশ্য

[ দেখা গেল, তখন গভীর রজনী। প্রদীপ জ্বলিতেছে। শয্যাতে নিদ্রিত কৃতান্তক। বাতায়নে মক্ষিরাণী : উন্মনা। হঠাৎ বাহিরে ঘন্টাধ্বনি। কৃতান্তক জাগিল এবং মক্ষিরাণী চমকিত হইল। নিদ্রোত্থিত ক্রীতদাস পাশের কক্ষ হইতে ছুটিয়া আসিল। ]

কৃতান্তক ॥ কি বিপদ, এতো রাতে আবার কে ? বোধ হচ্ছে কোন জরুরী ব্যাপার।

[ আদেশ অপেক্ষারত ক্রীতদাসকে দরজা খুলিতে ইঙ্গিত। ক্রীতদাস ছুটিয়া বাহিরে গেল। কৃতান্তক এবং রাণী আগন্তুকের অপেক্ষায় রহিল। কক্ষে প্রবেশ করিল চৌরোদ্ধরণিক। তাহার দুই হাতে দুইটি পুষ্প স্তবক ]

কৃতান্তক ॥ আরে আরে, একী সৌভাগ্য। কিন্তু এতো রাতে ?

রানী ॥ কি সুন্দর ফুলের তোড়া। ব্যাপার কী ?

[ ভক্তিবিনত ভাবে ফুলের তোড়া দুইটি দুইজনের পায়ের কাছে রাখিয়া সাষ্টাঙ্গপ্রণাম করিয়া উঠিল। ]

কৃতান্তক ॥ আরে আরে, এ কী ?

রানী ॥ ব্যাপার কি ?

চৌরো ॥ অধীনকে মনে রাখবেন প্রভু।

কৃতান্তক ॥ ও। [ মক্ষিরানীকে ] বুঝছো না ? চোরেরা ধর্মঘট তুলে নিয়েছে। তস্কররা কাজে নেমেই অর্ঘ দিয়েছে চৌরোদ্ধরণিককে। আপোষ করে দিয়েছিলাম আমি, খুসী হয়ে তাই উনি আমাদের জন্যে এনেছেন এই উপঢৌকন।

রানী ॥ এতো রাতে!

কৃতান্তক ॥ এদের সব কারবার রাতারাতিই হয়।

চৌরো ॥ অধীনকে আর ছলনা করবেন না প্রভু। দয়া করে ঐ শ্রীরাজ পাদপদ্মে অধীনকে একটু স্থান দেবেন। কুসুমেও তো কীট থাকে। আমি আপনাদের সেই দাসানুদাস, কীটানুকীট।

কৃতান্তক ॥ আরে ব্যাপার কি?

রানী ॥ বুঝছো না? গৌড়ী ও মাধ্বী সুরার একত্র সমাবেশ।

কৃতান্তক ॥ [ চৌরোদ্ধারণিককে ] কী?

চৌরো ॥ না, একেবারেই না। আগে যদিও বা হয়তো এ সাহস হতো, আজ এই রাজমন্দিরে অতবড় দুঃসাহস—[ মক্ষিরানীকে ] আপনি অবিচার করছেন মা আমার ওপর। [ কৃতান্তককে ] আমাকে দয়া কর বাবা।

[ পুনরায় ঘণ্টাধ্বনি ]

কৃতান্তক ॥ আবার কে?

চৌরো ॥ আসবে, আসবে, অনেকেই আসবে। কিন্তু মা, কিন্তু বাবা, এটা মনে রেখো আমি এসেছি সবার আগে।

[ আদেশ অপেক্ষারত ক্রীতদাস কৃতান্তকের ইঙ্গিতে বাহিরে ছুটিয়া গিয়াছিল। এবার তাহার সহিত আসিয়া দাঁড়াইলেন মহামাত্য ]

কৃতান্তক ॥ আরে আরে, একি সৌভাগ্য! মহামাত্য!

[ মহামত্য আসিয়া হস্তস্থিত একটি মণিমাণিক্যের পেটিকা উজাড় করিয়া ঢালিয়া দিল কৃতান্তক এবং মক্ষিরাণীর পদতলে ]

মহামাত্য ॥ মহারাজ! মহারানী! দাসানুদাসের অভিনন্দন আর আনুগত্য কায়মনোবাক্যে সমর্পণ করছি যুগল চরণে।

কৃতান্তক ॥ রানী! আমরা কি স্বপ্ন দেখ্‌ছি?

রানী ॥ কী জানি।

মহামাত্য ॥ প্রভু, দাসানুদাসের সঙ্গে ছলনা শোভা পায় না প্রভু।

চৌরো ॥ ইনি দাসানুদাস, আমি কীটানুকীট। ছলনা কোরো না প্রভু।

কৃতান্তক ॥ [ গম্ভীরভাবে ] এ সব ভণ্ডামী আর কিন্তু আমার সহ্য হচ্ছে না। মধ্যরাত্রে আমাদের নিদ্রার ব্যাঘাত করে তোমাদের এই নির্লজ্জ উন্মত্ততা আর সহ্য করব না আমি। এই অসময়ে তোমাদের আগমনের উদ্দেশ্য কি উলঙ্গ ভাষায় আমাকে খুলে বলো এই মুহূর্তে। নইলে আমি—

মহামাত্য ॥ গৌড়নগরে রাতারাতি এক গণ-অভ্যুত্থান স্বচক্ষে দেখে এলাম।

চৌরো ॥ প্রথমে দেখেছি আমি। সে গণ-অভ্যুত্থান পরিচালনা করছে তোমারই যত অনুচর।

মহামাত্য ॥ দেখে এতো আনন্দ হ'ল যে নিজেকে আর ধরে রাখতে পারলাম

না। সমস্ত গৌড় এই গভীর নিশীথেই জেগে উঠেছে। তোমার অনুচরদের অনুসরণ করে জনতার জয়যাত্রা হয়েছে শুরু।

চৌরো ॥ রাজপ্রাসাদ অভিমুখে তাদের অভিযান লক্ষ্য করে মনে হ'ল, এতকা— পর গৌড়বঙ্গে প্রতিষ্ঠিত হতে চলেছে আমাদের স্বপ্নের সেই রাজ্য।

মহামাত্য ॥ এ দেশে উপযুক্ত রাজার অভাব ছিল বলেই রাম, শ্যাম, যদু, মধু, সবাই রাজা হতে চেয়েছে। চেয়েছিলাম, হ্যাঁ, আমিও চেয়েছিলাম। কিন্তু শেষে তুমিই রাজা হলে কৃতান্তক, এ সৌভাগ্যে অধীর হয়ে ছুটে এলাম তোমার সকাশে— তোমার পতাকা বহন করে তোমারই পাশে দাঁড়াতে।

কৃতান্তক ॥ দাঁড়াও॥ মনে রেখো এটা বাঘের গুহা। মনে রেখো সুপ্ত ব্যাঘ্রকে জাগিয়ে তুলেছ তোমরা। যদি এতটুকু অসত্যভাষণ কেউ করো নিস্তার নেই তোমাদের। এইবার ধীর মস্তিষ্কে আমার কথার উত্তর দাও। বলছো, গণঅভ্যুত্থান হয়েছে।

[ মহামাত্য এবং চৌরোদ্ধরণিক ভীতভাবে উত্তর দিতে লাগিল ]

মহামাত্য ॥ হ্যাঁ।

কৃতান্তক ॥ কোথায় ?

চৌরো ॥ গৌড় নগরে।

কৃতান্তক ॥ কখন ?

মহামাত্য ॥ আজই রাত্রে।

কৃতান্তক ॥ তার নায়ক কে ?

চৌরো ॥ তোমারই সব অনুচর।

কৃতান্তক ॥ নাম বলো।

চৌরো ॥ শার্দূলক।

মহামাত্য ॥ কুম্ভীরক।

চৌরো ॥ দুঃশাসন।

কৃতান্তক ॥ হুঁ। দেখছি সবাই। তাদের উদ্দেশ্য ?

মহামাত্য ॥ [ বিনীতভাবে ] উদ্দেশ্য কি তোমার অজ্ঞাতপ্রভু ?

কৃতান্তক ॥ [ দৃঢ় কণ্ঠে ] আমার জ্ঞাত কি অজ্ঞাত সে কথা থাক। উদ্দেশ্যটা তোমরা জ্ঞাত কিনা ?

মহামাত্য ॥ এ অভ্যুত্থানের নায়ক যখন তোমারই সব অনুচর, উদ্দেশ্য সুস্পষ্ট।

চৌরো ॥ পরম কারুণিক ঈশ্বরের ইচ্ছায় রাজা হবেন কৃতান্তক।

মহামাত্য ॥ আমাদের এতকালের স্বপ্ন হবে সার্থক।

কৃতান্তক ॥ হুম্। রাজপ্রাসাদ তারা অবরোধ করতে গেছে ?

চৌরো ॥ হ্যাঁ।

মহামাত্য ॥ আমি তা স্বচক্ষে দেখি এসেছি।

চৌরো ॥ আমি দেখেছি সবার আগে। কর্তব্যানুরোধে নৈশ ভ্রমণে ব্যাপৃত ছিলাম আমি।

কৃতান্তক ॥ আমার অনুচর সে আর কত! তোমরা বলছ, জনতাও যোগ দিয়েছে তাদের সঙ্গে ?

মহামাত্য ॥ হ্যাঁ প্রভু।

চৌরো ॥ দস্তুর মত গণ-অভ্যুত্থান।

কৃতান্তক ॥ তাদের উদ্দেশ্য ?

চৌরো ॥ অনুচরের উদ্দেশ্য কখনো প্রভুর স্বার্থ-বিরোধী হয় কি প্রভু ?

কৃতান্তক ॥ [ এতক্ষণ পরে সহজভাবে ] ও, তবে আমি গৌড়ের রাজা হচ্ছি ?

মহামাত্য ॥ আর তার জয়ধ্বনির প্রথম গৌরব আমাদেরই হোক প্রভু। জয়—জয়—

চৌরো ॥ মহারাজ কৃতান্তকের জয়।

কৃতান্তক ॥ [ মক্ষিরানীর দিকে তাকাইয়া ] তুমি কি বলো রানী ?

মহামাত্য ॥ উনি আবার কি বলবেন ? যা বলবার আমরাই বলছি। জয়—জয়—

চৌরো ॥ মহারানী মক্ষিরানীর জয়।

কৃতান্তক ॥ মহারানী খুসী হয়েছেন বলে মনে হচ্ছে না। তা যদি হতেন তবে এতক্ষণ কয়েকপাত্র সুধা বিতরণ করতেন না কি উনি ?

রানী [ হাসিয়া ] আমি আসছি।

[ কক্ষান্তরে প্রস্থান ]

কৃতান্তক ॥ যাক্ তাহলে রাজা হ'ল রানী হ'ল—

মহামাত্য ॥ দাসানুদাস মহামাত্যও রয়েছেন।

চৌরো ॥ কীটানুকীট চৌরোদ্ধরণিকও উপস্থিত।

কৃতান্তক ॥ বাঃ! ষোলকলা তবে পূর্ণ।

মহামাত্য ॥ এবার যা হবে সে একেবারে রামরাজ্য।

কৃতান্তক ॥ কিন্তু রাম কি চুরি ডাকাতি করতেন ?

চৌরো ॥ নিজের হাতে চুরি ডাকাতি করতেন বলে রামায়ণে অবশ্য উল্লেখ নেই

মহামাত্য ॥ থাকবে না, থাকবে না। রাজ-রাজড়ার অনেক ব্যাপারই ইতিহাস চেপে যায়।

চৌরো ॥ কিন্তু নিজহাতে চুরি না করলেও হনুমানকে দিয়ে রাবণের মৃত্যুবাণ চুরি করিয়েছিলেন।

কৃতান্তক ॥ এ্যাঁ তাইতো ?

চৌরো ॥ তা নয়তো কি ? রাবণ চুরি করেছিলেন সীতা, আর রাম চুরি করলেন রাবণের মৃত্যুবাণ। মোট কথা যে যত বড় রাজা, সে তত বড় চোর।

কৃতান্তক ॥ এটা তো বেশ বলেছ হে।

চোরো ॥ আজ্ঞে চৌর্যবৃত্তি সম্পর্কে বিরাট গবেষণা না থাকলে চৌরোদ্ধরণিক পদে আপনি আমাকে কেন রাখবেন প্রভু ?

মহামাত্য ॥ রাজ্যশাসন করতে গেলে গবেষণা চাই-ই চাই। এ সব রাজাদের সে বালাই ছিলনা বলেই এরা একের পর এক আসছেন আর যাচ্ছেন। এই যে রাজা গোবর্ধন, যার জীবন-সূর্য আজ অস্ত যেতে বসেছে—

চোরো ॥ বসেছ কি ? গেছে বলুন মহামাত্য—

মহমাত্য ॥ এই রাজা গোবর্ধনকে কতবার কতভাবে বলেছি—মহারাজ, রাজ্যশাসন ছেলেখেলা নয়। একটা নীতি নির্ধারণ করুন। মন্ত্রীর মন্ত্রণা শুনুন। কিন্তু শুনছে কে ?

কৃতান্তক ॥ [ হাসিয়া ] না না আমি শুনবো

( একটি পাত্রাধারে কয়েকপাত্র সুধা লইয়া মক্ষিবাণীর প্রবেশ ও বিতরণ )

কৃতান্তক ॥ [ সুধা পান করিতে করিতে ] শোন রানী—কি নীতিতে আমার রাজ্যশাসন হবে শোন—

( সকলেই "জয়স্তু" বলিয়া পানপাত্রে চুমুক দিলেন ]

কৃতান্তক ॥ হ্যাঁ, তারপর মহামাত্য কি নীতিতে আপনি রাজ্য শাসন করতে বলেন ?

মহামাত্য ॥ সনাতন নীতি। যে নীতি পৃথিবীর ইতিহাসে সব দেশে, সব কালে প্রতিপালিত হয়েছে।

কৃতান্তক ॥ কিন্তু সে নীতিটি কি ?

মহামাত্য ॥ মাৎস্যন্যায়। নদীতে বড় মাছ ছোট মাছকে ধরে খায়। বিধির বিধান সুস্পষ্ট।

চোরো ॥ শুধু নদী কেন ? অরণ্যে যাও সেখানেও সেই নীতি। সিংহ খাচ্ছে বাঘকে, বাঘ খাচ্ছে মেষকে, মেষ খাচ্ছে ঘাসকে, ঘাস খাচ্ছে ইয়েকে—

কৃতান্তক ॥ কিন্তু এ নতুন কি হ'ল ? এই নীতিই তো এখানে চলছিল।

মহামাত্য ॥ ঠিক চলছিল না।

চোরো ॥ অচল হয়ে গিয়েছিল।

মহামাত্য ॥ খানিকটা মাৎস্যন্যায় আর খানিকটা অ-মাৎস্যন্যায়। এ চলে না।

চোরো ॥ হ্যাঁ মহামাত্য, যেমন তেল-জলে মিশ খায় না।

রানী ॥ আলো-আঁধার যেমন এক সঙ্গে থাকে না। যেখানে আলো সেখানে আলোই। যেটা অন্ধকার সেখানে আলো এলে আর অন্ধকার থাকে না।

কৃতান্তক ॥ চমৎকার ! চমৎকার ! কিন্তু এই নীতিটি জোর গলায় প্রচার করা চলে কি ? ছোট মাছগুলো ছোট পশুগুলো বড্ডো বেশী চেঁচাবে না কি ?

রানী ॥ হ্যাঁ। ওদের সংখ্যাটাই অনেক—অনেক বেশী।

মহামাত্য ॥ মহারানীর কী চিত্তচমৎকারিণী অথচ ক্ষুরধার বুদ্ধি। নমস্কার মহারানী।

( নমস্কার ]

চৌরো ॥ একবার ? শতবার।

( ঘন ঘন নমস্কার )

মহামাত্য ॥ মুখে বলা হবে না মাৎস্যন্যায়। ওটা থাকবে মনে।

কৃতান্তক ॥ কিন্তু মুখেও তো একটা কিছু বলতে হবে।

মহামাত্য ॥ অবশ্যই মনীষীরাই বলে গেছেন—

কৃতান্তক ॥ কী ?

মহামাত্য ॥ মধুটা বড় তীব্র ছিল। গুছিয়ে বলতে পারবো কিনা জানিনা।

চৌরো ॥ আমি বলছি। আমরা বলবো, একটা হাতের পাঁচটা আঙুল কি সমান ?

মহামাত্য ॥ বটেই তো বটেই তো। ঈশ্বর মানো ? দশবল ঈশ্বর ? বল না হে—

চৌরো ॥ হ্যাঁ, তা যদি তোমরা মানো, তবে তিনি পাঁচটা আঙুল সমান করলেন না কেন ? পারেন নি বলা তো চলবে না। করেন নি।

মহামাত্য ॥ তা হলেই ঈশ্বর বলছেন, বড় থাকবে বড়—

চৌরো ॥ আর ছোট থাকবে ছোট।

কৃতান্তক ॥ হ্যাঁ, থাকবে। কিন্তু তাই বলে ছোটকে ধরে খাবে বড়, ঈশ্বর এ কথাটা কোথায় বলেছেন ?

মহামাত্য ॥ সর্বত্র বলেছেন, প্রতিমুহূর্তে বলছেন। দুনিয়ায় যে যা খাচ্ছে তাকিয়ে দেখুন—সখ করে কেউ কারো মুখে যাচ্ছে না। যে খাচ্ছে সে জোর করে খাচ্ছে। হয় গায়ের জোরে, নয় টাকার জোরে।

রানী ॥ হ্যাঁ, প্রবল দুর্বলকে খাচ্ছে। আমার কি ভয় হয় জানেন ? যে ভাবে এই খাওয়া-খায়ি চলছে পৃথিবীতে দুর্বল আর থাকবে না।

( কক্ষান্তরে প্রস্থান )

মহামাত্য ॥ [ উন্মত্ত উল্লাসে ] আবার, আবার নমস্কার করি ওই চিত্তচমৎকারিনী ক্ষুরধার বুদ্ধিকে।

চৌরো ॥ একবার ? শতবার।

[ ঘন ঘন নমস্কার ]

মহামাত্য ॥ মহারানী বলেছেন, পৃথিবীতে দুর্বল আর থাকবে না। সেই পৃথিবীই আমরা চাই।

চৌরো ॥ তা নয় তো কি। শাস্ত্রেই বলেছে বীর ভোগ্যা বসুন্ধরা। প্রবলের সেবা যদি করো, থাকো। না করো, মরো।

মহামাত্য ॥ শুধু এই নীতি অনুসরণ করে মানুষ উঠবে তার উন্নতির চরম শিখরে। এই নীতি অনুসরণ করেই গৌড়বঙ্গ সমস্ত ভারতকে করবে পদানত। জয় করবে সসাগরা পৃথিবী।

কৃতান্তক ॥ চমৎকার! চমৎকার! বিশেষ করে ঐ কথাটা—বীরভোগ্যা বসুন্ধরা।

চৌরো ॥ ওটা আমি বলেছি প্রভু। এই গোবর্ধন রাজাকেও বলেছিলাম। বলেছিলাম—মহারাজ, আমার শ্যালক চোরা-কারবার করে দশজন বোকাকে ঠকিয়ে খাচ্ছে। খাওয়াই উচিত। কেউ বোকা হয়ে থাকা এটা তো আর কাম্য নয়। ঠকে শিখুক, ঠেকে শিখুক। এতে কিছু অন্যায় হয়নি মহারাজ, এতে পরিণামে জাতির সাধারণ বুদ্ধিবৃত্তির সতর্কতাশক্তির উন্নতিই হবে। কাজেই আপনি চটছেন কেন মহারাজ?

মহামাত্য ॥ বটেই তো। আমার ভাগ্নে গোপনে মদের চোরাই-কারবার করে। এতে কতটা উদ্ভাবনী শক্তির দরকার বুঝুন। প্রভু আপনার তস্কর বিভাগের একজন সুচতুর সদস্যও সে। পাকে চক্রে একবার ধরা পড়াতে রাজা এমন একটা প্রতিভাকে শূল দণ্ড দেন আর কি।

কৃতান্তক ॥ হ্যাঁ হ্যাঁ, মনে পড়েছে। আমিই রাজাকে অনুরোধ করে তাঁকে বাঁচিয়ে দিয়েছিলাম। তা এ সবই তবে মানব জাতির উচ্চতম উৎকর্ষের সোপান স্বরূপ, কি বলো?

মহামাত্য ॥ এই তো মহারাজ বুঝেছেন।

চৌরো ॥ রাজকার্য্যের চাপে এই নীতিটা মহারাজ না ভোলেন এই প্রার্থনা।

(বাহিরে ঘণ্টা বাজিয়া উঠিল। ক্রীতদাস ছুটিয়া আসিল এবং প্রভুর অনুমতি লইয়া বাহিরে চলিয়া গেল)

মহামাত্য ॥ লোকের কাণ্ডজ্ঞানের এত অভাব।

চৌরো ॥ তা নয়তো কি! এই অসময়ে—

(জননেতা উদাত্তের প্রবেশ)

কৃতান্তক ॥ আরে আরে, এ কী সৌভাগ্য! জননেতা উদাত্ত!

উদাত্ত ॥ [মহামাত্য ও চৌরদ্ধরণিককে দেখিয়া] তোমরা এখানে?

মহামাত্য ॥ মন্ত্রীসভার গোপন অধিবেশন চলছে।

চৌরো ॥ এখানে বিরোধী দল-নায়কের উপস্থিতিটাই আশ্চর্য!

উদাত্ত ॥ বুঝেছি, কালনেমির লঙ্কা ভাগ হচ্ছে। তা করো বাবা, যত খুশী করো। শুধু কৃতান্তক, তোমার কাছে [হঠাৎ কেমন অভিভূত হইয়া] আমাকে রক্ষা করো কৃতান্তক।

কৃতান্তক ॥ সে কি?

চৌরো ॥ আরে হ'ল কি?

উদাত্ত ॥ দেখলাম তোমার অনুচররা রাজপ্রাসাদ অক্রমণ করতে যাচ্ছে। মনে মনে লাফিয়ে উঠলাম—উঠবনা! সারাজীবন এই তো চেয়েছিলাম। সঙ্গে সঙ্গে গিয়ে ভিড়লাম তোমার অনুচরদের দলে। পরম বিক্রমে রাজপ্রাসাদ করলাম অবরোধ জনতার জয় যখন আসন্ন ঠিক সেই মুহূর্তে ভাগ্যের চাকা ঘুরিয়ে দিলে রাজা। প্রাসাদ চূড়া থেকে অবিশ্রান্তভাবে বর্ষিত হতে থাকলো অভিযাত্রী জনতার মধ্যে মুষ্ঠি মুষ্ঠি মুদ্রা আর রত্নমাণিক্য!

মহামাত্য ॥ এঁ্যা ?

উদাত্ত ॥ দুঃখ এই, ক্ষোভ এই, আকস্মিক মুদ্রা বৃষ্টিতে অভিযাত্রীদল ভুললো তাদের উদ্দেশ্য, ভুললো তাদের লক্ষ্য। এই অপ্রত্যাশিত মুদ্রালুণ্ঠনে যেই তারা হ'ল মত্ত, রাজপ্রাসাদ থেকে সঙ্গে সঙ্গে ঝাঁপিয়ে পড়লো তাদের ওপর অশ্বারোহী রাজ-সৈন্যদল।

চৌরো ॥ এঁ্যা

উদাত্ত ॥ হঁ্যা।

কৃতান্তক ॥ জনতা তবে ছত্রভঙ্গ ?

উদাত্ত ॥ বলাই বাহুল্য। শুধু কি তাই? নিহত জনতার রক্তে ভেসে যাচ্ছে রাজপথ। আহত জনতার আর্তনাদে ছেয়ে গেছে আকাশ বাতাস।

কৃতান্তক ॥ তুমি কিন্তু ঠিকই রক্ষা পেয়েছ জননেতা উদাত্ত।

উদাত্ত ॥ রক্ষা পেয়েছি কি? বোধ হয় পাইনি। আমাকেও অনুসরণ করেছে একদল রাজসৈন্য। তোমার এই গুপ্ত গুহায় আশ্রয় পেলে তবে যদি রক্ষা পাই!

মহামাত্য ॥ আর রক্ষা! দেখছি কারোই রক্ষা নেই, কারণ—

চৌরো ॥ তুমি এখানে এসেছ তারা তা দেখেছে। আর তার মানে আমাদের সবারই—হয়ে গেল।

মহামাত্য ॥ না—না। সবার সঙ্গে আমাদের কি সম্পর্ক! আমরা জানি যে এ বিদ্রোহের মূলে কৃতান্তক! তাই তুমি আর আমি—

চৌরো ॥ হঁ্যা হঁ্যা, তাই তুমি আর আমি তদন্তে এসেছি।

মহামাত্য ॥ তা নয়তো কি ?

উদাত্ত ॥ কিন্তু এ কথা বলে রক্ষা পাবে ভেবো না।

মহামাত্য ॥ এঁ্যা ?

উদাত্ত ॥ হঁ্যা। বিদ্রোহের সময় রাজার পাশে না থেকে রাজশত্রুর গুহায় অবস্থান—

চৌরো ॥ এঁ্যা।

উদাত্ত ॥ হঁ্যা। বিদ্রোহের সময় রাজার পাশে না থেকে রাজশত্রুর পাশে দাঁড়িয়ে থাকার নামও বিদ্রোহ। ওসব যুক্তি অচল। তার চেয়ে বরং এই কৃতান্তকেরই স্মরণ নাও লোকটা তবু যা হোক রুখে দাঁড়াবে আমাদের রক্ষা করতে।

মহামাত্য ॥ স্মরণ নিতে হয় নাও তুমি। কৃতান্তক যেমন চিরকাল আমাদের বন্ধু বা শত্রু ছিল তেমনই থাকবে। আমরা বরং—

চৌরো ॥ ব্যাপারটা কতদূর গড়াল দেখে আসি।

কৃতান্তক ॥ [ চটিয়া ] হ্যাঁ, তাই যাও। এখানে আর এক মুহূর্ত থাকলে ব্যাপারটা আরো অনেকদূর গড়াবে।

( চৌবোদ্ধরণিক ও মহামাত্যেব প্রস্থান। যাইবার সময় তাহারা অলঙ্কার পেটিকা এবং ফুলের তোড়াও লইয়া গেল )

উদাত্ত ॥ তোমার এই বন্ধুদের চিনলে কৃতান্তক ?

কৃতান্তক ॥ ওদের আমি চিরদিনই চিনি। কিন্তু তোমাকে যেন ঠিক চিনতে পারছি না আমি এখনো। যখন আমার নিজের জীবনই বিপন্ন তখন তুমি কেন নিজের জীবন বিপন্ন করে এসেছ আমার কাছে ?

উদাত্ত ॥ শোন-শোন—

কৃতান্তক ॥ না, দাঁড়াও। গৌড়বঙ্গের জননেতা তো নিজেকে কখনো বিপন্ন করে না। হ্যাঁ হ্যাঁ, আমি যে তোমাকে জানি। আর জানি বলেই বুঝতে পারছি, আমি বিপন্ন নই। আর বিপন্ন নই বলেই তুমি এসেছো আমার কাছে। এ কথা মিথ্যা ?

উদাত্ত ॥ মোটেই না। তোমার অনুমান অক্ষরে অক্ষরে সত্য কৃতান্তক। তোমার জয় অবধারিত।

কৃতান্তক ॥ মুদ্রাবৃষ্টিতে জনতার ছত্রভঙ্গ—এ কাহিনী তবে তোমারই রচনা ?

উদাত্ত ॥ আমারই রচনা। যে উদ্দেশ্যে রচনা তা সম্পূর্ণ সার্থক। তোমার প্রকৃত বন্ধু কে তা বোধকরি তুমি এখন বুঝতে পেরেছো।

কৃতান্তক ॥ না, এখনো বুঝতে পেরোছ বলে মনে হচ্ছে না। কে যে বন্ধু আর কে যে শত্রু মানুষ শেষ নিঃশ্বাসেও জানতে পারে কিনা সন্দেহ।

উদাত্ত ॥ সেকি ? তুমি এখনো বিশ্বাস করতে পারছো না কৃতান্তক ?

কৃতান্তক ॥ বিশ্বাস করাটা একটু কঠিন নয় কি ? প্রথমতঃ আমি তোমাকে জানি, দ্বিতীয়তঃ আমি ভেবে পাচ্ছি না জনস্বার্থের উদগাতা উদাত্ত কোন্ স্বার্থে আমার কাছে এসে দাঁড়ায়—যখন সে জানে যে লুণ্ঠনই আমার ব্যবসা !

উদাত্ত ॥ [ চারিদিকে তাকাইয়া লইয়া ] হ্যাঁ, তুমি লুণ্ঠন আমি অলুণ্ঠন। আমরা দু'জনেই থাকবো, পাশাপাশি থাকবো। রাজনীতির ভাষায় যাকে বলে শান্তিপূর্ণ সহ-অবস্থান নীতি।

কৃতান্তক ॥ এ্যাঁ ?

উদাত্ত ॥ হ্যাঁ। এমন কি, শ্রীবুদ্ধের পঞ্চশীল নীতি অনুযায়ী আমাদের মধ্যে আজ এই ঐতিহাসিক রাত্রিতে স্বাক্ষরিত হতে পারে একটি পবিত্র চুক্তি।

কৃতান্তক ॥ ও।

উদাত্ত ॥ হ্যাঁ।

কৃতান্তক ॥ কিন্তু আমি এখনো তো রাজা হইনি উদাত্ত !

উদাত্ত ॥ হওয়ার আর মুহূর্ত বিলম্ব নেই। আমি দেখছি।

( ব্যস্তভাবে প্রস্থান। সঙ্গে সঙ্গে গবাক্ষপথে দীনহীন বেশ পরিহিত একটি লোক কক্ষমধ্যে ঝাঁপাইয়া পড়িল। কৃতান্তক চমকিয়া উঠিল। ক্রীতদাস রুখিয়া দাঁড়াইল )

লোকটি ॥ বাঁচাও ! আমাকে বাঁচাও !

( কৃতান্তকের ইংগিতে ক্রীতদাস সরিয়া দাঁড়াইল। লোকটি কাঁপিতে কাঁপিতে উঠিয়া করজোড়ে কৃতান্তকের সম্মুখে আসিল )

কৃতান্তক ॥ কে তুমি ?

লোকটি ॥ আমি গোবর্ধন।

কৃতান্তক ॥ গোবর্ধন !

লোকটি ॥ না না গিরি গোবর্ধন নয়। রাজা গোবর্ধন।

কৃতান্তক ॥ এ্যাঁ ? [ তাহাকে ভাল করিয়া নিরীক্ষণ করিয়া ] তাই তো তোমার—আপনার আজ এ কি দশা মহারাজ ? আপনার রাজবেশ কোথায় ?

রাজা ॥ তোমার সৈন্যসামন্ত রাজপ্রাসাদ অবরোধ করতেই আমি ভাবলাম, যঃ পলায়তি, স জীবতি। রাজবেশ থাকলে ধরা পড়বো, তাই সেটা প্রাসাদেই ছুঁড়ে ফেলে দিয়ে, ভৃত্যের বেশে চলে এলাম তোমারই কাছে। শুধু এই আশায় যে তোমার সঙ্গে আমার লেনদেনের ব্যবসা বহুদিনের। একবার গিয়ে পড়লে, ফেলতে পারবে না বাবা। কি বাবা। প্রাণটা বাঁচবে তো ?

কৃতান্তক ॥ কিন্তু মহারাজ, আপনার সৈন্যসামান্ত ছিল। তারা কেউ রক্ষা করতে আপনাকে এগিয়ে গেলো না ? যুদ্ধ হল না ?

রাজা ॥ আর যুদ্ধ ! কে যুদ্ধ করবে ? এ রাজ্যে আজ একটি প্রাণীও সন্তুষ্ট নয়। যাদের কিছু নেই তারা তো নয়ই—যাদের আছে তাদের আরো কেন বেশী নেই, তাই তারাও অসন্তুষ্ট। প্রজারা অসন্তুষ্ট, সামন্তরা অসন্তুষ্ট। আজ সবার পেটেই সমান ক্ষুধা। কেউ সুখী নয় বাবা, কেউ সুখী নয়। সবাই কেবল খাই-খাই।

কৃতান্তক ॥ তা আপনি তো বেশ কয়েক বছর শাসন করলেন মহারাজ। আপনি এ অবস্থার একটা প্রতিকার করলেন না ?

রাজা ॥ কী প্রতিকার করবো বাবা ? দেখলাম ঠগ্ বাছতে গাঁ উজাড়। মুখে সবারই বড় বড় বুলি বুঝলে বাবা। কিন্তু তলে তলে সবাই খাচ্ছে। যে যাকে পাচ্ছে খাচ্ছে। শেষে আমাকেই খেতে শুরু করলো।

কৃতান্তক ॥ [ হাসিয়া ] সে কি ! আপনাকে খেলো ?

রাজা ॥ হ্যাঁ বাবা, আমাকে খেলো। সেটা টের পেলাম কবে জানো ? যেদিন আমার সাংঘাতিক অসুখ হল। উদরাময়।

কৃতান্তক ॥ উদরাময় ?

রাজা ॥ হ্যাঁ বাবা, উদরাময়! রাজবৈদ্য এসে বললো, আপনি কি খেয়েছেন আমি দেখতে চাই। পরীক্ষা করে দেখেন, আটাতে ভেজাল, ঘিয়ে ভেজাল, এমন কি দুধ, তাতেও জল। রাজবৈদ্য হেসে ওষুধ দিয়ে চলে গেলেন। সারলো না বাবা, সে ওষুধেও সারলো না, কারণ দেখা গেল সে ওষুধে ভেজাল।

কৃতান্তক ॥ আহা হা, ব্যারাম তবে সারলো না?

রাজা ॥ সারলো। তবে কোন ওষুধ না খেয়ে সারলো। কিন্তু এবার যে ওরা আমায় সারবে। এবার আমায় কে সারাবে বাবা?

কৃতান্তক ॥ আপনি ভাববেন না মহারাজ। আপনাকে মেরে জগতের কারো কোন উপকার হবে না। দেখতে পাচ্ছি আপনি ভীষণ ক্লান্ত, অবসন্ন।

রাজা ॥ কত রাত ঘুমহীন। তোমার এখানে আজ একটু ঘুমতে পারি বাবা?

কৃতান্তক ॥ নিশ্চয়, আসুন আমার সঙ্গে।

রাজা ॥ [ যাইতে গিয়া থামিল ] দেখো বাবা, ঘুমটা যেন আবার ভাঙে।

কৃতান্তক ॥ [ উচ্চাহাস্য করিয়া ] না না আপনি নিশ্চিন্ত থাকুন। আসুন।

[ রাজাকে লইয়া কৃতান্তক কক্ষান্তরে গেল। মক্ষিরানী অন্তরাল হইতে বাহির হইয়া আসিয়া ইহা দেখিল। সে চারিদিকে সন্তর্পণে তাকাইয়া গবাক্ষে গিয়া দাঁড়াইল এবং বাহিরের দিকে সতৃষ্ণ নয়নে তাকাইয়া রহিল, উৎকর্ণ হইয়া কোন ধ্বনি শোনা যায় কিনা শুনতে চেষ্টা করিল। রাজাকে কক্ষান্তরে রাখিয়া কৃতান্তকের প্রবেশ। সে মক্ষিরানীকে ঐ ভাবে দেখিবে আশা করে নাই। ]

কৃতান্তক ॥ এই যে তোমাকেই চাইছিলাম রানী। এরা সব বলছে আমি রাজা হচ্ছি। তুমি তো কিছুই বলছো না রানী?

রানী ॥ আমার কাছে সেটা নতুন কিছু নয় কৃতান্তক। আমার রাজা হয়েই রয়েছ তুমি।

কৃতান্তক ॥ তোমার রাজা আমি—সে তো আজ অনেকদিন। কিন্তু আমি এখনো বুঝতে পারছি না, দেশের লোক হঠাৎ ক্ষেপে গেছে কেন তাদের রাজা করতে আমাকে? আমি তো দেশের রাজা হতে কোনো দিনই চাই নি। রাজার পর রাজা তৈরী করে গেছি আমি। আজ মনে হচ্ছে তুমি একদিন আমায় বলেছিলে, নিজেই হও না কেন রাজা। কি উত্তর দিয়েছিলাম আমি তোমায় রানী?

রানী ॥ বলেছিলে, রাজা হলে গোটা রাজ্যটাই হবে আমার। লুণ্ঠন করবো কাকে?

কৃতান্তক ॥ তাই আমি রাজা তৈরী করে গেছি কিন্তু নিজে কখনো রাজা হতে চাইনি। এবারও রাজা হতে চেয়েছিল অনেকে—চেয়েছিল ওই মহামাত্য, চেয়েছিল আরও দ্বাদশ অমাত্য, চেয়েছিল ওই জননেতা উদাত্ত। আর কে চেয়েছিল, আর কে চেয়েছিল রানী?

রানী ॥ আর কে?

কৃতান্তক ॥ এই দ্যাখো, তুমি ভুলে গেছো। কেন সেই গ্রাম্য যুবক ? সহায়হীন সম্পদহীন সেই গ্রাম্য যুবক, মাৎস্যন্যায় থেকে দেশকে মুক্তি দিতে বদ্ধপরিকর সেই গ্রাম্য যুবক—আরে সেই যে—

[ কপালের একটি কাল্পনিক ক্ষত এবং বাহুতে একটি সত্য ক্ষতচিহ্ন কৃতান্তক রানীকে দেখাইলেন )

রানী ॥ [ অস্ফুট আর্তনাদে ] গোপাল ?

কৃতান্তক ॥ এই দ্যাখো, নামটা আমি ভুলে গিয়েছিলাম, তোমার মনে আছে।

"কিশোরকালের প্রেমের স্মৃতি লুপ্ত হয়েও লুপ্ত নয়,
জেগে ওঠে যখন তখন হিয়ার মাঝে সুপ্ত রয়।"

আমি বুঝতে পারছি না রানী—এই অপ্রত্যাশিত গণঅভ্যুত্থানের নায়ক কি সেই গোপাল ? যদি তাই হয়, তবে—তবে—

রানী ॥ তবে ?

কৃতান্তক ॥ তবে আমার শক্তির সঙ্কেত, আমার সেই পুষ্পপাত্র এ গুহা থেকে হয়েছে অন্তর্হিত।

( রানী চমকিয়া উঠিল )

চমকালে যে রানী ?

রানী ॥ তোমার শক্তির প্রতীক সেই পুষ্পপাত্র আমার কাছেই আছে। সে নেবে না। সে নিজে রাজা হচ্ছে না। রাজা করতে আসছে তোমাকে।

কৃতান্তক ॥ এ কথা বলতে তোমার এতটুকু দ্বিধা হচ্ছে না রানী—শুধু এই জন্য যে, তুমি নিশ্চিত জান রাজা হতে স্বীকৃত হব না আমি কখনো। পুষ্প প্রতীক কেন তোমার কাছে সে আমিও বুঝেছি রানী।

রানী ॥ কি আবার বুঝেছ!

কৃতান্তক ॥ [ হাসিয়া ] কী জানি। হয়তো আমারই বোঝবার ভুল।

কৃতান্তক ॥ তার পদধ্বনি তুমি চেন রানী ?

রানী ॥ তুমিও চেনো দেখছি!

কৃতান্তক ॥ তুমি চেনো বলেই আমি চিনি।

[তিনজন সঙ্গী সহ গোপালের প্রবেশ। এক হাতে রাজমুকুট, অন্য হাতে রক্তাক্ত তরবারী। সঙ্গে কোষবদ্ধ আরো একটি অসি ]

কৃতান্তক ॥ তুমি ?

[ সকৌতুকে গোপালের কপালের এবং নিজের বাহুর ক্ষতচিহ্ন দু'টি ইংগিতে দেখাইয়া ]

দুইটি ক্ষতচিহ্নই কি যথেষ্ট নয় গোপাল ?

গোপাল ॥ না। আমি এসেছি, তোমাকে ধ্বংস করতে।

রানী ॥ [ আতঙ্কিত কণ্ঠে ] গোপাল! গোপাল!

গোপাল ॥ এক হাতে আমার রাজমুকুট, আর এক হাতে উন্মুক্ত অসি। কী বেছে নেবে নাও দস্যু!

কৃতান্তক ॥ যদি বলি ঐ রাজমুকুট ?

গোপাল ॥ সার্থক হবে আমার সাধনা। তোমার হবে নবজন্ম। এ যুগের রত্নাকর হবে তুমি।

কৃতান্তক ॥ রানী, তোমার কি ইচ্ছা রানী ?

রানী ॥ আমাকে যদি আজও তুমি না বুঝে থাকো, নতুন কোনো কথা বলেই তোমাকে আমি বোঝাতে পারবো না কৃতান্তক।

গোপাল ॥ কী নেবে নাও দস্যু। রাজমুকুট অথবা অসি।

কৃতান্তক ॥ যদি আমি অসিই নি ?

গোপাল ॥ তাই নাও। হোক, হোক তবে দ্বন্দ্বযুদ্ধ !

[ একটি অসি কৃতান্তকের দিকে নিক্ষেপ করিয়া দুইজনে দ্বন্দ্বযুদ্ধে প্রবৃত্ত হইল। মক্ষিরানী আর্তনাদ করিয়া উঠিল ]

রানী ॥ না না—

কৃতান্তক ॥ এ আর্তনাদ স্বাভাবিক। কারণ দু'জনের মধ্যে একজনের মৃত্যু অবধারিত। এ নারী জানে না সে কে। আচ্ছা গোপাল, বলতে পারো, কে মরলে রানী বেশী কাঁদবে ?

গোপাল ॥ সেটা জানা নেই। আজ তারই পরীক্ষা হোক দস্যু।

[ আক্রমণ করিতে উদ্যত হইল ]

রানী ॥ [ কাঁদিতে কাঁদিতে ] না—না—না...

কৃতান্তক ॥ আচ্ছা আ৮২া। রাখো তোমার কান্না। [ গোপালকে ] ওঁরা কারা ? কে ওঁরা ?

গোপাল ॥ গণ-অভ্যুত্থানের প্রতিনিধি ও'রা। সামন্তদের প্রতিনিধি ইনি, বণিকদের প্রতিনিধি ইনি, আর প্রজা প্রতিনিধি ইনি।

সামন্ত ॥ আজ প্রায় একশ' বছর গৌড়বঙ্গে চলেছে নৈরাজ্য। নিজেরা মারা-মারি করে সামন্ত আমরা ক্লান্ত, অবসন্ন।

বনিক ॥ শতবর্ষব্যাপী মাৎস্যন্যায়ের ফলে গৌড়বঙ্গে ব্যবসা বাণিজ্য অচল। দেশ হতে সুবর্ণমুদ্রা অন্তর্হিত, ধনসম্পদ হারিয়ে বণিক আমরা, আজ লক্ষ্মীহীন

প্রজা ॥ আমি সাধারণ প্রজাপুঞ্জের প্রতিনিধি।

কৃতান্তক ॥ কিন্তু আমরা জানতাম প্রজাপ্রতিনিধি জননেতা উদাত্ত।

প্রজা ॥ হ্যাঁ, নেতাগিরিই তার ব্যবসা। আর অরাজক রাজ্যেই এ ব্যবসা জমে ভালো। ভণ্ড শাসক আর ভণ্ড নেতার দৌরাত্ম্যে শস্যশ্যামলা গৌড়বঙ্গে আজ দুর্ভিক্ষ। যারা আমাদের রক্ষক, তারাই আজ ভক্ষক। আজ আমরা—

প্রতিনিধিত্রয় ॥ হ্যাঁ, আজ আমরা পরিত্রাতা চাই।

কৃতান্তক ॥ কিন্তু কে সে পরিত্রাতা ?

গোপাল ॥ আমি এদের বলেছি, আমাদের সেই পরিত্রাতা হবে তুমি।

কৃতান্তক ॥ [ উচ্চহাস্যে ] পরিত্রাতা আমি ? এই দস্যু ? যার প্রতি বিন্দু রক্ততে রয়েছে লুণ্ঠনের নেশা। না-না-না রাজা হলে আমি লুণ্ঠন করবো কার সম্পদ ?
গোপাল ॥ তাই তো তোমাকে করতে চাই আমরা রাজা। লুণ্ঠনের হোক চির অবসান।

কৃতান্তক ॥ সে হবে আমার মৃত্যু। রাজা হোক আজ নির্বাচিত। নির্যাতিত নিপীড়িত জনসাধারণ কর্তৃক নির্বাচিত। এই গুহাতে এই মুহূর্তে সর্বাপেক্ষা নির্যাতিত নিপীড়িত কে ?—ঐ নারী। যে তার প্রণয়ীর বক্ষ থেকে হয়েছিল লুণ্ঠিতা, হয়েছিল ধর্ষিতা। হ্যাঁ হ্যাঁ, ঐ নারী। আজ আমি একটি সর্তে স্বীকৃত গোপাল। ঐ রাজমুকুট যার মাথায় তুলে দেবে এই নারী, সেই হবে রাজা। সামান্য এইটুকু পরিশ্রমে যদি স্বীকৃত না হয় সে, তবে হোক দ্বন্দ্বযুদ্ধ ! স্বীকৃত তুমি গোপাল ?

গোপাল ॥ আমি স্বীকৃত।

কৃতান্তক ॥ আপনারা ?

প্রতিনিধিত্রয় ॥ আমরাও।

কৃতান্তক ॥ রানী !—

[ মুক্তিরানী ক্ষণকাল অশ্রুসিক্ত চোখ বুজিয়া কি ভাবিল। তারপর ধীরে ধীরে অগ্রসর হইয়া রাজমুকুট লইযা তাহা গোপালের মাথায় পরাইয়া দিয়া কৃতান্তকেব বুকে ঝাঁপাইযা পড়িল ]

প্রতিনিধিত্রয় ॥ পরম সৌগত গরমভট্টারক মহারাজাধিরাজ গোপাল-দেব জয়তু।

[ তিনবাব এই জয়ধ্বনির মধ্যে মূক ক্রীতদাস কৃতান্তকের সম্মুখে আসিয়া সানুনয়ে কি যেন প্রার্থনা করিতে লাগিল ]

কৃতান্তক ॥ দস্যু রাজা হলে দস্যুতাই করত। গৌড়বঙ্গ আজ বেঁচে গেল। আমার এই মূক ক্রীতদাস সেও আজ মুখর হতে চাইছে। কথা বললেই লোকটা হাউহাউ করে কাঁদে। তাই আমার আদেশে মূক হয়ে আছে ও এতদিন। আজ এই আনন্দের দিনে বলো, বলো তুমি কি বলতে চাও ?

ক্রীতদাস ॥ [ করজোড়ে প্রাণপণ প্রয়াসে ] আমার ঘর ছিল, ঘরণী ছিল, সোনার চাঁদ ছেলেমেয়ে ছিল, কিন্তু ক্ষিধেতে শিশুদের চোখ গেল গর্তে বসে। পেট পিঠ গেল এক হয়ে। তাদের মা ভিক্ষে করে একমুঠো চাল পেল। একমুঠো চাল পেয়ে দেবতার কাছে প্রার্থনা করতে লাগলো—একমুঠো চাল যেন একশ' দিন চলে। আমি আর দেখতে পারলাম না। পালিয়ে এলাম। সেই থেকে মুখে আর আমার কথা সরে না। আজ, আমাদের তুমি ভুলোনা রাজা, ভুলোনা—

কৃতান্তক ॥ ভুলোনা, ভুলোনা, আমাদের কথাও ভুলোনা রাজা। সাধারণ মানুষের দুঃখদৈন্য নিয়ে রাষ্ট্র এতটুকু মাথা ঘামায়নি এতদিন। জনসাধারণকে শোষণ আর শাসন করে চলেছে এতকাল রাজশক্তির বিপুল বিলাসরথচক্র। এই রাষ্ট্র-ব্যবস্থায় সৎ জীবনযাপন করলে অন্নবস্ত্র জোটে না দেখেই আমরা হয়েছি অসৎ, আমরা হয়েছি তস্কর, আমরা হয়েছি দস্যু। অন্নবস্ত্রের দুঃখ ঘুচিয়ে দাও, দেখবে দস্যুর হয়েছে ধ্বংস, তস্করের হয়েছে মৃত্যু। কিন্তু তা যদি না পার, জানবে আমাদের মৃত্যু নেই—রাজা, আমাদের মৃত্যু নেই।

[ কৃতান্তক অসিখানি গোপালের পদতলে রাখিল। আকাশে বাতাসে প্রতিধ্বনিত হইতে লাগিল কৃতান্তকের শেষ কয়টি কথা ]

**॥ যবনিকা ॥**

॥ উৎসর্গ ॥

ভাষা ও সাহিত্যাচার্য

ডঃ সুনীতিকুমার চট্টোপাধ্যায়

বিশ্ববরেণ্যেষু—

প্রীতিধন্য

মন্মথ রায়

# ভূমিকা

"সবার উপরে মানুষ সত্য তাহার উপরে নাই"—চণ্ডীদাসের এই মর্মবাণী লালন ফকিরের জীবনে এবং সাধনায় মূর্ত হয়েছে। বলাবাহুল্য, সমগ্র পৃথিবী জুড়েই আজ মানবাত্মার এই মর্মবাণী।

এই মর্মবাণীকেই আমি রূপায়িত করতে চেষ্টা করেছি লালন ফকিরের জীবন অবলম্বনে রচিত এই নাটকটিতে। লালনের সঠিক জীবনেতিহাস এখনও অলিখিত। অনেক কিংবদন্তীতে গড়ে উঠেছে লালনের জীবন-কাহিনী। আমার এই নাট্যকাহিনী কিছুটা ইতিহাস, কিছুটা কিংবদন্তী। বসন্ত রোগে আক্রান্ত হয়ে নদীতে নিক্ষিপ্ত হবার পর লালনের স্মৃতিলোপের কাহিনীটি আমার কল্পিত। কোন কোন চরিত্রের নামকরণে এবং কোন কোন ঘটনার বিন্যাসেও আমি কল্পনার আশ্রয় নিয়েছি। অবশ্য লালনের সত্যিকারের ইতিহাস পেলে, এটা আমি করতাম না।

লালনের জীবন নিয়ে আমি দুটি নাটক লিখেছি। প্রথমটির নাম—'লালনামৃত', দ্বিতীয়টির নাম—'লালন ফকির।' চরিত্র ও ঘটনা দুটি নাটকে প্রায় এক, তফাৎ শুধু এই যে, 'লালন ফকির' নাটকটির বহুলাংশ কুষ্টিয়ার আঞ্চলিক ভাষায় গ্রথিত এবং কিছুটা সংক্ষিপ্ত।

'রূপকার'-এর প্রযোজনায় 'লালন ফকির' নাটকটি ৩রা জুন ১৯৬০ তারিখে কলামন্দির মঞ্চে প্রথম অভিনীত হয়।

শ্রীমতী তৃপ্তি মিত্র, শ্রীমতী গীতা দত্ত ও শ্রীমান সবিতাব্রত দত্তের সম্মিলিত প্রতিভা এবং অন্যান্য কুশীলবদের সাফল্য নাটকটিকে অসাধারণ জনপ্রিয়তায় অভিষিক্ত করেছে। আমি তাঁদের নিকট চিরকৃতজ্ঞ।

এই নাটকটি প্রকাশের ব্যাপারে আমি যাঁদের কাছে অকুণ্ঠ সাহায্য পেয়েছি, তাঁরা হলেন, স্নেহাস্পদ শ্রীমাধব ঘোষাল, কল্যাণীয় শ্রীমান নির্মলচন্দ্র শীল এবং আমার পরম প্রিয় শ্রীমান আশুতোষ দে। তাঁদের আমি আমার আন্তরিক কৃতজ্ঞতা জ্ঞাপন করছি।

মন্মথ রায়

**বিশেষ দ্রষ্টব্য—**

এই নাটকটি কুষ্টিয়ার আঞ্চলিক ভাষায় লিখিত হওয়ায় অন্যান্য অঞ্চলে কিছুটা দুর্বোধ্য হয়ে পড়েছে, এই অভিযোগ এসেছে। সেই পরিপ্রেক্ষিতে নিবেদন—এই নাটকের প্রযোজক ইচ্ছা করলে কুষ্টিয়ার আঞ্চলিক ভাষাকে বদলে বাংলার চলতি ভাষায় রূপান্তরিত করে নিতে পারেন। কিন্তু এই অনুরোধও রইলো তাতে যেন মূল বক্তব্যের কোনও বিকৃতি না হয়। আঞ্চলিক ভাষা থেকে চলতি ভাষায় আক্ষরিক অনুবাদই কাম্য।

মন্মথ রায়

# লালন ফকির

## ।। প্রথম দৃশ্য ।।

[ নদীয়া জেলার কুষ্টিয়া মহকুমায় ভাড়ারা গ্রামে লালন করের গৃহ-প্রাঙ্গণ। অন্দরে শাঁখ, ঘন্টা, কাঁসর বাজছে—একটা পুজোর পরিবেশ। দু-একজন গ্রামবাসী ব্যস্ত-সমস্ত হয়ে আসছে, যাচ্ছে। প্রচণ্ড জোরে কাঁসর, ঘন্টা বাজছে। ভেতর থেকে ইশারা ক'রে ডাকতে ডাকতে লালনের প্রবেশ, পিছনে চুপি চুপি কিশোরী স্ত্রী তুলসীর প্রবেশ ]

লালন ॥ [ চেঁচিয়ে ] বলি শোন—বাড়ির গোপালের ঐ পুজোর বাদ্যে আপাততঃ আমরা হলাম দুজনেই বাড়ির রাখাল ঐ রহিম।

তুলসী ॥ কি বুলতিছো চেঁচায়ে বলো।

লালন ॥ তাইতো বলছি আমরা দুজনেই হইয়া পড়ছি আমাগো বাড়ির সেই বদ্ধকালা রহিম, চেঁচায়ে না বললি শুনতেই পাবন নানে। ওই তো রহিম গোয়ালে গরু তুলতে যাচ্ছে—ওরে রহিম একবার ভোলাই আর শীতলকে—

[ রহিম ছিল একেই কালা, তার ওপর পুজোর বাদ্যির এই গোলমালে দেখা গেল রহিম কিছু শুনতে পেল না, গরু বাঁধবার দড়ি নিয়ে চলে গেল। ]

ভোলাই আর শীতলকে—কাকে বুলছি—কে শুইনছে!

তুলসী ॥ তুমি একবার যাও না গো।

লালন ॥ কি বুলতিছো গো?

তুলসী ॥ এতো চেঁচাচ্ছ ক্যান? কেউ শুনতে পাবি যে।

লালন ॥ আরে শুনতি পাচ্ছে না বলেই তো চেঁচাচ্ছি।

তুলসী ॥ কাঁসর ঘন্টা যে থ্যামে গেল।

লালন ॥ ও থামেসে—তাই তো—বাঁচা গেল।

তুলসী ॥ শোন, এই বেলা চট করে তুমি ভোলাই আর শীতল ঠাকুরপোদের কাছে ঘুরি আইস, একটু হাতে পায়ে ধরো না। তা হলে রাজী হবেন নে আমাগো পুরী নিয়ে যাতি, পুইজো শেষ হবার আগেই ঘুইরা আস না কেন?

লালন ॥ হ্যাঁ হ্যাঁ সে যেমন কইরে পারি আমি রাজী করাবোনে, তোমাকে ছেড়ে আমি একলা কখনো যাতি পারি, তাও কিনা পুরীতে, জগন্নাথের রথ দেখতি?

তুলসী ।। হয়েচ্ গো হয়েচ্। কেডা আবার আইসে পড়বে—তাড়াতাড়ি যাও—

লালন ।। হ্যাঁগো ওই রহিমের মত চোখে দেখপো না কানে শুনপো না, থুড়ি ওতো খালি কানে শোনো না—তাহলি ওই তিন বাঁদরের মত—

তুলসী ।। ও মাগো নিজেকে নিজে বাঁদর কয় [ বলেই জিব কাটল ] ছিঃ ছিঃ তুমি কিছু মনে কইরে না গো লক্ষ্মীটি।

লালন ।। তা হলি আমি তোমার লক্ষ্মী বাঁদর।

তুলসী ।। দেরী হয়ে যাবেন যে—

[ লালন বাইরে চলে গেল। তুলসী গেল অন্দরে। ভেতর থেকে এসে দাঁড়ালেন লালনের বিধবা মাতা পদ্মাবতী ও পুরোহিত রাধামাধব। ]

রাধা ।। পুরীধামে জগন্নাথদেবের রথযাত্রা দেখা—এ তো আর সবার ভাগ্যি হয় না। লালন যাতি যাচ্ছে এ তো ভাল কতা।

পদ্মা ।। পায়ে হাঁটি যাবি—সে নাকি অনেক দিনের পত। আমার তো সবেধন নীলমণি ঐ এক লালন, বলতিছি আমাকে সঙ্গে নিয়ে চলো, তা বুলে কিনা সঙ্গী-সাথীরা মিয়ে ছাওয়াল সঙ্গে নিয়ে যাতি রাজী হচ্ছে না। আমি কান্নাকাটি করায় সঙ্গীদের কাছে আবার গেছে।

[ তুলসীর প্রবেশ ]

রাধা ।। তা বেশ তো ছাওয়ালকে তীরথ যাত্রায় বাধা দিয়ো না পদ্মাবতী। এ তো পুণ্ণির কাজ—পুণ্যাত্মা না হলি কি ঠাকুর দর্শন দেন! এই ভাড়ারা গ্রাম থেকে বহুকাল পুরীতে তীরথ করতি কেউ যায়নি, ওরা যাচ্ছে এ খুব আনন্দের কতা। আমার নামাবলীডা সিড়ে গেসে। ফিরবার সময় লালন যেন আমার জন্যি একডা নামাবলী কিইনা আনে।

[ পদ্মাবতী ও তুলসী রাধামাধবকে প্রণাম করে ]

রাধা ।। রাধামাধব মঙ্গল করুন।

[ প্রস্থান ]

পদ্মা ।। না ওক্ আমি একলা সাইড়ে দেবেন নানে।

তুলসী ।। একলাটি তো যাচ্ছেন না মা!

পদ্মা ।। একলা সাড়া আবার কী? ভোলাই আর শীতলা সঙ্গে যাবি বলেছে—কিন্তু তারাও ছাওয়াল পাওয়াল।

তুলসী ।। ওমা ছাওয়াল পাওয়াল আবার কথথেন? ওরাও তো এক একটা সোমত্ত জোয়ান।

পদ্মা ।। তুমি কি বুলতি চাও বলো তো। আমি সঙ্গে না গেলি—ও যার সঙ্গে যাক, একলাই যাচ্ছে ধইরে নেব।

তুলসী ॥ তা ঠিক বুলেছেন মা, আমরা সঙ্গে না গেলে মনে হবে আপনার ছাওয়াল একলাই যাচ্ছে। তা হলি আমি সব চট্ কইরে গোছায় নিই মা ?

পদ্মা ॥ হ্যাঁ তাই নেও মা।

[ চীৎকার করতে করতে লালনের প্রবেশ ]

লালন ॥ মা মা জয় জগন্নাথ, আজই আমরা রওনা হচ্ছি মা। পথে ঠাকুরমশাই কইলেন—'যাও বাবা যাও—আমার জন্যি একটা নামাবলী আইনো।'

পদ্মা ॥ তাই নাকি ? তুলসী, গোছগাছ কইরা নাও মা।

লালন ॥ হ্যাঁ মা—হ্যাঁ তবে কেউ মিয়ে ছাওয়াল সঙ্গে নিতি রাজি হচ্ছে না, কাজেই তোমাগো আর যাওয়া হচ্ছে না, তা হলি আমাকে আনতি হবে ঠাকুরমশায়ের জন্যি একটা নয় দুইটো নামাবলী, ও পাড়ার কোবরেজমশায়ের জন্যি সাগরের ফেনা—এ পাড়ার পদীপিসির জন্যি কাঠের মালা, মার জন্যি জলজ্যান্ত জগন্নাথের পট, আর তুলসীর জন্যি চন্দন কাঠের চিরুণী, কেমন এই তো ? তা হলে আমার পোঁটলাটা বেঁধে দাও—দুডো ধুতি, দুডো ফতুয়া, মাথায় লাগাবার এক শিশি ত্যাল—আর যেন তুমি কি বুলতিছিলে—হ্যাঁ কাপড় কাচা সাবান। বুঝলে মা তোমার বৌমা বলে ময়লা কাপড়ে ঠাকুরের দরশন করতি নেই।

তুলসী ॥ কিন্তু সে কাপড় কেসে দেবেন নে কিডা মা ? আপনার ছাওয়াল নিজির হাতে কোনদিন কাপড় কেসেচে ?

পদ্মা ॥ বলতো মা! তাই তো আমি বুলছি যে আমি সঙ্গে যাই, কাপড় কাসতি পারব, দু-বেলা দুডো রাঁধতি পারবো।

তুলসী ॥ না না আপনি কেন করতি যাবেন মা ? আমি সঙ্গে থাকতি ?

পদ্মা ॥ হ্যাঁ হ্যাঁ সেই ভালো।

লালন ॥ না না এ সবই আমি ভোলাই আর শীতলকে খুব ভালো করি বুঝায়ে দিসি। কিছ্যুৎ রাজী হচ্ছে না ওরা। এমন কথাও বুলেছি যে এই মা আর বৌ সঙ্গে না গেলি সারাপথ কেবল এদের কথাই মনে হবেন নে। জগন্নাথ দেখতি গিয়ে দেখবোনে কোন জগন্নাথ টগন্নাথ আর নেই—সামনে দাঁড়িয়ে আছে এই ঘরের দুডি লোক! হ্যাইয়ে গেল!

[ পদ্মাবতী ও তুলসীর মুখে হাসি ফুটিল ]

পদ্মা ॥ তা কি বুললো ওরা ?

লালন ॥ বললো তবেতো ভালই হলো, পুরীতে গিয়ে আর দরকার কি, বাড়িতি বসেই দেখ। [ পদ্মাবতী ও তুলসী হাসিয়া উঠিল ] না না হাসির কথা নয়, আমার পুঁটুলিটা গুসোয় দাও, ওরা এলো বলে।

পদ্মা ॥ আরে দুপুরে খায়ি যাবা তো ?

লালন ॥ না মা ভোলায়ের পিসি আমাগো তিনজোনেকেই পেট পুরে খাইয়ে

দেসে, বলে কি না জগন্নাথ দেখতি যাচ্ছি আমাগো খাওয়ালেও নাকি পুন্নি, কই তুমি গেলেই না ? যাও যাও আর সময় নেই।

[ তুলসী চলে গেল ]

পদ্মা ॥ বাবা লালন একা তোকে আমি ছেড়ে দিতি পারবো নারে।

লালন ॥ মা তুমি গেলি এ ঘর সংসার দেখপি কেডা ? তোমার ঐ পোলাপান বৌমাকেই বা দেখপি কেডা ?

পদ্মা ॥ তবে বাছা তুই তুলসীকে সঙ্গে নিয়ে যা।

লালন ॥ তা তুমি যখন বুলছো তো ওক গিয়ে বলো। রহিমডা কনথে গেল ?

পদ্মা ॥ তাক আবার কী দরকার ? সে গরুক জাব দিচ্ছে।

লালন ॥ ঐ দেখ আমি চইলে যাচ্ছি, আর আমার চেয়ে ওর কাছে আমার গরুডাই বড়ো হলো। এমন রাখাল আমি জন্মেও দেখিনি। [ চীৎকার করিয়া ] রহিম রহিম—

পদ্মা ॥ বুললাম তো রহিম গরুক জাব দিচ্ছে। আমি বৌমাকে চট করে তৈরি হোতি বুলছি।

লালন ॥ মা রাগ কয়েরলে মা ? অতদূর অচেনা অজানা পথ, তার উপর তোমার বয়েস হয়েসে, শরীরও সব সময় ভাল থাকে না—তাই না তোমাকে নিয়ে যাতি সাহস হচ্ছে না। নইলে ফি বছর বছর নবদ্বীপ তীর্থ করতে তোমাকে নিয়ে যাই না ? তোমাকে আমি কথা দিয়ে যাচ্ছি মা, এবার নবদ্বীপ তোমাক দুবার নিয়ে যাবোনে, একবার দোলে, একবার রাসে, নাও হয়লো তো ? আঃ মার মুখে আর হাসি ধরে না ! নাও এইবার যাও তোমার বৌমাকে শিগগীর তৈয়ের হতি বলোগা। [ পদ্মাবতীর অন্দরে প্রস্থান ] রহিম ! রহিম ! আঃ কানে খাটো লোক নিই ঘর করা—এ যে কি ঝকমারী বাবা ! তবে ভাগ্যি রাখাল ঘরের বৌ নয়। তবেই হইসিল আর কি।

[ ঘাসের বোঝা মাথায় নিয়ে রহিমের প্রবেশ। ]

রহিম ॥ হলো কি ? ষাঁড়ের মত চেঁচায়ে আমাকে ডাকছো ক্যান কর্তা।

লালন ॥ হতভাগা তুই যে কালা, কোন কথাডা শুনিস ? চেঁচাবো না তো কি ? শোন আমি এখনি রওনা হচ্ছি পুরী।

রহিম ॥ কি বুললে ? শুঁড়ি ? তা শুঁড়ির দোকানে কি করতি যাচ্ছো ?

লালন ॥ শুঁড়ি নয়রে হতভাগা পুরী। পুরী। মা থাকপি। রেখেয়ে যাচ্ছি তোর ভরসাতে, দিন রাত বাড়ি থাকপিকোন।

রহিম ॥ বরষাৎ বাড়ি থাকপো না তো কন যাবো ? ছাতি নেই তো। আমার জন্য একটা ছাতি আইনো।

লালন ॥ .তোমার জন্য একটা হাতি আনপো।

রহিম ॥ আচ্ছা।

[ রহিমের প্রস্থান, তুলসীর প্রবেশ ]

তুলসী ॥ সে কি, মা বুল্লেন যে আমি নাকি তোমার সঙ্গে যাবো ?

লালন ॥ [ গান ]

কুলের বৌ হয়ে মন আর
কত দিন থাকপি ঘরে
ঘোমটা খুলে চলনারে যাই
সাধ বাজারে।

তুলসী ॥ না না শোন যদি নিতিই হয় মাকই সঙ্গে নাও। ওঁর বড় সাধ ছাওয়াল ওঁক তীরথ করাবি। বয়স হয়েছে, আজ আছেন কাল নাই, ওর সাধডাই তুমি পুইন্নো করো।

লালন ॥ আমারও তো একটা সাধ থাকতি পারে।

তুলসী ॥ তবে দু'জনাকেই সঙ্গে নিয়ে চলো।

লালন ॥ তা হয় না তুলসী। সঙ্গীরা কেউ রাজী হচ্ছে না।

[ রহিমের প্রবেশ ]

তুলসী ॥ বেশ তো তুমিই এসো—আমরা দু'জনাই বাড়ী থাকছি, তোমার চোখ দিয়েই জগন্নাথ দেখা হবিনি আমাদের। দেহ দুডো এখানে পড়ে থাকছে, আমাদের মন তো থাকছে তোমাকে ঘিরে।

লালন ॥ [ রহিমকে দেখিয়া ] এই যে হাঁ করে সব শুনতিছি।

তুলসী ॥ [ হাসিয়া ] কিছুই শুনতিছে না, শুধু হ্যাঁই করে আছে।

লালন ॥ কিন্তু ওর ভরসাই তো তোমাক রেখে যাচ্ছি।

তুলসী ॥ কিছু ভুল কোরছো না। এত ভালবাসে আমাদের, দরকার হলি প্রাণ দিতি পারে।

লালন ॥ কিরে রহিম, তোর বৌঠান কি বুলতিছে বল তো ?

রহিম ॥ গানের কথা বুলতিছ এডা আমি শুনিস। তা গান কোথায় হবি ?

লালন ॥ নাও প্রাণ হয়ে গেল গান। কি কানরে বাবা ! যা না কাজে যা।

রহিম ॥ নামাজে যাবো। যাবো যাবো গরুক্ জাব দিয়েই যাব। [ প্রস্থান ]

লালন ॥ রাতে ওক তোমাগো বারান্দায় শুতি দিয়ো।

তুলসী ॥ খেপেছো ? মা ওর ছায়া মাড়ান না আর ও শুবি বারান্দায় !

লালন ॥ না এ ঠিক নয়, এ অন্যায়।

তুলসী ॥ যাক ও সব কথা এখন থাক।

লালন ॥ না না থাকবে কেন ? কই পুরীধামে জগন্নাথদেবের মন্দিরে তো এসব নেই। তাই না কাশী বৃন্দাবনে না গিয়ে সব তীরথ ছেড়ে জগন্নাথ যাচ্ছি।

( গান )

একবার জগন্নাথ দেখরে যেয়ে
জাতি কেমন রাখো বাঁচিয়ে
চণ্ডাল আনিলে অন্ন
বামনে তাই খায় চেয়ে,

[ নেপথ্য হইতে পদ্মাবতীর কণ্ঠস্বর শোনা গেল ]

পদ্মা ॥ বৌমা, বৌমা একবার শুনত।

তুলসী ॥ মা ডাকছেন, যা তাড়াহুড়ো, তা বুলছিলাম যে তোমার জন্যি এক-জোড়া কটকি চটি জুতা কিনে আইনো—আমার বড় সাধ হয় তুমি পরো, আর শোন তোমার বোঁচকাৎ কিছু তুলসীর পাতাও দিচ্ছি ঠাণ্ডা লাগলিই তোমার সর্দি হয়। তুলসীর পাতার রস খালি পর তোমার সেটা যাবে।

( গান )

লালন ॥ জাত না গেলে পাই না হরি
কি ছার জেতের গৌরব করি
ছুঁসনে বলিয়ে
আমি জাত হাতে পায়লে
পুড়াতাম আগুন দিয়ে।

তুলসী ॥ চুপ চুপ ও গানটা আর মাকে শুনিয়ো না। মা ক্ষেপে যাবেন।

[ পদ্মাবতীর প্রবেশ ]

পদ্মা ॥ কি সব অনাসিসটির কথা। বৌমা, তোমার তুলসীর মালাডা সঙ্গে নিতি ভুইলো না যেন। ওটাকে জগন্নাথের পায়ে ছুঁইয়ে আইনো।

লালন ॥ ও যাতিই চাচ্ছে না মা। তোমাকে যাতি বুলছে আমার সঙ্গে।

পদ্মা ॥ [ তুলসীকে সস্নেহে বুকে টেনে ] তুমি যে এ কথা বুলছো মা, এতেই আমার যাওয়া হয়ে গেছে। গেলি দু'জনাই যাতাম। তোমাকে একা ফেইলে রেখে আমি কখনো যাতি পারি মা!

লালন ॥ কিন্তু তাও একদিন যাতি হবি মা, যেদিন স্বর্গে যাবা সেদিন। ওর কথাও মনে থাকপি না আমার কথাও না, ড্যাং ড্যাং করে একাই চলে যাবা।

পদ্মা ॥ ঐ একবারই যাবানে বাপ! ঐ একবারই যাবানে। এখন তোদের রাইখে যাতি পারি। কিছু লাড়ু আর খোয়া তোয়ের করে রাখচি চট করে অ্যাইসে কিছু খেয়ে যা আর সঙ্গেও নিয়ে যা, আর তুলসী এস থাকপি মানে।

[ অন্দরে প্রস্থান, তুলসী গলা হইতে মালাটি খুলিল ]

তুলসী ॥ না না মা বুলে গেলেন যে—

লালন ॥ ও তা বেশ তো দাও [ তুলসী মালাটি লালনের গলায় পরিয়ে দিল, লালন খুলে তুলসীর গলায় দিতে গেল ] এইবার—

তুলসী ॥ এ কি!

লালন ॥ এই নিয়ম। সেই বিয়ের রাতটা মনে নেই ?

( গান )

ও সে প্রেম করা কি গো কথারি কথা,
প্রেমে মজে হরির হলো গলায় কেতা,
একদিন রাধা মান করিয়ে
ছিলেন ধনি শ্যাম তেজিয়ে
মানের দায়ে শ্যাম যোগী হয়ে
প্রেম যোগী হয়ে, মুড়ালে মাথা ॥

[ বাইরে ভোলাই এবং শীতলের কণ্ঠস্বর শোনা গেল, 'কই রে লালন, আর দেরী করতিছিস কেন ? ]

তুলসী ॥ এই রে, ওরা আইসে পড়সে, পাঁচ গণ্ডা টাকা নিয়ে যাবি বলে বালিশের তলায় রাখিসি, যাই চট করে ওডা নিয়ে আসি।

[ তুলসীর প্রস্থান। খোয়া ও নাড়ুর রেকাবি হাতে পদ্মার প্রবেশ ]

পদ্মা ॥ এই-ই যা—ওরা অ্যাইসে পড়ল যে !

[ বাইরে থেকে ভোলাই ও শীতল এসে দাঁড়াল ]

ভোলাই ॥ এই যে মাসি পেননাম হই, আশীর্বাদ কইরো মনোবানছা যেন পুন্ন হয়।

শীতল ॥ জগন্নাথ যেন দর্শন পাই।

পদ্মা ॥ ঐ পারথনাই করগো বাবা। ভোলাই শীতল আমার শিবরাত্রির স্যলতা সবেধন নীলমনি লালন তোমাগো হাতে দিয়া দিচ্ছি, তোমরা ওক দেখো।

ভোলাই ॥ নিশ্চই নিশ্চই আমরা তা হলি বাইরে অপেক্ষা করি, লালন ভাই তুমি চট্ করে অ্যাইসোতো।

[ ভোলাই ও শীতলের প্রস্থান ]

পদ্মা ॥ তোর মনোবাঞ্ছা পুন্ন হোক লালন, জগন্নাথকে স্মরণ কইরে যাত্রা করো। যাত্রাকালে আমি আমার ঠাকুরের বেদিৎ তোর মঙ্গল পেরথনা করতে যাচ্ছি। নির্ভয়ে যাত্রা করিস। [ লালন পদ্মাবতীকে প্রণাম করিল, পদ্মাবতী শিরশ্চুম্বন করিয়া প্রস্থান করিলেন ]

লালন ॥ একটা মাস মা, মাত্তর একটা মাস দেখতি দেখতি চইলে যাব।

[ বাইরে ভোলাই ও শীতল—'কৈ হে লালন বড্ড দেরী হচ্ছে।' ছুটে তুলসীর প্রবেশ, হাতে তুলসীর মালা ও বোঁচকা। ]

লালন ॥ তুলসী এইবার চলি। [ তুলসী লালনের গলায় মালা পরাইয়া দিল ও বোঁচকাটি হাতে তুলে দিল ]

লালন ॥ তুলসী ! তুলসী ! তুলসী ! আমার বোঁচকায় তুলসীর পাতা—গলায় তুলসীর মালা—সর্বাঙ্গে আমার তুলসী ! চলি—

## দ্বিতীয় দৃশ্য

[ রসুলপুর গ্রামের গঙ্গার তীরবর্তী একটি পথ। গান গাইতে গাইতে দরবেশ সিরাজ সাঁই ফকিরের প্রবেশ ]

সিরাজ ॥ [ গান ]

এলাহি আলামিন আল্লা
বাদশা আলম পানা তুমি।
ডুবায়ে ভাসাইতে পারো
ভাসায়ে কেনার দেও কারো
যা করে, সে ইহাও তোমারো—
তাইতে তোমায় ডাকি আমি ॥
নহু নামে এক নবীরে
ভাসালে বিষম পাথরে
আবার তারে মেহের করে
আপনি লাগালে কিনারে,
জাহের আছে ত্রিসংসারে
আমায় দয়া কর স্বামী ॥

[ নিকটস্থ চটির মালিক নিবারণ সাহার ব্যস্তভাবে প্রবেশ ]

নিবারণ ॥ সাঁইবাবা! সাঁইবাবা! এই যে সিরাজ বাবা, বড় বিপদে ঘোর বিপদে পড়েছি আমি। দোয়া কর যাতে বাঁচি।

সিরাজ ॥ কি হয়েস রে নিবারণ? তোর হাসি-খুশি মুখখানা এমন কালো হ্যয়েছ কেন রে?

নিবারণ ॥ সর্বনাশ হয়েছে সিরাজ সাঁইবাবা, কি যে হবি, কি যে করপো কিছুই বুঝঝি না।

সিরাজ ॥ রথের আগে তোর এই ছোটো চটিটা যাত্রীর ভীড়ে ভরে যায়। যাত্রীরা তোকে দু'হাত তুলে আশীর্বাদ করে, তোর বিপদ কেন হবি নিবারণ?

নিবারণ ॥ এবার আর তা হবি না যে বাবা। এবার আমার শুরুতেই শেষ।

সিরাজ ॥ কেন রে কি হয়েসে? চল তোর চটিতে গিয়ে বসে শুনপো।

নিবারণ ॥ আর চটি, চটির ঝাঁপ বন্ধ করে দিয়েছি সাঁইবাবা। হায় হায় মায়ের এমন দয়াই হয়েসে চটিটা আমার উঠে গেল।

সিরাজ ॥ মায়ের দয়া? বসন্ত? তা দয়াটা কার উপর হয়োলো রে নিবারণ?

নিবারণ ॥ সে কি আর শুনপার সুযোগ পালাম। কাল সাঁঝের বেলা সুয্যি-ঠাকুর কেবল পাটে বসেছে এমন সময় দুডো লোক একটা লোককে ধরাধরি করে

নিয়ে আইলো আমার চটিতে। লোকটা জ্বরে বেহুঁশ। তাড়াতাড়ি একটা ঘর খুইলে দেলাম। আলো দেলাম, জল দেলাম, খাওয়া-দাওয়ার ব্যবস্থা করে দেলাম। একটু নাড়ি দেখতেও তো জানি, তাই নাড়ি দেখতি গেলাম—তা সঙ্গের লোক দুটো হাঁ হাঁ করে চেঁচিয়ে উঠে বুললো—ছুঁয়োনা—ছুঁয়োনা—ভীষণ মায়ের দয়া হয়েছে তা, মায়ের এত দয়া, এত বেশী দয়া, এত ভীষণ দয়া আর কখনো দেখিনি। দেহটা ফুলে ঢাক হয়েসে। বুঝলাম এখান থাকলি আর রক্ষা নাই। মাগ ছেলেমেয়েকে ঐ রাতেই পাঁশের গাঁয়ে শ্বশুর বাড়িৎ চালান করে আজ ভোরে চটিৎ ফিরে যা দেখ-লাম তাৎ আমার চোখ ছানাবড়া।

সিরাজ॥ কি দেখলি ?

নিবারণ॥ দ্যাখলাম ঘরে কেউ নাই।

সিরাজ॥ তবে তোর আর বিপদডা কি নিবারণ ? বিপদবারণই ওদের সরা দেসেন।

নিবারণ॥ সরা দেসেন কি ? ঘরে বোঁচকা-বুঁচকি কিছু পইড়ে আছে যে। [ হাত দেখিয়ে ] দেখতো গোঁসাই, আমার এই হাতে এই লাল দাগ গুলোন কি ? মায়ের দয়া নয় তো ?

সিরাজ॥ আরে না না, ওতো মশার কামড়।

নিবারণ॥ কি জান সাঁইজি ! কাল রাত থেকে কেবলই মনে হচ্ছে, মা বুঝি আমাকেও দয়া করতে আসছেন। যাই ঘরটা ছড়া দিয়ে মুছে ধুপ ধুনো দি, আর মা শীতলার একটা পুইজোর ব্যবস্থা করি। কি বলো সাঁইজি ?

সিরাজ॥ ত যা করতে হয় কর। যাই মুরশিদের বাড়ি গিয়ে বসি।

[ ভীত সন্ত্রস্ত ভোলাই ও শীতলের প্রবেশ ]

নিবারণ॥ এই এই এই যে এরা। এরাই আন্‌সিলো সেই মায়ের দয়াক। [ ভোলাই শীতলকে ] কোথায় রেখে আইলে তাকে ? হয়ে গেছে নাকি ? কিগো বাবুরা, কথা বুলতিছো না কেন ? এত ভোরে গঙ্গা নেয়ে এ্যালে, ব্যাপারডা কি ? তার মানে বুঝলে সাঁইজি, হয়য়া গেছে। গঙ্গার তীরে পুইড়া শেষ কাজ সেরে আইলো।

ভোলাই॥ না না পুড়োই নি, আমরা পুড়োই নি।

শীতল॥ শেষ রাতে কিছুটা জ্ঞান হয়েছিলো কিন্তু সে কি যন্ত্রণা। চোখে দেখা যায় না, কানে শোনা যায় না।

ভোলাই॥ কেবলই বলতি লাগল জ্বলে-পুড়ে আমার দেহ খাক হয়য়া যাচ্ছে। আমাক গঙ্গায় ডুবো রাখো। আমার মনের আগুন দেহের আগুন শীতল কর।

সিরাজ॥ দেহের আগুন মনের আগুন শীতল কর। ওরে, এ যে সাধকের কথা। তোমরা তাকে পুড়োয় এলে ?

ভোলাই ॥ পুড়োই নি বাবা।

শীতল ॥ কিছুটা জ্ঞান তখনো ছিল, জ্যান্ত মানুষকে কেউ পুড়োয় নাকি ? যখন বোঝলাম বাঁচার আর কোন আশাই নাই তখন—

ভোলাই ॥ তার দেহের নীচের দিকটা গঙ্গা জলে ডুবো দেলাম। মাথাটা বাঁধা ঘাটের শানে লাইগা চোট খাইল—তাতেই জ্ঞানটা গেল।

সিরাজ ॥ আ-হা-হা মাথায় চোট খাইল—তাতেই জ্ঞানটা গেল !

শীতল ॥ অন্তর্জলী কইরে রাখলাম তাক। আর তাতেই শান্তি হইল।

ভোলাই ॥ গঙ্গার উপর ছিল ওর বড় বেশী টান সেই গঙ্গায় শেষে প্যায়লো।

সিরাজ ॥ এ যেন গঙ্গাই টাইনা নিল। হ্যাঁ—হ্যাঁ—সাধক, সাধক নইলে আমার এই চরণদাস চলতি চলতি এখানে আইসা থেমে যায় !

নিবারণ ॥ তা তোমরা চইলে আইলে কেন ?

ভোলাই ॥ বাঁচবো এ আশা এতটুক্ থাকলি আমরা থাকি যাতাম। কোন আশা নেই, কোন আশা নেই। সোনার অঙ্গ পচে গয়লে খসে পড়সে।

শীতল ॥ কি লাইগা থাকপো ! কার লাইগা থাকপো। সে কি আর আছে।

সিরাজ ॥ তবে তো যাতিই হয়। যতক্ষণ শ্বাস ততক্ষণ আশ।

[ নিবারণের সঙ্গে গমনোদ্যত ]

ভোলাই ॥ না না তোমরা যাতি পারবে না নে, ক্যান যাবা ? কি দেখতি যাবা ? মাথায় চোট লাগছে ! আমরা তাক মায়রে ফেলেছি।

নিবারণ ॥ জ্যান্ত লোককে এরা গঙ্গায় ভাসা দিছে। এরা খুনী। দাঁড়াও তো সাঁইজি এদের কাছে। আমি যাই, চৌকিদারকে ডাকি আনি।

সিরাজ ॥ [ এগিয়ে ] আরে শোন্, শোন্, মাথা গরম কইসিনা—তারচেয়ে জিজ্ঞাসা কর—অসুস্থ লোকডার নাম কি, ক আইলো ক্যনথেন। এরাই বা কে ? পরিচয়টা কি ? ও চৌকিদারে কাজ নাই। তাৎ অনেক ঝন্‌ঝাট—চল, চল ওসব না করি আসো ঐ রোগীর কাছে—

[ ভোলাই ও শীতলের পলায়ন ]

নিবারণ ॥ [ হঠাৎ এদিক চেয়ে ] আরে এরা যে আবার পলায়া গেল ! এরা নিশ্চয় খুনী—এদের চৌকিদারের হাতে—

[ নিবারণকে বাধা দিলেন সিরাজ সাঁই ]

সিরাজ ॥ আগে তাড়াতাড়ি লোকডার কাছে যাওয়া দরকার, নাকি, চৌকিদারের কাছে যাওয়া দরকার ! নিবারণ তুই চেরটা কাল—

নিবারণ ॥ আরে ছাড় ছাড় লাগে যে—ছাড় ছাড়—আঃ, কি তোমার গায়ের জোর—চল চল গঙ্গার তীরেই চল। [ প্রস্থান ]

## তৃতীয় দৃশ্য

[ মুরশিদ জোলার বাড়ি। মুরশিদ ও তার স্ত্রী ফতেমা গৃহকর্মেরত ]

ফতেমা ॥ এই যে শুনতিছ, নিবারণের বাড়ি চটিৎ গিয়ে একবার জেইনে এসো দিকি—সাঁইবাবা আইচেন কি না। মানিকের চোখের ব্যাদনা আর শেলেষ্যাডা খুব ব্যাইরে গেছে।

মুরশিদ ॥ এতো ব্যস্ত হলি কি চলে? কি অবস্থায় সাঁইবাবা গঙ্গার ঘাট থেন তুলি আনি দিছিল—সেটা ভাবি দেক। বাঁচায়ে যে তুলতি পেরেছো এইডে তোমার ভাগ্যি জেনো—

ফতেমা ॥ তা বটে। সে দিনের কতা মনে পড়লি গা আমার সিউরে ওঠে, একটা জোয়ান ছাওয়াল, সারা অঙ্গ মায়ের দোয়ায় পচে গেছে—কি বিভ্রাট—হাতই দেওয়া যায় না, ভাগ্যে মতি সেই দিনই এসে পড়েছিল।

মুরশিদ ॥ সেডাও খোদার দোয়া—নইলে একলা কি তুমি সামলাতি পারতে। কিন্তু ফতেমা বানভাসি মানুষটা নিজের কতা কিছুই মনে আনতি পারতেছে না। ও কার ছাওয়াল, কি নাম ওর, গেরামের নাম কি? বাড়িৎ ওর কেডা কেডা আছে, কথথেন আইছে—এতদিন গেল আমরা কিছুই জানতি পারলাম না। এডা আমার মনকে সর্বদাই পীড়া দেয়।

ফতেমা ॥ আর পীড়া দিয়া কাজ নাই, তুমি যাও তো দেখ সাঁইজি আইলো কিনা, অষুদের ব্যবস্থা করতি হবে তো।

মুরসিদ ॥ কিন্তু ফতেমা, কার কইলজার ধন আমরা চুরি করি ভোগ করতিছি!

ফতেমা ॥ চুরি করি কও কি? খোদার দোয়ায় অরে আমি পাইছি, খবরদার তুমি আবার ওসব কতা সাঁইজিরে বুলতি বসনা—খালি ব্যাদানার কতাডা বুলো।

মুরশিদ ॥ ঠিক আছে, তাই বুলব কিন্তু সাঁইজির কি কিছু বুঝতে বাকী থ্যাক? যাই।

[ ঘর থেকে লালন এসে দাঁড়ায় ]

ফতেমা ॥ একি বাপজান তুমি? বোসো।

লালন ॥ না ধরতি হবে না, আজ আমি বল পাচ্ছি। কাসিডা থাকি থাকি যখন আসে তখন সামলাতে পারি না। মতিবিবি বুলতিছিলো আসল বসন্ত হলি লোক নাকি বাঁচে না।

ফতেমা ॥ কে বলে বাঁচে না মানিক, এই তো তুমি সাইরে উঠসো।

লালন ॥ হ্যাঁ সেরে উঠেছি তোমারই জন্যে মা, তুমি রাত-দিন আমার কাছে পইড়ে থ্যাকে কি সেবাটাই না করছ,—কিন্তু এত করেও তুমি আমার বাঁ চোখটা রাখতি পারলে না মা। ডান চোখ ঢাকলি এই চোখটাৎ আমি কিসসু দেখি না।

ফতেমা ॥ দুঃখ কোরোনা মানিক, খোদার দোয়াই প্রাণটা যে বাঁচিসে এই ঢের। বাবা তুমি সাত-রাজার ধন—এক মানিক, তোমাকে পেয়ে আমি আর কিসসু চাই না।

লালন ॥ কোথায় যেন আমাকে পেলে ?

ফতেমা ॥ তোমার কিছু মনে থাকে না, কতবার বুলিছি তো বাবা, আমাদের গঙ্গার ঘাটেৎ—

লালন ॥ হ্যাঁ—হ্যাঁ—

ফতেমা ॥ ছাওয়াল-পাওয়াল তো আমার নেই; খোদা তাই বুঝি তোমাকে পাঠায়ে দেলেন।

লালন ॥ কোনথ্যেন-কে আমি গঙ্গায় ভ্যয়সে আলাম—এত চেষ্টা কোরছি কিছুৎই মনে কোরতে পারতিছি না, আমি ভ্যেবেই পাই না আমি কে, আমি কেডা ?

ফতেমা ॥ যার বুকের ধনই হও না কেন আমি তোমাকে বাঁচাসি, তুমি আমার, তুমি আমার মানিক। এমন দিন হয়তো আসতি পারে, যেদিন তোমার সব মনে পড়বি, সেদিন কি তুই আমার বুক খালি করে আমাকে ছেড়ে চলে যাবিনি মানিক ?

লালন ॥ সে কি মা, শী বুলছো তুমি ? তোমাকে আমি ভুলতে পারি ? তুমিই বুললে না খোদা আমায় পাঠায়ে দেছে !

ফতেমা ॥ আমি যাই, মতিক দিয়ে তোর দুধটা পাইঠা দিচ্ছি, তারপর আবার হেঁসেলে ঢুকুতে হবি। তোমার বাপজান বুলেছে আজ নাকি সে শহরে যাবি তোমার সঁদিকাশির অষুদ আনতি, আর আমাদের তাঁতের শাড়ির সওদা আনতি।

লালন ॥ মা সাইরে উঠলি আমিও যাবেক বাবজানের সাথে সওদা আনতি। জান মা, ঐ তাঁতের সুতো যাওয়া-আসা দেখতি আমার ভারী ভালো লাগে। লাল, নীল, সবুজ। মা, খালি ইচ্ছা করে বাপজানের সঙ্গে আমুও বইসে পড়ি।

ফতেমা ॥ বেশ তো বসতি তো হবিই, ছাওয়াল তার বাপজানকে সাহায্য করপিনা !

লালন ॥ তাঁতের কাপড় বুনতি শিখলি একটা শাড়ি বুনবোনে তোমার জন্যি, একটা লুঙ্গী বাপজানের জন্যি—আর একটা শাড়ি বুনব তোমার বোনঝি মতির জন্যি—ও আমাকে গান শেখাচ্ছে কিনা। আচ্ছা মা, মতির আর কেউ নাই ?

ফতেমা ॥ কে আর থাকপি বাপ, আমরাই তো ওর বিয়ে দিসি, তার দু-তিন মাস যাতি না যাতি বেওয়া হয়ে গেল।

লালন ॥ বেওয়া কি মা ?

ফতেমা ॥ ওর খসম্—

লালন ॥ খসম্ কি মা ?

ফতেমা ॥ ওর স্বামী রে স্বামী—ওর স্বামী ওক বিয়ে করার পরই কলেরায় মারা যায়।

লালন ॥ ও বিধবা ! আচ্ছা ! মা ওর তো আবার বিয়ে হতি পারে—

ফতেমা ॥ হ্যাঁ বাবা আমাদের সমাজে বেওয়া আবার নিকে করতি পারে। সেঁওড়ের মহাজন মহম্মদ শা ওক নিকে করবার জন্যি পাগল।

লালন ॥ মহম্মদ শা ?

ফতেমা ॥ হ্যাঁরে খুব ধনী, বেশ ভাল অবস্থা। দাসী, বাঁদী, চাকর অনেক লোকজন খাটে। আমরা বুলেছিলাম—ও কিছুতেই রাজী নয়। এমনি ভাত-কাপড়ের দুঃখ নেই ওর—খসম্ কিছু জোতজমা রাইখ্যা গেছে, কিন্তু একা তো, তাই মন খারাপ হলি চলি আসে আমার কাছে, এত দুঃখু, তবু হাসিটুক্ মুখে য্যান লেগেই আছে।

[ মতিবিবি ঘর হইতে বাহিরে আসিল ]

মতি ॥ এই যে লাগান হচ্ছি আমার নামে—

ফতেমা ॥ লাগাবো কোন দুঃখে, মায়ে ব্যাটায় একটু সুখ দুঃখুর কথা হচ্ছিল।

মতি ॥ দুঃখু আবার কন গো খালা ! তুমি তো এখন বেগম বইনে গেছোগো।

ফতেমা ॥ ও মা তোর মাথা খারাপ হলো নাকি রে ?

মতি ॥ মাথা খারাপ তোমার—তা না হলি কনকার কে এক গংগার ঘাটে কুড়োয় পাওয়া ছাওয়াল সে হল সাত রাজার ধন এক মানিক, আর আমি—আমি হলাম সামান্য মতি—তাও ঝুটো—

লালন ॥ দেখছো মা দেখছো, খালি হিংসে—তুমি যে আমাকে এত ভালো-বাসো ওর কিছুৎই সহ্য হচ্ছে না।

মতি ॥ হচ্ছে নাই তো—হচ্ছে নাই তো, কনকার কে উইড়ে এ্যাইসে জুড়ে বসেসে আমার ভাগীদার হতে চান—না না ওসব চলবিনানে বলে দিচ্ছি—ওঠ ওঠ, অ্যাঁ, আবার কোল ঘেঁসে বসা হয়েছে—ছোট ছাওয়ালের মত !

ফতেমা ॥ ওরে হয়েসে রে হয়েসে—তা তোর হাতে ওডা কি ? দুধ তো। ঝগড়া না কোরে ওটা ওক খেতে দে।

মতি ॥ ওমা ! খালা তুমি কড়াই-এ ডাল বসাইয়া ছেলেকে আদর করতেছো—ডাল যে ধইরে গেল।

ফতেমা ॥ আমি যাচ্ছি। দেখিস তো মতি, সব দুধডাই যেন খায়।

[ ফতেমা ঘরের ভেতর গেল ]

মতি ॥ খাবে না মানে ? কারে ঘাড়েৎ কটা মাথা আছে যে খাবেন না।

আর তা ছাড়া দুধ না খালি সাঁইবাবার গান যা একটু শুনোই তা ওই পয্যন্তই। নাও খেয়ে উদ্ধার করো।

লালন ॥ না, গান না শোনালে খাব নানে।

মতি ॥ ও বাবা আবার গোঁসা!

লালন ॥ রাগ হবি না! গান শোনাবে না—আর খালি কথায় কথায় বলবি কুড়ো পাওয়া ছাওয়াল!

মতি ॥ তা যা সত্যি তা বুলবো নে? আমাকে যে সকলে বলে বেওয়া, আমি কি তাতে রাগ করি? কি চুপ করে গেলে যে—জবাব দাও।

লালন ॥ আচ্ছা তুমি আবার বিয়ে কর না কেন?

মতি ॥ তুমি আমাক বলবার কে হে? তুমি লোকডা কেডা?

লালন ॥ তা বটে, আমি ভেইবে পাই না আমি কে? আমি কোথাথ্যেন্ এলাম—

মতি ॥ গঙ্গার ঘাটথ্যেন গো।

লালন ॥ কতায় কতায় বল ক্যান গঙ্গার ঘাট থ্যান? ক্যান আমার কি হয়েসিল?

মতি ॥ সে তো অনেক কিছু। তোমার বসন্ত হয়েসিল—সাঁইবাবা তোমাক প্রথম দেখেসিল, তোমার সঙ্গে দুডো লোক ছিল—তারা তোমাক অদ্ধেক শরীর গঙ্গার পাণিৎ ডুবয়ে দিয়েছিল, ঐ কি য্যান কয় অন্তর্জলি করে রাখসিল। নামাতে গিয়ে বাঁধন ঘাটে তোমার মাথা ছেঁচে গিয়েছিল। সে দিনের কথা মনি হলি—তোমার মনে পড়তিছিনে কিছু? আমার গেরামের কথা কয়েছিলাম মনে আছে? কও দিকি আমার গেরামের কি নাম—

লালন ॥ কি য্যান একটা গাছের না ম…ও শ্যাওড়া গাছ—শ্যাওড়া।

মতি ॥ শ্যাওড়া না। শ্যাওড়া গাছে তো পেত্নি থাকে—আমার গেরামের নাম শেঁউড়ে। সেখানে ঈদের সময় খুব বড় মেলা হয়, সেখানে তুমি বলিছিলে যাবে। মনে আছে তোমার? নাও দুধটা ঠাণ্ডা হয়ে যাতিছে, খায়ে নাও। ওমা, রঙ্গ দেখে আর বাঁচিনে! নাও, ধর, হাতে করে ধর।

লালন ॥ উঁহু! হাত ওডা ধরতি চাইছে না!

মতি ॥ বটে, এত সাধ তো বিয়ে করলি পার। খালাক বুলি?

লালন ॥ তুমুও তো করলি পার।

মতি ॥ কাক গো? গংগার ঘাটে—কুড়ো পাওয়া ফুটো পাত্তরেক নাকি?

লালন ॥ না গো, সোনার ঘড়াক, সে সোনা হীরে জহরৎ দিয়ে তোমাক—মুড়ো রাখপি।

মতি ॥ ও মা! এদিক শুনি কিছু জানে না—কিছু বোঝে না—এদিক দেখি খবর ঠিক রাখে! তা এত খবর কার ঠাঁই পেলে গো? আমাক এত ভাল করার সে লোকডা কেডা গো।

লালন ॥ কেন, মহম্মদ শাহ্।

মতি ॥ কেডা বুললো, কেডা বুললো—নিশ্চয়ই খালা, দাঁড়াও দেখাচ্ছি মজা।

লালন ॥ না না কথায় কথায় বুলতিছিলো মহাজন নাকি তোমার জন্যি পাগল।

মতি ॥ নিজে তো পাগল স্যইজে বসে আছ, আমাকেও কি পাগল করতি চাও? তুমি জান, ওর তিন তিনটে বিবি? নাও, অনেক হ্যয়েছে। আমার ভাল করি কাজ নাই। নাও দুধডা খ্যাই ফেলাও—একটুকুও রাখলি পরে চলবি না নে, চোঁ চোঁ করি খাতি হবে।

লালন ॥ চোঁ চোঁ করি?

মতি ॥ হ্যাঁ, চোঁ চোঁ করি।

[ লালন এক চুমুকে দুধটা খেল ]

লালন ॥ শব্দডা হ্যয়েছিলো!

মতি ॥ হ্যাঁ হ্যয়েছিলো, না হলি রক্ষি ছিলো? এক্ষুণি আর এক বাটি খাতি হতো, দুধ খাতি হোলি ওই চোঁ চোঁ বাদ্যিটা চাই, গান গাতি হলি যেমন এক বাদ্যি—

লালন ॥ তা হলি একতারাটাক একবার আন না।

মতি ॥ আনতিছি। তার আগে এই আরশীতে তোমার মুখখান একবার দেখ তো—আচ্ছা থাকি থাকি গলায় হাত দাও ক্যান বল তো? কি খোঁজ?

লালন ॥ কি জানি? গলাডা আমার যেন কেমন খালি খালি লাগে। কি যেন গলাৎ আমার ছিল।—কি ছিল বলতো?

মতি ॥ ওমা আমি কয়া দেব! আমি তো তোমাক শুধুচ্ছি, কী? তাবিজ?

লালন ॥ তাবিজ? না ঠিক তাবিজ নয়—কি যেন?—কি যেন,—

মতি ॥ থাক মনে যখন করতি পারছ না—তখন থাক—আর ভাবি কাজ নাই, দেখতো মানিক মুখের দাগগুলো কমে যাচ্ছে না?

লালন ॥ তাই তো—

মতি ॥ কমবিনে! রোজ ডাবের পানি দিয়ে মুখখান ঘষি কি সাধে?

লালন ॥ আমার মুখের বসন্তের এ সব দাগ গুলান তুমি তুলে দেবে?

মতি ॥ সে আমি ভেইবে দেখপোনে।

লালন ॥ কেন, ভেইবে দেখপা কেন?

মতি ॥ সব দাগ তুলি দিলি পর—সুন্দর মুখখান আরও সুন্দর হবিনি—তো দেমাকে তখন আমাদের দিকি চাইবেই না নে।

লালন ॥ ক্যান?

মতি ॥ এই তো তোমাগো স্বভাব।

লালন ॥ তা হলি গানটা ধর।

মতি ॥ আগে দেখি যেটুকু শেখালাম সেটুকু মনে আছে কিনা।

[ মতির সহযোগিতায় লালন গায় ]

[ গান ]

কথা কয় রে দেখা দেয় না—
নড়ে-চড়ে হাতের কাছে
খুঁজলে জনম ভোর মেলে না ॥
খুঁজি তারে আসমান জমি
আমারে চিনিনে আমি
এতো বিষম ভোলে ভ্রমি
আমি কোন্ জন সে কোন্ জনা ॥
রাখ রহিম বলছে যে জন
সে জনা কি বায়ু হুতাশন
শুধালে তার অন্বেষণ
সূর্য দেখে কেউ বলে না।

[ লালন গাইতে থাকে—সেই সুর ধরে সিরাজ সাঁইবাবার গাইতে গাইতে প্রবেশ—সঙ্গে মুরশিদ। মতি আড়াল হয়। গান শুনে ফতেমা আসে। ]

সিরাজ ॥ আমার হাতের কাছে হয় না খবর
কি দেখতে চাও দিল্লী শহর
সিরাজ সাঁই কয় মানুষ রে তোর
সদায় মনের দ্দম যায় না ॥

তা আমার বেটীর গলা পালাম, সে পালালো কোওয়ানে। এই যে ফতেমা, মতি গেল কোওয়ানে ?

ফতেমা ॥ ওরে ও মতি, সাঁইবাবাক বসতি একটা জায়গা দে—[ মতির তথাকরণ )।

সিরাজ ॥ ছাত্তর তো খাসা তেয়ৈরি হয়েছে গো। ম্যাস্টারীতো ভালই হচ্ছে।

মতি ॥ আমি আবার মাস্টারী কি করব সাঁইবাবা, আপনার গান তো না গায়ে পারা যায় না। আপনার গান কখনও রসুই ঘরে, কখনও তাঁত ঘরে গুনগুন করে গাই, তাই হয়ত শুনি থাকপেন। দেখা দেখি নিজেই গান শুরু করেছেন। আমার কি মনে হয় জান সাঁইবাবা, ছোটকাল থেকেই ওর গান করা অভ্যাস ছিল।

ফতেমা ॥ মতি—[ মতিকে থামতে ইঙ্গিত ]

সিরাজ ॥ এতি দেখি একেবারে একলব্য। তা মতিক গুরু দক্ষিণা কি দেবে বাবা মানিক ? সে তো দিয়েছিলো বুড়ো আঙ্গুল, তুমি কি তাই দেবে ?

লালন ॥ আমি একটা তাঁতের শাড়ি বুনি দেব।

মতি ॥ ওমা আমি আবার গুরু কি ? গুরু তো আপনি, আপনারই গান।

সিরাজ ॥ তা বটে। তা শিকলো কেডা—সে তো তুমি।

মতি ॥ তা গান তো আপনার।

সিরাজ ॥ তা বাবা কটা গান শেখা হলো ? এ গানটা শিকচো ! এ গানটা শিকচো ! আচ্ছা তুমি যখন খুব ছোট তখন থেকেই তো গান কর।

ফতেমা ॥ মতি ওর শরীরডা আজ ভাল নয়। বাবা, ও সব কথা আজ থাক না।

সিরাজ ॥ তুই থাম তো ফতেমা। আচ্ছা, তোর মনের কথা তো আমি বুঝি —ওর মনের কথাডা একটু বুঝতে দে, আচ্ছা মাঠে গরু চরায় যে রাখাল তার বাঁশি শুনিছো? [ লালন মাথা নাড়ায় ] কেমন লাগে ? ভালো…ঢাকের বাদ্যি শুনিছো, কেমন লাগে—কোথায় শুনিছো, মহরমে—পূজা বাড়িৎ [ লালন মাথা নাড়ে ] কি পূজা ? দুর্গা পূজা, কোথায় ? [ লালনের মাথা নাড়া, ভাবটা মনে নেই ] পালা গান শুনিছো—কীর্তন এডা শুনিছ—জয় গৌরাঙ্গ শুনিছো ?

লালল ॥ হ্যাঁ—

সিরাজ ॥ কোথায় শুনিছো বাবা মানিক, মনে করতি পারতিছো না—নবদ্বীপের নাম শুনিছ ?

লালন ॥ হ্যাঁ—

সিরাজ ॥ গিয়েছিলে কখনও ? [ লালন মাথা নাড়ে ] একা গিয়েছিলে না সঙ্গে কেউ ছিলো, মনে করতি পারতিছো না ! সেখানে কবে গিয়েছিলে, সঙ্গে কে কে ছিলো ?

লালন ॥ আমি কিছুই মনে করতে পারতিছি না, কিন্তু থাকি থাকি যেন অন্ধকারের মধ্যে ঝাপসা আলো দেখি—মনে হয় যেন সেই ভোর বেলা খোল করতাল বাজে—কানের কাছে যেন শুনতি পাই সেই গান। কিন্তু কোথায় শুনিছি, কে শুনায়েছে—নবদ্বীপে আমি গেলাম কবে? কে ছিল সাথে—

সিরাজ ॥ নবদ্বীপে এ গান তুমি নিশ্চয় শুনিছো।

লালন ॥ এ গান আমার জানা, দেখেন এই তো গাইছি—জয়-গৌরাঙ্গ কিন্তু ঐ গান কোথায়—

সিরাজ ॥ তার আগে কোথাও শুন নাই ? সেই শেষবারে গঙ্গার ঘাটে যাবার আগে শোন নাই ? কোথায় ছিলে তখন ? নিশ্চয় বাড়িৎ শুয়ে থাকতি থাকতি শুনিছো। কোন বাড়িৎ ? সেথায় কে কে আছে ?

লালন ॥ আমি কিছুৎই মনে করতে পারতিছি না, মনে করতে পারতিছি না সাঁইজী, কে আমি ?

সিরাজ ॥ খুঁজি তো—চিনি নে আমি। ওরে আমারে চিনিনে আমি, আমি বলে দেব তুই কে ?

লালন ॥ হ্যাঁ আপুনি নিশ্চয় জানেন। বলুন আমি কে ? আমার পরিচয় কি ?

সিরাজ ॥ তুই মনুষ।

লালন ॥ মানুষ—কোন জাতির আমি ? হিন্দু না মোচলমান ? না তো কি ?

সিরাজ ।। জাত তো মানুষের সিরস্‌টি বাবা। তুমি খোদাতালার সিরস্‌টি মানুষ, তুই মানুষের বাচ্চা মানুষ।

লালন ।। কিন্তু আমি যে আগের কথা কিছুই মনে করতি পারতিছি না, সব সময় একডা যেন কালো পরদা। সে পরদা কিছুৎ আমি সরাৎ পারতিছি না, সে পরদা আমার সরা……সরা দেন।

ফতেমা ।। মতি, তুই মানিকরে সকাল বেলাৎ অষুধডা খাওয়ায়েছিলি ?

মতি ।। ওমা, তুলসী পাতার রসডা খাওয়াতি একেবারে ভুলে গেছি।

লালন ।। কি বুললে ?

মতি ।। তুলসী পাতার রস। [ লালন মতির হাত চেপে ধরল ]

লালন ।। কি পাতার রস ?

মতি ।। ছাড়…তুলসী—

লালন ।। কি বুললে—?

মতি ।। বুলতিছি তো তুলসী, তুলসী, তুলসী।

লালন ।। তুলসী ! একি চোখের সামনি থেকেন কালো পর্দাডা সইরে যাচ্ছে যে ! আমার যে সব মনে পড়ে যাচ্ছে ! পুরীৎ রথে জগন্নাথ দর্শনে যাচ্ছিলাম— হ্যাঁ-হ্যাঁ সঙ্গে ছিল ভোলাই আর শীতল। পথে বসন্ত হল। আমার বাড়ী ভাঁড়ারা গ্রামে, সেখানে আমার মা, আমার তুলসী—আমার নাম লালন কর, লালন কর, লালন কর—

[ অন্ধকার। আবার আলো ফুটে উঠল। অন্ধকারের সময় আজান। আজানের পর লালনের প্রবেশ ]

লালন ।। বাপজান ! বাপজান ! মতি ! মতি ! বাপজান ! বাপজান ! মতি ! মতি ! মতি, তুমি এখানে —

[ মতি এসে দাঁড়িয়েছে ]

মতি ।। কেন ? সবতো গুছো দিছি আমি।

লালন ।। বারে, তোমাক বলে যাতি হবেন নে ?

মতি ।। যাক নিশ্চিন্ত হলাম, পাগলামিটা তোমার একেবারে সেরে গেছে মানিক —যাবার সময় যে বলি যাতি হয় সেটাও মনে করতে পারছো।

লালন ।। ঠাট্টা করিতিছ !

মতি ।। না। খালা খুলুক বুলিছো ?

লালন ।। না। বাপজানকে কোথাও দেখতি পালাম না, আর মা'ক বুলতি গেলাম, কোন কথা না বুলে ঘাটে চইলে গেল।

মতি ।। খালাক তো জানি, পাছে কান্নাকাটি কইরে ফেলান তাই বোধ হয় আড়াল চলে গেছেন। এ বেলাডা থাইকে যাও না মানিক—

লালন ।। না, আমার আর এক মুহূর্ত ত থ্যাকইবার সময় নাই। ওদিক আমার মা, তুলসী—

মতি ॥ ও তাই তো, তোমার মা, তোমার তুলসী! এখান তো সব পাতান, তাই তো।

লালন ॥ মতি, অমন বাঁকা করি কথা বুলসো কেন?

মতি ॥ গোস্তাকি মাফ কর মানিক। কপালডা বাঁকা কি না, তাই নিজের অজান্তে কথাও কেমন বাঁকা হয়ে বাইরা আসে, মাফ কর।

লালন ॥ মতি, তোমার ঋণ আমি জীবনে ভুলতি পারব না নে।

মতি ॥ থাক মানিক, ও সব কেতাবী কতা যারা পর তারা অমন বানা বানা বলে কিন্তু—

লালন ॥ আমি তোমাগো আপনার লোক; কি রকমডা করি বুললে তুমি বিশ্বাস করপা বল। মতি আমাক কতা যোগাচ্ছে না—একটা কতা বলি—আমাক ভুল বুঝ না যেন—আমি যাই।

মতি ॥ এইটাক ধর—না, না, লুঙ্গি না, সেই যে তোমার জন্যি যে গামছাডা বুইনে ছিলাম, সেইডা। গামছা হিন্দু মচলমানে সবাই ব্যাভার করে—ওৎ দোষ নাই—বরং যাবার সময় গঙ্গায় ধুই নিই যাও—

লালন ॥ মতি!

মতি ॥ এই দেখ, আবার বেঁকা কতা বুলতেছি, সত্যি মানিক, এ কতা আমি বুলতে চাই না আজ—না আর না। তোমার দেরী হ্যয়্যা যাচ্ছে।

লালন ॥ হ্যাঁ আমি যাই।

মতি ॥ হ্যাঁ যাও। ভুল হ্যয়ছে মানিক। যাও বুলতি নেই—তাই বুলতিছি এ্যাইসো, কেমন?

## চতুর্থ দৃশ্য

[ভাড়ারা গ্রাম। লালনের বহির্বাটীর প্রাঙ্গণ। বেলা সকাল দশটা। পল্লীর কিছু লোক একটি ব্যঙ্গ গীত গাহিতে আসিল এবং কিছুক্ষণ গাহিয়া চলিয়া গেল]

গান

তোমরা শুনেছো কি ভাই মরা মানুষ বেঁচে ওঠার ঘটনা
লালন বেঁচে ওঠে ভূত হয়ে আজ, করছে যা তা রটনা,
কত বুজরুকি জানে, ব্যাটা ভণ্ড হনুমান
আল্লা বোল, রাম রহিম আর, জপে হরির নাম,
হিন্দু পাড়ায় মোচলমান ভূত, ভাল কথা নয়।
ধম্ম-কম্ম জাতের বড়াই, সবই হবে লয়—ও ভাই ॥

ভূত ছাড়াতে চল সবাই, দেরী যে আর কোর না,
লাঠির পেটার চোটে ব্যাটা, কেঁদে যে কূল পাবে না,
ভূতের মুখে রাম নাম আজ, বার না করে ছাড়বো না।

[ সঙ্গীত রচয়িতা—ডাঃ অবনীকুমার সিংহ মহাশয়ের সৌজন্যে। ]

[ অন্দর থেকে পুরোহিত রাধামাধব ও সমাজপতি ভৈরব ভট্টাচার্য এবং তাদের পশ্চাতে লালনের মাতা পদ্মাবতী এসে দাঁড়ালেন। বাতায়ন পথে তুলসীও ইহাদের কথাবার্তা শুনছে ]

ভৈরব ॥ দেইখ্‌লে—দেইখ্‌লে তো, ব্যাপারডা কতদূর গড়ায়াছে। তোমার কান্নাকাটিৎ আমি ছিলাম, এখন ওদের চোখ এড়া পালাৎ পারলিই রক্ষে।

রাধামাধব ॥ রাধামাধব! রাধামাধব! বুইঝলে ভৈরব ভটচায, লালনের সাথে আমাদের যে দেখা হইল না তা একপ্রকার ভালই হইল।

ভৈরব ॥ তা যা বুলেছো, ছায়া মাড়ালি চান করতি হতো।

রাধামাধব ॥ তুমি আছ কোয়ানে ভটচায, ম্লেচ্ছের বাড়ী, এতেই তো চান করতি হবেন নে। কিন্তু আর কতক্ষণ অপেক্ষা করপো। লালন তো এখনো আইলো না। গানের দল সইরে গেছে, চলো যাই—এ ফাঁকে, আমরা কাইটে পড়ি।

ভৈরব ॥ আর ফিরবে কিনা তাই বা কে জানে! গেরামের লোক এরই মদ্যি. এ কেচ্ছাডা নিয়ে যা গান বাধাছে, এ কেচ্ছার গানই ওক এ গেরামথেন তাড়াপি।

পদ্মাবতী ॥ না না—আপনারা আর একটু অপেক্ষা করেন। ভোলাই আর শীতল ফিরে রটাছিল তারা ওর মুখে আগুন দেছে, গঙ্গায় চিতা ভাসা দেছে। আমার কাছে সেই কতা শুনে লালন ছুটে চলি গেল ওই ভোলাই আর শীতলেরে ধরতি। সে জলস্পর্শ পর্যন্ত করেনি।

ভৈরব ॥ তবে দেখ গিয়ে—একটা খুনোখুনি বেধে গেইছে হয়তো। না হে রাধামাধব, ব্যাপারডা-একেবারেই সুবিধের বুঝছি না, চল চল।

পদ্মাবতী ॥ দাঁড়ান, আপনাদের পায়ে পড়তিছি—একটু দাঁড়ান, বলেন তো এই বিপদে আমি কি করপো?

রাধামাধব ॥ সে আর কয়বার বলপো পদ্মাবতী? শ্রাদ্ধাদি কাজ যখন হইয়া গেছে—তোমার ছাওয়ালকে এখন প্রেত বলি মানতি হবি, তোমার বধূমাতাকও বিধবা হয়েই থাকৃতি হবি।

পদ্মাবতী ॥ লালন জলজ্যান্ত ফেরৎ আইসলো, তবু আপনাদের এই বিধান?

ভৈরব ॥ বিচার করতি হবি কিডা ফেরৎ আইল। আচ্ছা ধরলাম, প্রায়শ্চিত্ত করি তুমি না হয় তার প্রেতত্বডা ঘুচলে কিন্তু তার ম্লেচ্ছত্বডা—তার কি করবা? মোছলমান গৃহে এতদিন অন্নগ্রহণ কইরে—

রাধামাধব ॥ শুধু অন্নগ্রহণ কি বুলতিছ হে? গো-মাংসও কি বাদ গেইছে নাকি? রাধামাধব, রাধামাধব!

পদ্মাবতী ।। আপনাদের বুললাম তো, ওর কোন স্মৃতিশক্তিই তখন ছিলো না।

ভৈরব ।। সে বুলালি শুনতেছি কেডা ?

রাধামাধব ।। অবিশ্বাস্য, অবিশ্বাস্য—

পদ্মাবতী ।। অবিশ্বাস্য অন্যের কাছে হতি পারে, আমার কাছে নয়। লালন কোনদিন মিথ্যা বুলেনাই। শোনেন—আপুনি এ গেরামের পুরোহিত, আর আপুনি সমাজপতি, সমাজের ভয়ে মিথ্যাই যদি সে বুলতো তবে এই মোছলমান ঘরের বসবাসের কতা সে অনায়াসে চাইপা যাতি পারতো, কিন্তু সে তো তা করেনাই, অকপটে সে সব কতাই আমাকে বুলেছে।

ভৈরব ।। রাখো রাখো সত্য কখনও গোপন থাকে না। আজ হয়তো চাপতি পাইরতো কিন্তু দুদিন বাদে বার হইতই, যাক তুমরা এখন ভেইবে দেখ কি করবা।

রাধামাধব ।। ভাবাভাবির আর কি আছে। শাস্ত্রের বিধান তিন দিন গোবর ভক্ষণ কইরে সুবর্ণ ধেনু দান করতি হবি। তবে না হবি তার প্রায়শ্চিত্তির। ঐ প্রায়শ্চিত্তির করি জাতে উঠপি, আর গাঁয়ের সব লোকেরে একডা ভোজও দিতি হবি।

ভৈরব ।। হ্যাঁ তবেই সমাজে লালন ঠাঁই পাবেন নে।

পদ্মাবতী ।। সুবর্ণ ধেনু ! গাঁয়ের সবলোকেরে ভোজ খাওয়ান—কিন্তু এ খরচ কি আমার মত গরীবের পক্ষে সম্ভব !

রাধামাধাব ।। রাধামাধব, যেমন পাপ তেমনি তার প্রায়শ্চিত্তির। যদি এই বিধানে সম্মত হও খপর দিয়ো। আমরা আবার আসপো।

ভৈরব ।। সম্মত না হলি তোমার ধোপা নাপিত আমাক বন্ধ করতিই হবি, সাজে এক ঘরে হ্যয়ে থাকতি হবি। সেও যে কতদিন পারবা জানিনে কারণ হিন্দু-পল্লীতে একডা মেলেচ্ছ পরিবার—এ চলতি পারে না—এ অচল।

রাধামাধব ।। রাধামাধব, হ্যাঁ শেষ কথাডিই বলা হইলো। চলো হে ভৈরব নদীৎ ডুব দিয়ি ঘরে ফেরা যাক। রাধামাধব ! রাধামাধব ! [ পদ্মাবতী প্রণাম করতে যায় এবং তুলসী এসে দাঁড়ায় ] না না আর পায়ের ধুলো নয়। কিন্তু একি—

[ তুলসীর দিকে ভৈরবের দৃষ্টি আকর্ষণ ]

ভৈরব ।। একি ! বিধবার হাতে শাঁখা কপালে সিঁন্দুর, এসব কি ?

রাধামাধব ।। এ সব হচ্ছে কি পদ্মাবতী, এ সব কী অনাচার? শাঁখা ভেইঙ্গে ফেল, সিঁন্দুর মুছে ফেইল, শ্রাদ্ধ কুশপুত্তলিকা এসব হ্যয়ে যাবার পর এ পাপ তো চলবি না নে, নরকের ভয় একটু রেখ, জানো এখনো চন্দ্র সূর্যি উঠতিছে।

ভৈরব ।। সঙ ! সব সঙ সাজা হয়েছে। জাত ধর্ম আর থাইকলনা, দুর্গা শ্রীহরি, দুর্গা শ্রীহরি ! এসব দেখাও পাপ, আসো।

পদ্মাবতী ।। ছাওয়ালডা জলজ্যান্ত বেঁচে রয়েছে তবু কি না—

তুলসী ।। আপনিই বুলেছিলেন মা তাই আমি—

পদ্মাবতী ॥ বুলেছিলাম—আমিই বুলেছিলাম—মন চাচ্ছিলো তাই বুলেছিলাম কিন্তু তাতে যখন পাপই হচ্ছে, নরক বাস হবি বুলতেছে কি আর বুলবো আমি! তুমি যা ভাল বুঝ কর মা।

তুলসী ॥ [ আর্তনাদে ] মা! [ ছুটিয়া চলিয়া যাইতেছিল ]

পদ্মাবতী ॥ [ তুলসীকে ধরিয়া মূঢ়ের মত তাকাইয়া থাকে ] আমার মাথার ঠিক নাই। কি বুলছি আমি জানি না, তুমি যা ভাল বোঝ কর, ছাওয়াল তো নয় শত্তুর—শত্তুর।

[ লালনের প্রবেশ ]

লালন ॥ মা!

পদ্মাবতী ॥ বৌমা আজ কি কপাল আমাক। আমি হিন্দু, ছাওয়াল আমার মোচলমান, তুমি হিন্দু, স্বামী তোমার মোচলমান।

লালন ॥ সত্য বুলেই দেখছি আমি মানুষডা হারায়ে গেছি।

পদ্মাবতী ॥ না না তোক কী আমরা হারাতে পারি লালন? ঘর বাড়ী বেচে আমি প্রায়শ্চিত্তির করপো, তুই যে আমার ছাওয়াল রে।

[ ভোলাই ও শীতলের প্রবেশ, পশ্চাতে রহিম ]

শীতল ॥ না, পেরাশ্চিত্তির আমাক টাকাতিই হবি।

ভোলাই ॥ আইজ আর তোমাক কাছে না বলি পারছি না। বসন্তে বাঁচার আশা নাই দেখে ছোঁয়াছের ভয়েই আমরা ওক গঙ্গার ঘাটে অন্তর্জলী কইরে প্রাণ ভয়ে পালায় আসিছিলাম। পাপ যদি কিছু হ্যয়ে থাকে সে পাপ আমরাও, লালন মারা গেছে এই মিথ্যাডা রটনা করছিলাম আমরাই, পাপ আমাদের, পেরাশ্চিত্তির আমরাই করপো।

লালন ॥ ভাই ভোলাই ভাই শীতল, চোখের সামনে যদি মরতাম আমাক না পুড়োয়ে তোরা পালাত পারতিস না, তাতে অনেক কিছু আমার অজানা থাকত, আমি মিথ্যা বুলি নাই, চুরি করি নাই, খুন করি নাই, তবু আমি অপরাধী। সমাজের বিচারে আমি জাতিচ্যুত, আমি আমার মার পা ছুঁতি পারবো না নে, আমি আমার বোর সাথি ঘর করতি পারবোনা নে। আমি তো আমাক ধম্ম ছাড়ি নাই, অন্য ধম্ম গ্রহণও করি নাই—তা হলি আমাকই বা কি অপরাধ? আমাক মা বৌ এরই বা কি অপরাধ?

ভৈরব ॥ পেরাশ্চিত্তির করলি তো সব মিটি যায়।

লালন ॥ কেন আমি পেরাশ্চিত্তির করপো? আমি কোন অন্যায় করিনাই। ওপরে যিনি আছেন তিনিই জানেন কি অবস্থায় তোরা আমাক ফেলি আসিছিলি, তাত তোমাক অজানা নয়, সেই অবস্থায় আমাক যদি মোছলমান মৃত্যুর মুখ থেকি ফেরৎ আইনে—তা হলি সেডা তাদের অন্যায় হয়লো না। বাঁচাডাই আমাক অন্যায় হয়ল, তার জন্যি ঘর-বাড়ী বেচে সর্বসান্ত হ্যয়ে মা বউক পথের ভিকিরী করি দিতি হপি? এই বিধান? বা বারে চমৎকার! মা, তুলসী…

*তুলসী ॥ মা, ওক ছেইড়ে তুমি থাকতি পারবা ? তুমি সংগে থাক না মা।*

পদ্মাবতী ॥ কাক সংগে যাবো ? ভিটের নারায়ণকে ফেইলে ঐ মেলেচ্ছর সঙ্গে গেলি ঠাকুরের কোপে আর ওর বাপ পিতামহের অভিশাপে ওরই অকল্যাণ হবি মা।

তুলসী ॥ তবে ওক সঙ্গে আমাক যাতি দাও মা।

পদ্মাবতী ॥ জাত ধম্ম খোয়ায় শ্বশুর কুল ছাড়ি যদি যাতি চাও যাও, আমি বাধা দেব না।

তুলসী ॥ আমি কি করপো ?

লালন ॥ আমি কি করপো ? বুলতি পার, তোমরা বুলতি পার ? আমাক কাছে কী বড় ? জাত ধম্ম না মানুষ ? ও বুঝেছি। ঠিক আছে—[ মাকে প্রণাম করতে গিয়ে থেমে যায় ]

রহিম ॥ দাদাবাবু, তুমি কি সত্যিই চলে যাবেন নে আমাদের ছাড়ি ?

লালন ॥ ওরে রহিম—আমার কি পরিচয় বুলতে পারিস্ ? আমি কে ? [ ছুটে বেরিয়ে গেল। ]

তুলসী ॥ মা ও যে চলি গেলা—মা ! মা ! [ ক্রন্দনে ভেঙে পড়ল ]

## পঞ্চম দৃশ্য

[ মুরশিদের গৃহ। ফতেমা ও মতি গৃহকর্মে নিযুক্তা, এমন সময় ডাকহরকরা ভুবনের প্রবেশ। ]

ফতেমা ॥ কদিন পর তুমি এয়লে, এদিক দিয়ে যাতি মাঝে মাঝে এয়সো। ও মতি, যানা ভুবনকে কিছু গুড়-মুড়ি এনে দে না।

ভুবন ॥ তুমি কবে এলে ?

মতি ॥ তা মাস দুই হয়ে গেল [ ( মতি ভিতরে চলে গেল )

ফতেমা ॥ আচ্ছা বাবা, আমাদের কোন চিঠি আসে না বাপ ? আইলেই বা পইড়া দিবে কেড্যা ? ঘরে বাইরে তো আমরা সমান মুক্কু।

ভুবন ॥ যদি আসে পাইড়ে দেব আমি, লিখিও দেব আমি, আর সেই জন্যিই তো মুরশিদ চাচা আমাকে পোস্টকার্ড নিয়ে আসতি কয়াছে।

ফতেমা ॥ তাই বুঝি! সে আবার কাক চিঠি লিখপো গো।

ভুবন ॥ কি যেন বুলেছিল, মুনে করতে পারছি না। সেদিন হাটে একডা পইসা দিয়ে বুইলো একডা পোস্টকার্ড আনি দিয়েতো ভুবন। তা কই মুরশিদ চাচা কন গেল গো ?

ফতেমা ॥ কি জানি কনে গেছে, মাথাডাই ওর যেন কি হয়য়া গেছে। তবে ওই লালনকেই চিঠি লিখতি মন করছে।

ভুবন ॥ এই দেখ ! ঠিক ঐ নামডাই চাচা আমাক বুলছিল। বুলছিল, চিঠি দিলি পর পাবিনি ? তা আমি বুললাম, বিনা টিকিট লেখ না কেন—তাও পাবি।

এতেমা ॥ তবে বাবা লেখতো আমার হইয়ে, দুছত্তর লিখি দাও লালনকে।

ভুবন ॥ সে আর এমন কী কতা। এই দেখ, এই যে পেন্সিল এ্য কালী লাগে না, কি সুবুধে বল দেখি। সঙ্গে রাখি কত লোককে চিঠি লিখে দিচ্ছি। ইংরাজের এমন সব কল। ( লিখিবার জন্য প্রস্তুত ) বল, কি লিখতি হবি, বল ?

ফতেমা ॥ বাবা মানিক আমার—তুমি ভাল আছ তো ? আর কি আমাক কাছে আইসবানা।

ভুবন ॥ শুদ্ধভাবে লিখতি হবি—আসিবে না, 'স' না 'শ' ও তুমি তো ( লিখিয়া ) হুঁ তারপর ?

ফতেমা ॥ আর আমাক কিছুই লিকবার নাই। লিকিইবা কী হপি ? সে কি আর আসপি !

ভুবন ॥ তা হলি ইতি করি ? তোমার নাম লিয়খে দি ফতেমা।

[ মুড়িগুড়সহ মতির পুনঃ প্রবেশ ]

মতি ॥ ভুবন দাদা, চিঠি কি আমু লিখতি পারি ?

ভুবন ॥ কেন পারবা না, কোম্পানীর ডাকঘর তবে আছে ক্যান। এই দেখ এত মুড়ি গুড় আইনেছো, এই তো ও বাড়ীৎ খায়া আলাম, তা দাও আনিছো যখন আমার গামছাটাৎ বাঁইধে দাও। দিনটা তো কাটে পথে পথে, দুইপুরের ভাবনাটা কাইটোল'। ( মতি মুড়ি বেঁধে দেয় ) তা তুমি আবার কাক চিঠি লিখপা গো।

মতি ॥ ক্যান আমাদের ঐ শত্তুরি—

ভুবন ॥ শত্তুর ! সে আবার কেডা ?

মতি ॥ ঐ যে গো লালন। পারবা না নে ?

ভুবন ॥ ক্যান পারবা না ? এখনো অনেক জায়গা আছে। কিন্তু তাক তুমি শত্তুর বলতিছ ক্যান গো ?

মতি ॥ তা লয়তো কি ! লেমকহারাম ! লেমকহারাম ! হুট কইরে এ্যায়লো হুট করি পালায় গেল। এত সেবা যতন কোথায় রইল ? না, কিছু লিকতি হবি না।

ভুবন ॥ এই দেক, সবে উডপেন্‌সিলডা ধরিচি আর তুমি বলতিছ লিকতি হবি না, আমার চুখা পেনপিল ভোঁতা হোয়নি গো।

মতি ॥ ( হাসিয়া ) আচ্ছা নেক—বেশী কতা নয়, শুধু একডি কতা লিকি দাও—তোমার মতিক মনে আছে কি ?

ভুবন ॥ তারপরই ইতি ?

মতি ॥ এডা তুমি আগেও বুললে, এডার মানে কি ?

ভুবন ॥ ইতি মানে এই,শেষ হয়লো।

মতি ॥ শেষ হয়েলা না তো কি ? সবই তো শেষ হয়লো।

ভুবন ॥ এবার তবে লিখি তোমাক মতিবিবি।

মতি ॥ তোমাক ক্যান গো ? ও আমাক কিডা যে আমি ওর তোমাক হব। শুধু নেক মতিবিবি।

[ মুরশিদের প্রবেশ ]

মুরশিদ ॥ এই যে ভুবন আইসে গেছ।

ভুবন ॥ হ্যাঁ তুমি যে একডা পয়সা দিয়েছ তাই দিয়ে একটা পোস্টকার্ড নিয়ে আইসি। চাচীর চিঠি লেখা হয়য়ে গেছে আর তা ছাড়া—( মতির দিকে তাকাইল )

মতি ॥ আমি কিছু লিকি নি গো, আমাক নামে কি সব লিকে দিচ্ছে।

মুরশিদ ॥ বেশ তো, বেশ তো, চটপট আমাক হয়েও নিকে দাও ভুবন।

ভুবন ॥ ইংরেজের কি বল দেখতোছা, একডা পোস্টকার্ডে তিন তিনজন চিঠি নিখলো—বাবা মানিক আমাক ভাল আছ তো ? আর কি আমাক কাছে আসিপে না ? ইতি ফতেমা। তোমার মতিক মনে আছে কি ? ইতি মতিবিবি। এবার তুমি কি লেখপা বল চাচা ?

মুরশিদ ॥ কি আর নিখপো ? নেক বাবা মানিক কেন বা এমন কইরে আসিলে কেন বা অমন কইরে চলি গেলে ? ইদিক আসিলে আবার আসপা।

ভুবন ॥ ইতি ?

মুরশিদ ॥ হ্যাঁ, আর কি।

ভুবন ॥ তোমাক মুরশিদ মিঞা ?

মুরশিদ ॥ হ্যাঁ তা ছাড়া আর কি ? বাপজান বলে ডাকাইতো, তা সে থাক।

ভুবন ॥ এবার ঠিকানাডা তাড়াতাড়ি বলো। আমারও বেলা হ্যয়ে যাচ্ছে।

মূরশিক ॥ নেক লালন কর, গ্রাম বুলোছিলো, ভাঁড়ারা, জেলা নদীয়া।

ভুবন ॥ ( ঠিকানাটা পড়ে শুনায় ) ঠিক হয়েস তো ?

মুরশিদ ॥ তাই তো বুলোছিলো, চিঠিডা তুমি ডাকৎ ফেলি দিয়ো।

তুবন ॥ সে তো দেবুই। আর জবাব এ্যালেও আমিই নিয়ে আসপানে। ( মতির দিকে চাহিয়া ) সেদিন চাই নারকেল মুড়ি। আজ তাহলে চলি, অনেক চিঠি বিলি করতি হবেনে।

[ প্রস্থান ]

মুরশিদ ॥ হ্যাঁরে মতি, তুইও নাকি বুইলোছিস ছেইড়ে চইলে যাবি ?

মতি ॥ অনেক আগেই তো যাবার কতা ছিল। মাঝখানে তোমাক সেই সাত রাজার ধন এক মানিক আইসতেই তো সব গোলমাল হ্যয়ে গেল। থাকলি আমাক জোত জমি, ঘরবাড়ী সব দেখবে কিডা, বলো।

মুরশিদ ॥ তা বটে, তা বটে ; যা চলে যা। বানের পানি তো আসে আবার নায়রে যায়, ধরি রাখতি পারে কিডা। সাঁইবাবা আলি বলিস তাঁত ঘরে আছি।

[ প্রস্থান ]

[ সিরাজ ও ফতেমার প্রবেশ ]

সিরাজ ॥ ক্যান আবার চিঠি লেখা লেখি। নিজের সাদ্যি নিষ্ঠা থাকলি ঘরের উঠোনেৎ বসেই রাজধানীর খবর পাওয়া যায় গো। ওরে মতি তোর গানডা মনে আছে? 'কেন কাছের মানুষ ডাকছো জোর করে' ঐ গানটাই সাত্যি। মুরশিদ কই?

মতি ॥ তাঁত ঘরে।

ফতেমা ॥ আপনার আলখেল্লাডা তৈয়ার করেছে, আনবো বাবা, দ্যাখপেন অখুনি।

সিরাজ ॥ বুঝলি এই হাঁকু পাকু করি কাড়া-কাড়ি করি কিছু কাড়তি গেলি ঐ কাড়াই সার হয়। তাতে কিছু লাভ হয় নারে। কাছের মানুষ অনুভবে বুঝতি হয়। জোর করি ডাকাডাকি, চিঠি লেখালেখি কেন? এই কাঙালপনা কেন?

[ গান গাইতে গাইতে লালনের প্রবেশ ]

লালন ॥ কেন কাছের মানুষ ডাকছো জোর করে
আছিস তুই যেখানে, সেও সেখান
খুঁজে বেড়াও কারে ॥
বিজলী চটকের ন্যায়
থেকে ঝলক দেয় রঙমহল ঘরে।
অহর্নিশি পাশাপাশি থেকে দিশে হয় মোরে।

[ মতি এসে লালনের হাঁটু ধরে লালনের কাছে কাঁদছে। এসে দাঁড়ায় সিরাজ, মুরসিদ, ফতেমা। সকলের চোখে জল। সিরাজ হাসতে হাসতে গৈরিক বসনটা লালনের গলায় পরিয়ে দেয়। ]

## ষষ্ঠ দৃশ্য

[ নবদ্বীপ রাসের মেলার একাংশ। কীর্তনের আসরে ভোলাই ও শীতলসহ পদ্মাবতী ও তুলসী এসে বসল। ]

কীর্তনীয়া ॥—

গান

কি ভাব নিমাই তোর অন্তরে,
মা বলিয়ে চক্ষের দেখা
তাতে কি তোর ধর্ম যায় রে ॥
কল্পতরু হওরে যদি
তবু মা-বাপ গুরুনিধি
এ গুরু ছাড়িতে বিধি
কে তোকে দিয়েছে হাঁ রে ॥

আগে যদি জানলে ইহা
তবে কেন কল্পি বেহা
এখন সে বিষ্ণু-প্রিয়া
কেমনে রাখিব ঘরে ॥
নদীয়ার ভাবের কথা
অবোধ আমরা কি জানি তা
হা-হুতাশে শচিমাতা
বাল নিমাই দেখা দেরে ॥

[ সিরাজ, লালন, মতি ও ফতেমার প্রবেশ । ]

কীর্তনীয়া ॥ এই যে সাঁইজি! গৌর কৃপায় এ বছরও দেখাটি হ'ল! জয় গৌরাঙ্গ, জয় গৌরাঙ্গ, জয় গৌরাঙ্গ, ! সঙ্গে এবার নূতন দল দেখছি।

সিরাজ ॥ জয় গৌরাঙ্গ! জয় গৌরাঙ্গ! এবার নূতন গান শোনবেন আমাগো, এই নুতন বাউল লালন ফকির। বইস মা ফতেমা। তোমার লালন আজ ধন্য, গৌরাঙ্গের পায়ের ধূলো এ মাটিৎ মিশি আছে—এখানে রাম রহিম একাকার হয়া গেছে! গাও লালন, তোমর সঙ্গিনীকে নিয়ে গান গেয়ে এ মাটিৎ সালাম কর।

লালন ॥—

গান

সব লোকে কয় লালন কি জাত সংসারে।
লালল বলে, জাতির কি রূপ দেখলাম না এই নজরে ॥
কেউ মালা কেউ তসবীর গলে
তাইতরে জাত ভিন্ন বলে
যাওয়া কিম্বা আসার বেলায়
জাতের চিহ্ন রয় কারে ॥
ছুন্নৎ দিলি হয় মুছলমান
নারীর তবে কি হয় বিধান
বামন চিনি পৈতেৎ প্রমাণ
বামনী চিনি কি প্রকারে ॥
জগৎ বেড়ে জাতির কথা
লোকে গল্প করে যথা তথা
লালন বলে জাতির ফাৎনা
ডুবিয়েছি সাধ বাজারে ॥

[ লালন, ভোলাই ও শীতলকে দেখিল। তুলসীও পদ্মাবতীর দিকে অগ্রসর হইল, কিন্তু তাহাদের ভাবলেশহীন মূর্তি দেখিয়া থামিয়া গেল এবং আর্তস্বরে গান ধরিল ]

গান

লালন ॥—

আর আমারে মারিস নে মা
বলি তোর চরণ ধরে ননী চুরি আর করবো না ॥
ননীর জন্যে আজ আমারে
মারলি গো মা বেঁধে ধরে
দয়া নেই মা তোর অন্তরে
অল্পেতে মন গেল জানা ॥
ছেড়ে দে মা হাতের বন্ধন
যাই আমার যে দিকে যায় মন,
পরের মাকে ডাকবো এখন,
তোমার গৃহে আর থাকবো না ॥

[ গান গাহিতে গাহিতে লালন বাহির হইয়া গেল, সঙ্গে সঙ্গে সিরাজ, ফতেমা ও মতি গেল। শ্রোতারা সবাই অনুসরণ করিল, রইল শুধু তুলসী। ]

তুলসী ॥ আমার কেউ নাই, আমার কিছু নাই—এ তুমি কী করলা, কতদিন আমি ভেবে ভেবে বাঁচিছি, তুমি যেখানেই আছ আমি সাথে সাথেই আছি। কিন্তু আজ আমি কি দেখলাম? ইঃ আমার গলাৎ তুলসী, বোচকাৎ তুলসী. আমার সর্বাঙ্গে তুলসী—তোমাকে ছাড়ি কি আমি যাতি পারি! এ হবি না—কিছুৎই হতি দিব না, কিন্তু আমি কি করপো? আমি কি করপো? একদিন না তুমি এই মেলাৎ শাখা পরায়ে দিছিলে, এই নাও এই নাও—( শাঁখা ভেঙ্গে ফেলে ) সব শ্যেষ হয়্যায়া গেল—

[ সব যেন অন্ধকার হয়ে গেল। যখন আলো ফুটল, তখন দেখ গেল—একটি গ্রাম্য জটলা বসেছে। ]

রাধামাধব ॥ শুনিছ ভটচায রাস মেলার বেত্তান্ত!

ভৈরব ॥ ছ্যা ছ্যা ছ্যা, সব শুনি আমার মাথাও রক্ত চড়ি গেল। তারপর শুনিছ গানের কেচ্ছা-ডা?

রাধামাধব ॥ হয় হয়—আরে এই তো পরশুদিন গঙ্গাৎ ডুব দিসি। উঠে সবে ইষ্টদেবকে স্মরণ কত্তি যাচ্ছি, কানে এলো একডা কন্দ কাটা ভূতির মত আওয়াজ; দেখি আমাদের ডাকহরকরা ভুবন। আর সে কি কতার ছিরি—না মাতা না আছে মুণ্ডু।

ভৈরব ॥ আমিও শুনাছি এই গানের জালাৎ বাইরি তো তিষ্ঠতি পারতিছি না। আর ঘরেও তাই, আমার ছোট বৌ সে তো আমার কত্তা-বাত্তা শোনে না। ঐ যে তোমরা কি বল, 'বৃদ্ধস্য তরুণী ভার্যা' তা বয়স তো অল্প—একডু চপল-মতি।

রাধামাধব ॥ বৃদ্ধস্য তরুণী ভার্যা।

ভৈরব ॥ হয় হয় ঐ তরুণী ভার্যা। তা তরুণী তো এখনও হয়ি উঠে নাই।

রাধামাধব ॥ বেশ তো ডাগর ডোগর। তা বয়স কত হইল ?

ভৈরব ॥ এই তের পেরোয় চোদ্দতে পা দেছে। তা ছোট বৌউ গেছিল মেলাৎ—গানের আসরে বসতি পারে নাই, আমার নিষেধ, কেন না ঐ নবদ্বীপি তো সব একাকার, সে দেখে কি মেলাৎ বুসি গান শুনতিছে, ঐ পদ্মাবতী আর তুলসী—তারপর হঠাৎ দেখে কি একডা দাড়িয়ালা লোক একডা একতারা নে, সঙ্গে একজন মিয়ে ছাওয়াল, পাশে বুসে দুজন মুছলমান—গানের কতা শুনিই বুঝিছে যে আরে এতো লালন। তারপর সে কী ক্লেচ্ছা, কান্নাকাটিৎ ছুটোছুটিতে একাকার। ছোট বৌউ বাড়িৎ আসি আমার সাঙ্গি কি ঝগড়া, বলে ক্যান কি দোষ করিছে ওরা, ক্যান ছাওয়াল নিয়ি ঘর করতি পারবি না সে, তা আমি বুললাম পেরাচিত্তির করিলেই সব চুকি যেত।

রাধামাধব ॥ এখনো তো করতি পারে, তার খরচাডা একটু বাড়বো, কারণ পাপটা তো বায়ড়া গেছে কিনা।

ভৈরব ॥ আরে না, লালন ঐ রাস্তা দিয়িই হাঁটবি নানে। ইতি মধ্যি সব চেলা চামুণ্ডা হতি নাগিছে। এক চেলা ওই ভুবন, ওডা একটা চেহারা যেন খরাকি কাটির মাথায় একধা আলুর দম বসালি যা হয়। তা কি গরম! কতায় কতায় বুলবে আমি হলাম রাণীর চাকর, বিলিতিক রাণীক ইংরাজের চাকর। আমার ভয় কিডা। বাড়ি বাড়ি চিঠি বিলি করতি যাব আর ওই সব অনাসিষ্টির গান শোনান হবি বাড়ীর মিয়ে ছাওয়ালেক।

রাধামাধব ॥ কি আর বলবো, সেদিন আমার মেজ নাতিডা আমার পৈত্যে ধরি টানছি আর গাইছে—বামুন চিনি পৈত্যে প্রমাণ/বামনী চিনি কৈ প্রকারে? বোঝ-বোঝ কি অবস্থাডা।

[ ভুবনের প্রবেশ ]

ভৈরব ॥ অয় অয়—বলতি না বলতি দেখ, এ্যায় এ্যায় ভুবন।

ভুবন ॥ কেডা, আরে এসে দেখি যুগল ভটাচায্যি! পেন্নাম হই।

রাধামাধব ও ভৈরব ॥ থাক থাক হয়েছে, অনেক হয়েছে।

ভুবন ॥ চটছেন ক্যান? চিঠি বিলির কোন গোলমাল হয়েছে নাকি?

রাধামাধব ॥ হয়েছে সেটা চিঠির নয় মাথার—তোমার—

ভুবন ॥ সে তো অনেক কাল। তা নইলে পতে পতে ঘুরে বেড়াই। তা আপনাগো দুজনেক্ একসঙ্গে দেখলি বড় আনন্দ হয়। য্যান রাণীর ছাপ মারা পোস্টোকাট। ঐ চিঠি নিকতি গেলে শুধু ছাপতে চলপিনানে, আবার শুধু পোস্টো-কাটেও না, দুডো একসাথে হওয়া চাই। ঐ রাণীর ছবি আর পোস্টোকাট। তাই বুঝি গেরামের কেচ্ছা সংগ্রহ করতি দুজনাৎ একসাথে চড়ি বেড়ান।

ভৈরব ॥ ঠাট্টা হচ্ছে ? আমু হেলায় গেরামের মাতা। দেখ ভটচায্য, একবার মিলায়ে নাও,, একটু আগে বললাম।

ভুবন ॥ আমাক কার সাথে মিলাবেন! কোথায় হাতী আর কোতায় চামচিকী।

রাধামাধব ॥ ঘোর কলি বুঝলেন। নইলি একডা ডাকহরকরা ব্যাটার এত সাহস—তোমার মুকির উপর কতা বুলে, তোমার ভিটেৎ ঘুঘু চরবে।

ভুবন ॥ তা চরতিছে বৈকি ?

রাধামাধব ॥ এ্যাঁ—

ভুবন ॥ হ্যাঁ। এই দেখেন না ক্যান, আমু যখন যেখান দিয়ে যাই সেডাই তো আমার ভিটে। এই যে আমু এখন এখান দিয়ি যাতিছি আর এই আর এই আপনারা দুজন এখানে চরি বেড়াচ্ছেন—

রাধামাধব ॥ কি এত বড় কথা, আমরা হলুম ঘুঘু ?

ভুবন ॥ ছি ছি ঘুঘু তো আমু। তবে আপনারা দুজনে হলেন গিয়ে বাস্তু ঘুঘু—লোকের ভিটেৎ চরি বেড়ান। আমু তো বুনো ঘুঘু। ঐ রাস্তাঘাট বনে জংগলে ঘুরে বেড়ানই আমার কাজ। যাই—চলি—আমি অজ্ঞান মুরুক্ষু মানুষ, আর বেশি জ্ঞান পাইলে আতেই না জ্ঞান লোপ পায়। আবার সদরে পৌঁছতি হবি ঠিক সময় মত।

[ প্রস্থান ]

ভৈরব ॥ আচ্ছা দেখা যাবে তোমাক কি করা হয়।

[ মহম্মদ সা এবং খোদাবক্সের প্রবেশ ]

মহম্মদ ॥ খোদাবকস্, এ লোকডা কি না— ?

খোদা ॥ জী এতো ডাকহরকরা ভুবন।

ভৈরব ॥ আরে এ যে আমাদের মহাজন সাহেব, ও মহাজন সাহেব।

মহম্মদ ॥ আদাব।

ভৈরব ॥ ভাল আছেন তো ?

খোদা ॥ মাথাডা গরম।

মহম্মদ ॥ চুপ কর শালো।

খোদা ॥ আস্তে আস্তে, চটপেন না, গামছাডা তো দেখি শুকোয় গেছে, পুষ্করীনি থেনে ভিজায়ে আনি।

মহম্মদ ॥ হয়ছে—অনেক হয়ছে, তাড়াতাড়ি চল, কুষ্ঠিয়া কোটে যাতি হবি। হোকিমের সাথে দেখা করতি হবে।

রাধামাধব ॥ হোকিম কি আপনাকে তলব দেছেন না কি! মামলাডা কি—

মহম্মদ ॥ আরে যাবো জমি সংক্রান্ত ব্যাপারে আর হোকিমের কাছ থ্যান দাওয়াই আনাপা।

ভৈরব ॥ ক্যান অসুখডা কি ?

খোদা ॥ ঐ যে বুললাম দেমাক খারাপ।

মহম্মদ ॥ চুপ কর শালো, দেমাক খারাপ তোর বাপের হোক। আর দেমাক ভাল থাকি কি করে—যা সব দেখতিছি আর শুনতাছি, তাত দেমাক খারাপ হইবার কথা।

রাধামাধব ॥ ক্যান দেখলেনডা কি ?

ভৈরব ॥ শুনলেনডা কি ?

মহম্মদ ॥ ঐ যে শুনলেন না ঐ ডাকহরকরার গান !

রাধামাধব ॥ ছিঃ ছিঃ, যা কাণ্ড-কারখানা করতিছে ঐ লালন—ধর্ম রসাতলে যাবি।

মহম্মদ ॥ আর ঐ সিরাজ সাঁই, ঐ ব্যাটা ফকির এর মূলে, হিন্দু মোচলমান সব এক জায়গায় বসি, কি সব কতা। এর একডা বিহিত আপনাক করেন পণ্ডিতমশাই।

ভৈরব ॥ না না, এভাবে চলতি দেওয়া যায় না ভটচায্যি, এর একডা বিহিত হওয়া চাই।

মহম্মদ ॥ হ্যাঁ এর একডা বিহিত করতি হবি। তুই হিন্দু, তুই কি করি নিকে করিস একডা মোচলমান মিয়ে ছাওয়ালেক।

খোদা ॥ হুজুর দেরী হয়ে যাচ্ছে যে—

মহম্মদ ॥ ঠিক আছে। আসছে মাসের গোড়ার দিকি আবার কোটে আসতি হবি তখন একবার মোলাকাৎ করপেন, একডা কিছু করতিই হবি, আদাব।

## সপ্তম দৃশ্য

[ গোরাই নদীর তীরে সেউড়িয়ায় লালন ফকিরের আশ্রম প্রাঙ্গন, সময় রাত, একটা লণ্ঠন ঝুলছে। ভুবন একা বসে গান গাইছে। মতি এসে দাঁড়াল। ]

ভুবন ॥ ভজ মুরশিদের কছম এই বেলা...

মতি ॥ ও ভুবন দাদা ! ও ভুবন দাদা—

ভুবন ॥ এ্যাঁ—

মতি ॥ কতক্ষণ এয়েছো ?

ভুবন ॥ তা বেশ কিছুক্ষণ হয়য়েছে—তোরে এত ডাকাডাকি কইলাম, কনে গেছিলে ?

মতি ॥ ঘাটে। তা কতা বুলতি বুলতি একটু দেরী হয়য়ে গেল, অ কেউ এ্যায়েছিল নাকি ?

ভুবন ॥ না, কিডা আসপি ? ওঃ আর সকলে, তারা এই এ্যাম্নলো বলে।

মতি ॥ না না তারা নয়—কেউ খাবার নিয়ি দিতে এ্যায়ছিলো ?

ভুবন ॥ না, কিডা খাবার নিয়ে আইসপে ?

মতি ॥ একজন ঐ ফকিরির জন্যি মাঝে মাঝে রান্না করি নিয়ি আসে। তা এখনও আইলো না, তাই ভাবতিছি, ঘাটে দেরী হয়া গেল, ফিরি যায় নাই তো ?

ভুবন ॥ আরে না না। আমি তো কখন থিকি বসি আছি, কেউ আলি কতা না বুলি তাক ছাড়তাম।

মতি ॥ কি জানি কি হইল, এত দেরী তো করে না—

[ অন্দরে প্রস্থান ]

[ ভুবন গাইতে লাগল। ক্রমে ক্রমে গরিবুল্যা, সৈজুদ্দিন, মুরশিদ, সনাতন ও কামালুদ্দিন এসে গানে যোগ দিল ]

গান

ভজ খুরশিদের গানে এই বেলা,

ওগো যার পেয়ালা হৃদ-কমলে হবে উজ্জ্বল।

নবীজীর সন্ধানেতে

পেয়ালা চারি মতে

দিব থাইকতি

ওরে আমার মনভোলা।

[ রহিমের দ্রুত প্রবেশ ]

রহিম ॥ ওগো শুনতিছ, এই মাত্র হাটে শুনে আলাম মহম্মদ শার লোকেরা জোলাদের খেপাচ্ছে—বুলছে আমাদের আশ্রম জ্বালায়ে দিবি।

সকলে ॥ এ্যাঁ—

গরিবুল্যা ॥ আরে তুই তো কানেই শুনিস না—তুই শুনলি কি করে ?

সৈজুদ্দিন ॥ দেখলে তো—বুলেছিলাম কিনা—ঐ রকম একডা কাণ্ড হচ্ছে।

গরিবুল্যা ॥ দূর, ও হয়ত কান শুনতি ধান শুনছে।

রহিম ॥ না গো, এ গান শুনা নয়—রীতিমত জোর করি কানে ধইরে শুনোয়েছে সব কতা ! বুলে আগুন লাগা দি'প—

সকলে ॥ এ্যাঁ।

ভুবন ॥ এ তো অহেতুক অত্যাচার—

সকলে ॥ তা নয় তো কি ?

কামাল ॥ সিরাজ সাঁই ফকিরের সময় থাকতি এই ছেঁউড়িয়া গেরামের জোলারা বাউল ফকিরেদের মান্যিমাননা করে।

গরিবুল্যা ॥ তখন কিন্তু এসব অত্যাচার ছিল না মুরশিদ মিঞা।

ভুবন ॥ তা ত ছিল না, একডা সত্যি কথা বুলি—চিঠি বিলি করা তো কাজ আমাক, গতায়তো সব্বত্তর, কে কি বুলতিছে আর ভাবতিছে আমাক চায়া তো বেশী

কেউ জানে না—কি বল চাচা ?! আসল কতা, লালন শুধু মতিকে নিকে কইরেছে বুলেই মহম্মদ শার যত জ্বলুনী-পুড়োনী, বল ঠিক কিনা ?

কামাল ॥ হ্যাঁ তা ঠিক।

ভুবন ॥ তকন থিকেই না ও কত ফিন্দি-ফিকির করতিছে।

মুরশিদ ॥ এর মদ্দি আরও একডা কথা আছে। একডা লোক এ্যায়লো, মাইজি এন্তেকালের সময় তাকেই নিজের খিলকে-ঝোলার অধিকারী কইরে দিল আর এতো এতো লোক আসতিছে, এত ভক্তি-ছেদ্দা করতিছে—শিষ্য হতিছে—এতেও তো হিংসে হয় গো।

কামাল ॥ হ্যাঁ, ঐ মহাজনের এত টাকা থাকিও কিছু হয়লো না—

সনাতন ॥ এ্যায়, ঐ মহাজনকে লোক ভয় পায় বটে, ভক্তিছেদ্দা তো আর করে না।

সৈজুদ্দীন ॥ হয়—তাই তো ওই ধম্ম গেল ধম্ম গেল এই ধূয়ো তুলি লালনকে গাঁ ছাড়া করতি চায়—বুলে কি জান ?

ভুবন ॥ কি বুলে ?

সৈজুদ্দীন ॥ বলে সিরাজ সাঁই ছ্যেলেন মুচলমান ফকির আর লালন ব্যাটা হিন্দু ফকির, ওর শরীরি কাফেরের রক্ত।

মুরশিদ ॥ কার শরীরি কার রক্ত সেডা তো দেকপার নয়, দেখতি হবি কার কি মত, কার কি পত।

সমাতন ॥ এ্যাঁ।

মুরশিদ ॥ আমাগো অনেকের পূর্বপুরুষ এককালে হিন্দু ছিল। তাৎ কি হয়েছে ? লালন বোলে জাত বিচার ছাইড়ে দাও, আমরা সবাই হলাম মানুষ।

সনাতন ॥ হ্যাঁ সেইডাই তো কতা, কিন্তু ঐ মহাজন সে যে অমানুষ।

গরিবুল্লা ॥ কিছুই শুনতি চায় না, কিছুই বুঝতি চায় না। তার গোঁ লালনকে গাঁ ছাড়া করো,—না করলি পর এ গাঁ জ্বালাইয়া পুড়ায় দেবা।

মুরশিদ ॥ এতই সহজ ? গাঁ পুড়োই দিপি ? আমরা এত লোক···

ভুবন ॥ না চাচা তুমি জান না, ওর হাতে শ' দুই লাঠিয়াল আছে।

কামাল ॥ এ্যা লাঠিয়াল ? লাঠিয়াল আমাদেরও দু-চারজন আছে।

সৈজুদ্দীন ॥ তা যদি বল আমরা সবাই লাঠিয়াল।

[ লালনের প্রবেশ ]

লালন ॥ লাঠিয়াল নয়গো, লাঠিয়াল নয়—বল আমরা সবাই মানুষ।

মুরশিদ ॥ না লালন, সবাই মানুষ লয়, যেমন ঐ মহম্মদ শা।

লালন ॥ মহম্মদ শাও মানুষ, কুয়াশায় ঢাইকে রয়েছে কিনা তাই নিজক দেখতি পাচ্ছে না।

মুরশিদ ॥ গোড়া মুচলমান বুলে।

সৈজুদ্দীন ॥ হ্যাঁ গোড়া মুচলমানরা মানুষ তো নিরচয়, জানোয়ার হয়ে তো আর জন্মাইনি—মানুষ হয়াই জন্মেছি। কিন্তু সে মানুষের একডা জাত থাকপি তো!

লালন ॥—

[ কথকতার সুরে ]

তাই তো বাঁধিছি, আদিকালে আদমগণ
নানান জায়গায় করতো ভ্রমণ
ভিন্ন আচার ভিন্ন বিচার, তাই তো সিরিষ্টি হয়।
জানতো না কেউ কারো খবর।
ছিল না এমন কলি [illegible]
এক এক দেশে ক্রমে শেষে
গোত্র সৃষ্টি হয়।
আরবি ভাষায় বলে আল্লা
ফারসিতে হয় খোদাতালা
গড বলেছে—যিশুর চ্যালা
ভিন্ন দেশে ভিন্ন ভাবে।
আগমে নিগমে তাই কয়
গুরুরূপে দীন দয়া হয়
অসময়ে সখা তার হয়
সত্য [illegible]র যে তায় ভজিবে।

[ গান ] ভক্তের দ্বারা বাঁধা আছেন সাঁই
হিদু কি মুসলমান জাতের বিচার নাই।
শুদ্ধ-ভক্তি মাতোয়ালা
ভক্ত-ফকির জাতে জোলা
ধরেছে সে ব্রজের কালা
সর্বস্বধন তাই।
এক চাঁদে হয় জগ[illegible] আলো
এক বীজে সব জন্ম হলো
লালন বলে মিছে কলহ
ভবে শুনতে পাই।

গরিবুল্যা ॥ ঠিক ঠিক! আর আমাক কোন সন্দেহ নাই সাঁইজি।

সৈজুদ্দীন ॥ মহম্মদ শা যাই বলুক বুলতি দাও। আর আমরা শুনতিছিনে—ভয়ও পাচ্ছি নে।

লালন ॥ ভয় প্যাবি ক্যান? সাঁইজি বুলতেন—আমরা হলাম মানুষের বাচ্চা! আমি একবার জিজ্ঞাসা করেছিলাম—আমি কেডা, বুলেছিলেন তুই তো মানুষের

সৃষ্টি, তুই খোদাতালার সৃষ্টি মানুষ, মানুষের বাচ্চা মানুষ। আমি বুললাম, আমার ধম্ম—তা বুললেন, ধম্ম মনুষ্যত্ব। তাই তো বলি, ভয় পাবি কেন? মানুষের বাচ্চা কি কখনো ভয় পায়? অন্যায় কি অত্যেচার করপিও না সইপিও না। শোননি হজরৎ মহম্মদের কতা? কেরেশদের অত্যেচারে তিনি তো মাতা খাড়া কইরে লড়াই করেছেন। শুনিছিতো শ্রীচৈতন্যের কতা—কাজী কত অত্যেচারই না করছিল তার উপর; কিছু কি করতি পারলা? কি শিক্ষাই না তাক দিয়েছিল ঐ মাটির মানুষ।

গরিবুল্যা ॥ আমরাও লইড়বো।

সৈজুদ্দীন ॥ হ্যাঁ আমরাও লইড়বো।

লালন ॥ হ্যাঁ তবে এডা হিন্দু মোচলমানের লড়াই নয়গো, এ লড়াইডা হবি অমানুষের সাতো মানুষের লড়াই, মনুষ্যত্বের লড়াই। দেশতো একডা। কি বল দিকি? বলতে পারলে না তো? পৃথিবী গো পৃথিবী। জাত মাত্র একডা। মানুষ। অজাত যদি কিছু কেউ থাকে সে হোল যাক কয় ঐ অমানুষ। জন্তু জানোয়ার। রাত কত হয়ল—অনেক হয়ল তো।

মুরশিদ ॥ রাত হয়েছে, আমরা একন চলি। মতিক বুলো কাল আবার আসপো।

[ ওরা চলে গেল। মতি এল। ]

মতি ॥ এই যা আবার এখানে বসলে ক্যান? খাবার সময় পেরো গেছে! সাধন ভজনে বৈসবে কখন?

লালন ॥ সে জানেন সাধনসঙ্গিনী, এখন দেকছি সাধনে বেশ টান হয়েছে। ছাওয়াল-পাওয়াল নাই, বইলে আর দুঃখ নাই, বইলে আর দুঃখ নাই, কি বলগো?

মতি ॥ যাও কি যে বল, দুঃকু হয়েছে বুলেছি নাকি কোনদিন?

লালন ॥ মুখে বলনি কিন্তু মনডাতো দ্যাখতাম। কিন্তু ঐ যে বলি, চিনি হওয়া ভাল না চিনি খাওয়া ভাল? পুরুষ প্রকৃতির মিলনের মধ্যি দিয়ে অধরাক ধরতি হয়—ভাটিৎ নয়গো উজানে।

মতি ॥ কিন্তু তবু তো ধরতি পারিনে, দেকতি পাইনে।

লালন ॥ ঠিক বৈলেছ—এত কাছে তবু এত দূরে।

গান

আমি একদিনও না দেখলাম তারে
আমার বাড়ীর কাছে আরশী নগর
(ও) এক পড়শী বসত করে।
আমি একদিনও না দেখলাম তারে।
গেরাম বেড়ে অগাধ পানি
ও তার নাই কিনারা নাই তরণী পারে।

আমি বাঞ্ছা করি দেখব তারি
আমি কেমনে সে গাঁয়ে যাইরে।
পড়শী যদি আমায় ছুঁতো
আমার যত যাতনা যেত দূরে।
আবার, সে আর লালন একখানে রয়
তবু লক্ষ যোজন ফাঁকরে ॥

মতি ॥ লক্ষ যোজন ফাঁকরে! যেমন তুমি আর আমি। (মতি হাসিয়া ওঠে, লালন গম্ভীর) নাও এখন ওঠো, দেখতি দেখতি রাত বাইড়ে যাচ্ছে, কাল খুব ভোরে উঠতে হবে না। শিষ্য হোতি আসবে যে একদল মোমিন।

লালন ॥ ভাবছি গুরুগিরিৎ ইস্তফা দেব।

মতি ॥ ইস্তফা দেব, সে কি গো?

লালন ॥ দীক্ষা আর আমি দেব না। ভাববে দ্যাখলাম, দীক্ষা দিতি আমাক অধিকার নাই।

মতি ॥ অবাক করলে তুমি। হাজার হাজার শিষ্য! আজ বুলতিছ এই কতা!

লালন ॥ আমাক জন্ম দিয়েছেন যে মা আর আমাক তুলসী, এরা আজও জাতের বিচারে আমাক পর কৈরে রাখিছে। মতি, নিজের লোকের কাছেই যখন হায়রে গেলাম, পরের গুরু হওয়া আর আমাক সাজে না গো।

মতি ॥ কি যে হয়েছে তোমাক আমু বুঝিনে। সে দেখা যাবে, এখন ওঠো তো, ঘরে যাবে চলো।

লালন ॥ আজ সারাডা রাত আমি বসে থাকপো এই আশমানের তলায়। পৃথিবীর সত্যিকারের রূপ আজ আমি আবার দেকপো।

মতি। ফকির তুমিই তো গাও—

না জেনে ঘরের খবর তাকাও কেন আশমানে
চাঁদ রয়েছে চাঁদে ঘেরা ঘরের ঈশান কোণে
খুঁজিলে আপন ঘরখানা পাইবে সকল ঠিকানা ॥

তবে?……চল চল ঘরে চল। ঘরে চল—এখানে হিম পড়ছে।

লালন ॥ না না, আমি বসে থাকপো এখানে এই বাইরে। তুমি গিয়ে খেয়ে নাও না। আমি যাব না।

মতি ॥ ওমা সেকি কতা, তোমাক না নিয়ে আমি যাব না। একলা তোমাক এখানে রাইখে যাতি পারবো না আমি। না জানি কি অঘটন ঘটপো।

লালন ॥ কি অঘটন ঘটপো তাই না হয় দেখপো। হু, আমাক তুমি সরভাজা খাওয়াবা বুলেছিলে—নিয়ে এসো এখানে। এমনি সব চাঁদনি রাতে আমার বাড়ির দাওয়ায় বৈসে—কই সরভাজা নিয়ে এ্যাইসো।

মতি ॥ সরভাজা আজ হৈইনি ফকির।

লালন ॥ তৈয়ের করতি পারোনি ?

মতি ॥ তৈরী করতি আমি জানি না।

লালন ॥ কিন্তু সেদিন তো দিয়েছিলে।

মতি ॥ সেদিন আমি তৈয়ের করিনি।

লালন ॥ তা হলে কে করেছিল ?

মতি ॥ যে তৈরী ক'রে আনে সে আসেনি।

লালন ॥ তৈয়ের করে আনে সে কে ?

মতি ॥ সে এক হিন্দু ঘরের রাঁধুনী। সে বুলে, ফকিরেরি খাওয়ালি পুন্যি হয়।

লালন ॥ আশ্চর্য ! আমাক মনের মত খাবার সে কেমন করে তৈয়ের করে !

মতি ॥ তোমাক যা ভাল লাগে সে সব খাবার তো আমি তৈয়ারী করতি শিকিনি। তুমি তোমাক বাড়ির গল্প করতা সে গল্প তো আমি তাক করি, তাই সে আনি দেয়। আজ আমি একডা নতুন রেধেছি তুমি ভিতরে এসো।

লালন ॥ না ! [ হাত ছাড়িয়ে নেয়। মতি অবাক হয় ]

মতি ॥ মনডা তোমাক আমাৎ নাই ফকির। তুমি না কও, আমি তোমাক সাধন-সঙ্গিনী, ভাবি অধরাকে ধরতি পারি না কেন ? কি কইরে ধরপো ? ভাবের ঘরে তোমাক এত লুকোচুরি ফকির ? এই মন যদি আমাৎ না থাকে তো কি পাব ঐ মন ? আমারে তুমি ছলনা করতিছ ফকির। আমি কি বুঝিনে সব সময় তুমি কি ভাব ? যখন পথ চল, চারিদিকে তুমি খোঁজ ? চোখ থাকে আমাক দিকে আর মন পৈড়ে থাকে কোনখানে ? এ সাধনা তোমাক কোন সাধনা ?

লালন ॥ সাধনা ঠিকই আছে, তুমি ভুল করতিছ।

মতি ॥ বেশ ভুলই যদি হয় তাহলে ক্যান যাচ্ছ না তুমি ঘরে আমার সঙ্গে ? এস বুলতিছি, এস। তুমি আমারে ঠকায়েছ।

লালন ॥ মন আমাক তুই কল্লি একি ইতরপনা ;
দুগ্ধেতে যেমন রে মন তোর মিললো চোনা !

হ্যাঁ আমি তোরে ঠকায়েছি।

মতি ॥ [ হঠাৎ হাসিয়া ] স্বীকার কৈরেলে তো। ফকির—ফকির, এই জন্যিই —এই জন্যিই আমি তোমাক এত ভালবাসি। সত্যি বুলেছিলে বলেই সমাজ তোমাকে তাড়ায় দিয়েছে। মা, বৌ তোমারে ছেড়ে গেছে, কারো তোমরা কেউ নও, কিন্তু দুঃখ পাচ্ছ তোমরা সবাই। তুমি ফকির, তুমি ভালবাসিছ মানুষকে, কিন্তু আমি সামান্য মেয়েমানুষ, আমার সাধন ভজন সবই তো তুমি—আমি ভালবাসিছি তোমাক, মানুষের কষ্ট তুমি দেখতি পার না। আমি কিন্তু আমাক সব কিছু তোমারে দিতে আসিছিলাম, কিন্তু তুমি কিছুই নিলে না।

লালন ॥ চল মতি চল, ঘরে চল।

মঞ্চস্থ হবার জন্য রিহার্সালে পড়েছিল। এমনি সময় পশ্চিমবঙ্গের মুখ্যমন্ত্রী আমাকে ডেকে পাঠালেন। আমি তখন পশ্চিমবঙ্গ সরকারের প্রচার প্রযোজক। ডক্টর রায় বললেন, কল্যাণীতে জাতীয় কংগ্রেসের আসন্ন অধিবেশন সর্বভারতীয় প্রতিনিধিদের মনোরঞ্জনের জন্য কিছু সাংস্কৃতিক অনুষ্ঠানের ব্যবস্থা করো। তদনুযায়ী রঙমহল থেকে তুলে আনা হল মহাভারতী। এবং জহর গাঙ্গুলীর পরিচালনাতেই সুপ্রসিদ্ধ সঙ্গীতাচার্য পঙ্কজ মল্লিক এবং আমার প্রযোজনায় নবগঠিত সরকারী নাট্য সংস্থা লোকরঞ্জন শাখা আশ্চর্য সাফল্যের সঙ্গে 'মহাভারতী' পরিবেশন করলেন কল্যাণী কংগ্রেসের ১৯৫৪ সালের ২২শে জানুয়ারী জাতীয় মহসভা 'কংগ্রেস নাট্যমঞ্চে'। অভিনয় শেষ হওয়া মাত্র মঞ্চে ছুটে এলেন প্রধানমন্ত্রী জহরলাল নেহরু এবং মাইক-এর সামনে গিয়ে তিনি দুটি কথা বললেন—

"Only Bengal could do it—and Bengal has done it"

এই প্রসঙ্গে লোকরঞ্জন শাখা সম্বন্ধে দু-চারটি কথা বলতে ইচ্ছা হচ্ছে। সাধারণ রঙ্গমঞ্চে-এর সঙ্গে ঘনিষ্ঠ যোগাযোগে একটা কথা জেনেছিলাম থিয়েটারের নট-নটীরা দর্শকদের মন্ত্রমুগ্ধ করে। দর্শকরাও তাদের গুণমুগ্ধ হয় কিন্তু নট-নটীদের সামাজিক স্বীকৃতি বা মর্যাদা ছিলনা। নাট্যাচার্য শিশিরকুমার প্রমুখ শিক্ষিত নাট্যশিল্পিরা যখন মঞ্চে যোগ দিলেন, তখন দেখেছিলাম এই অবস্থার কিছুটা পরিবর্তন হল। কিন্তু সামগ্রিকভাবে হল বলে মনে হল না। পঙ্কজকে নিয়ে আমি ডক্টর রায়-এর কাছে ১৯৫৩ সালের ১ অক্টোবর সাময়িকভাবে গঠিত লোকরঞ্জন শাখাকে সরকারী নাট্য প্রতিষ্ঠানরূপে পাকা করতে আবেদন জানালাম। ডক্টর রায় সানন্দে সম্মত হলেন। পঙ্কজ মল্লিককে উপদেষ্টা এবং প্রচার-প্রযোজক আমাকে প্রশাসন আধি-কারিকের অতিরিক্ত দায়িত্ব দিয়ে স্থায়ীভাবে গড়ে উঠলো বর্তমান লোকরঞ্জন শাখা। ভারতে সর্বপ্রথম স্বীকৃতি পেল লোকরঞ্জন শাখার শিল্পীবর্গ সরকারী কর্মচারীরূপে। শিল্পীদের সামাজিক মর্যাদা উচ্চতর হল। 'মহাভারতী' লোকরঞ্জন শাখা কর্তৃক বাংলার পল্লীতে পল্লীতে অভিনীত হয়ে বিপুল জনপ্রিয়তা লাভ করেছে। নয়াদিল্লীতে অনুষ্ঠিত ১৮৫৭ সিপাই বিদ্রোহ শতবার্ষিকী জয়ন্তী উৎসবে ভারত সরকার কর্তৃক আমন্ত্রিত হয়ে পশ্চিমবঙ্গ সরকার লোকরঞ্জন শাখা ২৪শে এবং ২৫শে আগষ্ট (১৯৫৭) এই মহাভারতী নাটক হিন্দী ভাষায় অভিনয় করেন।

১৯৩৮ সালে নাট্যনিকেতনে আমার 'মীরকাশিম' নাটকের নামভূমিকায় অপূর্ব অভিনয় করে ছবি বিশ্বাস রাতারাতি সুবিখ্যাত হন। পনেরো বৎসর পর ১৯৫৩ সালে মিনার্ভা থিয়েটারে যখন তিনি আমার 'জীবনটাই নাটক' খোলেন তখন তিনি চিত্র ও মঞ্চজগতে নট-সম্রাট। নাট্যশিল্পীদের আর্থিক দৈন্য ও দুরবস্থা এবং এক নটবধুর স্বাধিকার প্রতিষ্ঠার এক চমকপ্রদ সংগ্রাম নিয়ে গঠিত ছিল নাটকটি। ছবি বিশ্বাসের প্রতিভাদীপ্ত পরিচালনা এবং অভিনয়ে নাটকটি সমুজ্জ্বল হয়ে ওঠে।

দ্বিতীয় পর্বে আমার পরবর্তী নাটকগুলি রাজনৈতিক এবং সামাজিক ভাবধারার

সঙ্গে অধিকতর সংযুক্ত না হয়ে পারেনি, কারণ যুগমানসকে উপেক্ষা করা নাট্যকারের ধর্ম নয়। আমার পরবর্তী নাটকগুলি ধর্মঘট (১৯৫৩) সাঁওতাল বিদ্রোহ (১৯৫৮) অমৃত অতীত (১৯৫৯) এবং দেশাত্মবোধক মহাপ্রেম (১৯৫৯) স্বর্ণ কীট এবং জওয়ান (১৯৪৭) এই ভাবধারাই দ্যোতক। আনন্দবাজার পত্রিকা (৫ই মে ১৯৫৭ তারিখে) এই প্রসঙ্গে লিখেছেন ঃ—'বর্তমান যুগচিন্তা সাহিত্যের কাছে যে দাবী করে চলেছে, মন্মথ রায় নাট্যকাররূপে সেই অব্যক্ত বিক্ষোভ এবং মানবমনের সত্যানুভূতিকে বাণীরূপ দান করে এক মহান কর্তব্য সাধিত করে চলেছেন।'

কিন্তু যুগচিন্তারূপ মহান কর্তব্য সাধনে বিপদও আছে। ১৯৪৭ সালে পশ্চিমবঙ্গ সরকারের 'প্রচার প্রযোজক'এর গেজেটেড পদে নিযুক্ত হই আমি। কিছুদিন পরেই প্রচার অধিকর্তার এক হুকুম পেলাম—বাইরের জন্য আমি যা লিখব প্রকাশের পূর্বে প্রচার অধিকর্তার অনুমতি ও অনুমোদন চাই। সঙ্গে সঙ্গে পদত্যাগপত্র দাখিল করি আমি। তখন কংগ্রেস নেতা স্বর্গত কিরণশঙ্কর রায় স্বরাষ্ট্র প্রচার মন্ত্রী। প্রচার অধিকর্তার হুকুম তিনি বাতিল করে দেন। আর এতেই সম্ভব হয়েছিল আমার পক্ষে চাকুরি করেও লিখতে রাজনৈতিক নাটক 'ধর্মঘট' 'আজব দেশ' 'সাঁওতাল বিদ্রোহ' 'অমৃত অতীত'।

ইউক্রেন পল্লীবাসী চিত্রশিল্পী ও লোককবি 'তারাশ শেভচেঙ্কো' একদা ভূমিদাস প্রথার বিরুদ্ধে বিদ্রোহের আগুন ছড়িয়ে দেন গোটা রাশিয়ায়। জার-এর শাসনে নিপীড়িত নিষ্পেশিত এই জীবনশিল্পীর মৃত্যুর অব্যবহিত পরেই রাশিয়ায় ভূমিদাস প্রথা তিরোহিত হত্যে বাধ্য হয়। এই মহান নাটকীয় জীবন অবলম্বনে আমি একটি মৌলিক নাটক প্রণয়ন করি—'তারাশ শেভচেঙ্কো'। রুশ-ভারতী পত্রিকায় নাটকটি প্রকাশিত হয়। দশরূপক নাটকটি মিনার্ভা থিয়েটারে অভিনয় করে। এই নাটকটি প্রণয়ন-এর জন্য ১৯৪৭ সালে আমি আন্তর্জাতিক 'সোভিয়েত ল্যাণ্ড নেহরু সর্বোচ্চ সাহিত্য পুরস্কারে সম্মানিত হই। অনন্যনাট্য কৃতিত্বের স্বীকৃতিজ্ঞাপক বঙ্গ রঙ্গমঞ্চের সর্বোচ্চ পুরস্কার 'বিশ্বরূপা স্বর্ণপদক' দ্বারা ১৯৪৭ সালে সম্মানিত হওয়ার পর এই আমার প্রথম বৃহৎ সম্মান। তারপরও আর যে তিনটি সম্মান পেয়েছি তা হল— সাহিত্য বাসর উল্টোরথ পুরস্কার (১৯৪৭)। ন্যাশনাল সঙ্গীত নাটক আকাদমি শ্রেষ্ঠ নাট্য রচনা পুরস্কার (১৯৪৭)। ওয়েস্ট বেঙ্গল স্টেট সঙ্গীত নাটক চারুকলা আকাদমি শ্রেষ্ঠ নাট্য রচনা পুরস্কার (১৯৪৭)।

আমার নাট্য সাধনার ব্যাপ্তিকাল অর্ধশতাব্দীতে দাঁড়িয়েছে। অনেক কিছু কোলাহল করে জীবনের শেষ প্রান্তে এসে দাঁড়িয়েছি। স্বভাবতই প্রশ্ন আসে-চিন্তা জাগে এই দীর্ঘ সাধনায় কি ফসল ফললো। সমসাময়িক নাট্য ইতিহাসে দেখেছি আমার নাট্য সাধনা সম্পর্কে লেখা হয়েছে ঃ—

'পৌরাণিক নাটক লিখিয়া যাঁহারা প্রতিষ্ঠা অর্জন করিয়াছেন তাঁহাদের মধ্যে সর্বাগ্রে মন্মথ রায়ের নাম করিতে হয়। শুধু পৌরাণিক নাটক নহে সর্বপ্রকার নাটক

আলোচনার কালে ইহাকে আধুনিক সময়ের সর্বশ্রেষ্ঠ নাট্যকার বলা চলে। নাটকের মধ্যে ইনি এক অনাবিষ্কৃত রহস্য এবং এক অনাস্বাদিত রস বিকাশ করিয়া দেখাইলেন। নাটকে এরূপ সুতীব্র ভাবাবেগ এবং সুপ্রখর ক্রিয়াময়তা সৃষ্টি করিতে খুব কম নাট্যকারই পারিয়াছেন। সূক্ষ্মতম অন্তর্দ্বন্দ্বের প্রতিটি পর্দা ইনি অতি সুনিপুণ হস্তে স্পর্শ করিয়াছেন। এই অন্তর্দ্বন্দ্বের অবিরাম সংঘাতে ইঁহার নাটকের উদ্বেলিত ভাবতরঙ্গ ঘূর্ণ্যমান আবর্তের মধ্যে লীলা করিয়া অমোঘ অবস্থার কঠিন শিলায় নিরূপায়ভাবে আর্তনাদ করিয়া মরিয়াছে। ইহঁার নাটক দর্শনকালে চরম উত্তেজনায় মন নাচিতে থাকে, নিশ্বাস রূদ্ধ হইয়া যায়, কণ্ঠ শুষ্ক হইয়া পড়ে।'

বাংলা নাটকের ইতিহাস

ডঃ অজিতকুমার ঘোষ

'তাঁহার নাটকের ঘটনাসমূহ সাধারণতঃ রোমাঞ্চকর—দৃশ্যের পর দৃশ্যের ভিতর দিয়ে পাঠককে রুদ্ধশ্বাসে অগ্রসর হইতে হয়। অতি আধুনিক যুগে বাহ্যনাট্যিক ক্রিয়া অপেক্ষা যে অন্তর্দ্বন্দ্বের উপর জোর দেওয়া হইয়া থাকে—তাঁহার নাটক তাহা হইতেও বঞ্চিত নহে। রোমাঞ্চকর ঘটনাপ্রবাহের সঙ্গে নাটকীয় চরিত্রের অন্তর্দ্বন্দ্বের বিশ্লেষণ তাঁহার নাটকের একটি প্রধান গুণ। এই দিক দিয়া বিবেচনা করিয়া দেখিতে গেলে একমাত্র তাঁহার মধ্য দিয়াই এই যুগে, আধুনিক যুগের সঙ্গে অতি আধুনিক যুগের সংযোগ রক্ষা পাইয়াছে বলিয়া মনে হইবে।

বাংলা নাট্য সাহিত্যের ইতিহাস

ডঃ আশুতোষ ভট্টাচার্য

কিন্তু প্রকৃত মূল্যায়ন-এর কর্তা মহাকাল। এমন দিন হয়তো এসে গেছে অথবা এসে যাবে যেদিন কালের কষ্টিপাথরে যাচাই হয়ে আমার এই পঞ্চাশ বৎসর এর ফসল মূল্যহীন প্রমাণিত হবে। কিন্তু তাতে আনন্দও আছে এই জন্য যে, আমি যা দিয়েছি তার মূল্যের চেয়ে, যেটা আসছে বা এসেছে তার মূল্য কালের কষ্টিপাথরে অনেক বেশী। আর সান্ত্বনাও থাকবে এই জন্য যে, একে একে যে সোপান শ্রেণী আমরা রচনা করে দিয়েছি সেই সোপানই উত্তীর্ণ হয়ে তবেই হবে সেই মহা উত্তরণ। এবং আমি আন্তরিকভাবে প্রার্থনা করি আমার সোপান অতিক্রম করে আমাদের নাট্যসাহিত্য সেই মহা-উত্তরণ-এর পথে এগিয়ে যাক। বিশ্ব নাট্য-সাহিত্যের আসরে এক মহান আসন অর্জন করুক।

স্বাধীনতাসংগ্রামী অতীতকে নমস্কার করছি। স্বাধীনতা উদ্ভাসিত বর্তমানকে বরণ করছি। সমাজতান্ত্রিক ভবিষ্যৎকে অগ্রিম প্রণাম জানাচ্ছি। জয়হিন্দ।